জীমূতবাহন কর্তৃক অনুরুদ্ধ হইয়া কল্পবৃক্ষ পৃথিবীর উপর কনকবৃষ্টি করিলে জনসমূহ আহ্লাদিত হইল। মহান জীমূতবাহন ব্যতীত আর কোন্ দয়াশীল বোধিসত্ত্ব কল্পদ্রুম হইতে প্রাপ্ত ধনরাজি অর্থীদিগের ভিতর এই প্রকারে বিতরণ করিতে সমর্থ হয়? দিগ্দিগন্তের জনসমূহ জীমূত-বাহনের প্রতি অনুরক্ত হইল এবং তাঁহার নিষ্কলঙ্ক যশঃ আরও বর্দ্ধিত হইল।

পুত্রের গৌরবে জীমূতকেতুর সিংহাসন দৃঢ়ভাবে সুপ্রতিষ্ঠিত হইয়াছে দেখিয়া তাঁহার আত্মীয়স্বজনগণ ঈর্ষ্যাপরবশ তাঁহার বিরুদ্ধাচরণ করিতে প্রবৃত্ত হইল। দানশীল উত্তম কল্পদ্রুম সুরক্ষিত স্থানে না থাকায় তাহারা মনে করিল যে উহা জয় করা সহজ হইবে। তাহারা সমবেত হইয়া যুদ্ধ করিতে প্রস্তুত হইলে নিঃস্বার্থ জীমূতবাহন পিতাকে বলিলেন, 'আমাদের দেহ জলবুদ্বুদের মত। যে সম্পদ বাতাহত প্রদীপের ন্যায় চপল তাহার কি প্রয়োজন আছে? অন্যকে হত্যা করিয়া কোন্ মনীষী বিত্তলাভের প্রয়াসী হয়? অতএব হে তাত, স্বজনদিগের বিরুদ্ধে যুদ্ধে লিপ্ত হওয়া উচিত হইবে না। রাজ্য পরিত্যাগপূর্বক কোনও অরণ্যে প্রস্থান করিব। এই হতভাগারা বাঁচিয়া থাকুক; স্ববংশীয়দিগকে নিধন করিব না (৩৪-৪২)। জীমূতবাহন এই কথা বলিলে তাহার পিতা জীমূতকেতু একটি সংকল্প করিয়া তাঁহাকে বলিলেন, 'বৎস, আমিও তোমার সহিত যাইব। তোমার বয়স অল্প, তথাপি তুমি অনুকম্পাবশতঃ তোমার রাজত্ব তৃণবৎ পরিত্যাগ করিতেছ। আমি ত বৃদ্ধ হইয়াছি, আমার আর রাজত্ব করিবার কি কোনও স্পৃহা থাকিতে পারে? তিনি এই প্রকার বাক্য দ্বারা জীমূতবাহনের প্রস্তাব অনুমোদন করিলে জীমূতবাহন পিতা ও পিতৃ-ভার্য্যার সহিত মলয়পর্বতে গমন করিলে তথায় সে চন্দন তরুরাজির অন্তরালে অবস্থিত সিদ্ধগণ কর্তৃক অধ্যুষিত এক তপোবনে অবস্থানকরতঃ পিতৃপরিচর্য্যায় নিযুক্ত রহিল। সিদ্ধদিগের প্রধান ভূপতি বিশ্বাবসুর মিত্রাবসু নামক নিঃস্বার্থ পুত্রের সহিত তিনি মিত্রতা পাশে আবদ্ধ হইলেন। একদা সর্বজ্ঞ জীমূতবাহনের একটি নির্জনস্থানে মিত্রাবসুর কুমারী ভগিনী, তাহার পূর্বজন্মের প্রিয়ার সহিত সাক্ষাৎ হইলে দুই যুবকযুবতীর পরস্পরের কোমল দৃষ্টিজালে যেন তাহাদের মনোমৃগ ধরা পড়িল (৪৩-৪৯)।

অতঃপর একদা সহসা মিত্রাবসু হৃষ্টচিত্তে ত্রিজগতের পূজার্হ জীমূত-বাহনের নিকট আগমনকরতঃ তাহাকে বলিল, 'আমার মলয়বতী নাম্নী একটি কনিষ্ঠা সহোদরা আছে। তাহাকে তোমার হস্তে সম্প্রদান করিতে চাই।

তুমি আমার এই মনোবাঞ্ছা পূরণ করিতে অস্বীকৃত হইও না।' এই কথা শ্রবণ করিয়া জীমূতবাহন তাহাকে বলিল, 'কুমার, পূর্ব্বজন্মে সে আমার পত্নী ছিল এবং তুমি তখন আমার দ্বিতীয় হৃদয়ের ন্যায় আমার সুহৃদ ছিলে। আমি জাতিস্মর হওয়ায় পূর্বজন্মে কি ঘটিয়াছিল তাহা আমার সমস্ত স্মরণে আছে।' সে এই কথা বলিলে মিত্রাবসু তাহাকে বলিল, 'তোমার পূর্বজন্মের বৃত্তান্ত বিবৃত কর, আমার চিত্ত তাহা শ্রবণ করিতে অত্যন্ত উৎসুক হইয়াছে।' মিত্রাবসুর নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া সুকৃতী জীমূতবাহন তাহার পূর্বজন্মের বৃত্তান্ত এইরূপে বর্ণনা করিল।

( ৪৩-৫৫ )

## জীমূতবাহনের পূর্বজন্মবৃত্তান্ত

পূর্বজন্মে আমি নভশ্চরী বিদ্যাধর ছিলাম। একদা যখন হিমালয়ের একটি শৃঙ্গের উপর দিয়া গমন করিতেছিলাম, তখন নিম্নে অবস্থিত হর-গৌরীর সহিত ক্রীড়ারত ছিলেন। তাঁহার উপর দিয়া গমন করিতেছিলাম বলিয়া তিনি ক্রুদ্ধ হইয়া আমাকে শাপ দিলেন, 'তুই মর্ত্ত্যযোনিতে জন্মগ্রহণ করিবি। একটি বিদ্যাধরীকে ভার্য্যারূপে প্রাপ্ত হইয়া পুত্রকে স্বপদে প্রতিষ্ঠিত করিলে পূর্বকথা তোর স্মরণপথে উদিত হইবে এবং তুই পুনরায় বিদ্যাধররূপে জন্মগ্রহণ করিবি।' কখন আমার শাপান্ত হইবে এই কথা বলিবার পর তিনি নীরব হইয়া অন্তর্ধান করিলেন। অল্পকাল পরেই এক বণিককুলে আমি জন্মগ্রহণ করিলাম এবং বল্লভী নগরে একজন বিত্তশালী বণিকরূপে আমি অবস্থান করিতে থাকিলাম। আমার নাম হইল বসুদত্ত। কালক্রমে যৌবন প্রাপ্ত হইলে পিতা আমাকে বহু অনুচর প্রদান করিলেন এবং আমি তাঁহার আদেশে বাণিজ্যার্থে দেশান্তরে গমন করিলাম। পথে গমন করিবার সময় এক অরণ্যে তস্করেরা আমাকে আক্রমণকরতঃ আমার সমস্ত সম্পত্তি অপহরণ করিল। পশুগ্রাসেচ্ছু যমের জিহ্বার ন্যায় রক্তাংশুক নির্ম্মিত একটি দীর্ঘ পতাকা আন্দোলিত করিতে করিতে তাহারা আমাকে শৃঙ্খলাবদ্ধ অবস্থায় স্বগ্রামস্থ ভীষণদর্শনা চন্ডিকা দেবীর মন্দিরে আনয়ন করিল। বলিপ্রদান উদ্দেশ্যে তাহারা আমাকে অর্চ্চনায়নিরত তাহাদের অধিপতি পুলিন্দকের সম্মুখে উপস্থিত করিল। শবর হওয়া সত্ত্বেও দৃষ্টি মাত্রই তাহার হৃদয় দ্রবীভূত হইল এবং আমার উপর তাহার অনুকম্পা জন্মিল। অকারণে কাহারও হৃদয়ে অনুরাগ জন্মিলে বুঝিতে হইবে তাহা

পূর্বজন্মের মিত্রতার চিহ্ন। (৫৬-৬৫) আমাকে হত্যা হইতে নিষ্কৃতি প্রদান করিয়া সেই শবরপতি যখন অর্চ্চনা সমাপনান্তে নিজেকে বলি দিতে উদ্যত হইল তখন দৈববাণী হইল,—'এই কার্য্য করিস্ না। আমি তোর প্রতি প্রসন্ন হইয়াছি। আমার নিকট বর প্রার্থনা কর।' সে হৃষ্ট হইয়া বলিল, 'দেবি, আপনি তুষ্ট হইয়াছেন, আমার আর কোন্ বরের প্রয়োজন আছে? তবে আপনার নিকট প্রার্থনা করি এই বণিকপুত্রের সহিত পরজন্মের যেন আমার মৈত্রী থাকে।' 'তাহাই হইবে'—এই কথা বলিয়া বাণী স্তব্ধ হইল। সেই শবরও বহু বিত্ত প্রদান করিয়া আমাকে আমার দেশে প্রেরণ করিল। মৃত্যুমুখ হইতে এবং বিদেশ হইতে প্রত্যাগমন করিয়াছি বলিয়া আমার নিকট হইতে সমস্ত ঘটনা শ্রবণ করিয়া পিতা আমার সম্মানে মহোৎসব করিলেন। কালক্রমে আমি তথায় সেই শবরপতির সাক্ষাৎ লাভ করিলাম। কোনও সার্থবাহলুণ্ঠনের অপরাধে তাহাকে বন্দী করিয়া নৃপতি সকাশে আনয়ন করা হইয়াছিল। আমি তৎক্ষণাৎ পিতাকে বলিয়া নৃপতির নিকট আবেদন করিলাম এবং একলক্ষ স্বর্ণমুদ্রার বিনিময়ে তাহার প্রাণদণ্ডাজ্ঞা রোধ করিলাম। আমার প্রাণদানের এই প্রকার প্রত্যুপকারকরতঃ তাহাকে আমার গৃহে আনয়নপূর্বক প্রেমপূর্ণ হৃদয়ে বহুকাল সসম্মানে তাহার পরিচর্য্যা করিলাম এবং এই আতিথ্যের সমাপনান্তে সেই শবরাধিপ আমার প্রতি প্রসন্ন হইয়া নিজ পল্লীতে প্রত্যাবর্ত্তন করিল। আমার অনুকম্পার প্রতিদান-স্বরূপ আমাকে কি উপহার প্রেরণ করা যথাযথ হইবে এই কথা চিন্তা করিতে করিতে তাহার মনে হইল যে তাহার নিকট যে মণিমুক্তা কস্তুরী ইত্যাদি আছে এই ব্যাপারে সেগুলি তেমন মূল্যবান নয়। অতঃপর আমাকে একটি অতি উত্তম মুক্তামালা প্রদান করিবার নিমিত্ত সে গজ শিকার করিতে ধনুক গ্রহণ করিয়া হিমালয়ে গমন করিল। তথায় বিচরণ করিতে করিতে সে একটি বিরাট সরোবরের নিকট উপনীত হইল। উহার তটদেশে একটি মন্দির ছিল এবং আমার উপর তাহার প্রীতির ন্যায় রবির উপর প্রীত সরোবরস্থ অজস্র কমলিনী তাহাকে অভিনন্দিত করিল। (৬৬-৭৭) বন্য হস্তীরা তথায় জলপানার্থ আগমন করিবে সন্দেহ করিয়া সে তাহাদিগকে শিকার করিবার নিমিত্ত ধনুক হস্তে গোপনে তথায় অবস্থান করিতে লাগিল। তখন সে সরোবরতীরস্থ মন্দিরে হরোপাসনায় আগত এক অপূর্ব সুন্দরী সিংহবাহিনী তরুণীকে দেখিতে পাইল। মনে হইল যেন সেই তরুণী হিমালয়ের দ্বিতীয়া কন্যা কুমারী অবস্থায় শিবের পরিচর্য্যার নিমিত্ত আগমন করিয়াছে। তাহাকে দেখিয়া বিস্ময়াবিষ্ট শবর চিন্তা করিতে লাগিল, 'এই

রমণী কে ? যদি মর্ত্যের নারী হইয়া থাকে তবে সিংহোপরি আসীনা কেন ? আর যদি দিব্য রমণী হইবে তবে মাদৃশ ব্যক্তির দৃষ্টিপথে পতিত হইবে কেন ? নিশ্চয়ই এই নারী আমার পূর্বজন্মের সুকৃতি মূর্ত্তি পরিগ্রহপূর্বক চক্ষুর সম্মুখে উপস্থিত হইয়াছে। যদি ইহাকে আমার মিত্রের সহিত বিবাহ দিতে সমর্থ হই তবে তাহাকে একটি নূতন রকমের আশ্চর্যজনক প্রতিদান দেওয়া হইবে। সুতরাং নিকটে গমনকরতঃ সর্বাগ্রে উহাকে জিজ্ঞাসাবাদ করি।' এই প্রকার চিন্তা করিয়া মদীয় মিত্র শবর দর্শনপ্রার্থী হইয়া উহার দিকে অগ্রসর হইল। ইতাবসরে সে সিংহ হইতে অবতরণপূর্বক সিংহটিকে ছায়ায় রাখিয়া সরোবরে আগমন করিয়া পদ্মফুল চয়ন করিতে লাগিল। অচেনা শবর নতমস্তকে তাহার দিকে আসিতেছে দেখিয়া অতিথির প্রতি প্রীতিবশতঃ সে তাহাকে স্বাগত অভিনন্দন জ্ঞাপন করিল। সেই তরুণী তাহাকে জিজ্ঞাসা করিল, 'আপনি কে এবং কিসের জন্য এই অত্যন্ত দুর্গম স্থানে আগমন করিয়াছেন ?' সে প্রত্যুত্তর করিল, 'আমি শবরাধিপতি, ভবানীর শ্রীচরণই আমার একমাত্র আশ্রয়স্থল। আমি গজমুক্তা আহরণের উদ্দেশ্যে এই অরণ্যে আগমন করিয়াছি। হে দেবি, আপনাকে দর্শন করিয়া আমার প্রাণদানকারী বণিকশ্রেষ্ঠের পুত্র, মদীয় মিত্র শ্রীমান বাসুদেবের কথা আমার স্মরণপথে উদিত হইল। (৭৮-৮৯) কারণ, হে সুন্দরি, সে আপনার মতই যৌবনজাত অতুলনীয় সৌন্দর্যে দীপ্ত, জগৎবাসীর চক্ষুর অমৃতের উৎসস্বরূপ। এই পৃথিবীতে সেই কন্যা ধন্য হইবে যাহার কঙ্কণশোভিত হস্ত, মৈত্রী, দান, দয়া ও ধৈর্য্যের আধার তাহার হস্ত কর্তৃক গৃহীত হইবে। যদি আপনার বরতনু এতাদৃশ ব্যক্তির সহিত সংযোজিত না হয় তবে কন্দর্পদেব বৃথাই তাঁহার কোদণ্ড ধারণ করিয়াছেন।' ব্যাধ-রাজের এই বাক্যে সেই কুমারী যেন কামদেবের উচ্চারিত মন্ত্রাক্ষর দ্বারা অচিরাৎ অভিভূত হইয়া মনসিজ দ্বারা প্রবুদ্ধ হইয়া শবরকে বলিল, 'তোমার বন্ধু কোথায় ? তাহাকে এখানে আনিয়া আমাকে দেখাও।' এই বাক্য শ্রবণ করিয়া, 'আমি তাহাই করিব'—ইহা বলিয়া তাহার নিকট হইতে বিদায়-গ্রহণপূর্বক কৃতকৃতার্থ শবর সানন্দে যাত্রা করিল। নিজ পল্লীতে গমন করিয়া সে শতশত ভারবাহী সহ মুক্তা এবং কস্তুরী ইত্যাদি সঙ্গে করিয়া আমাদের গৃহে আগমন করিল। তথায় সসম্মানে তাহাকে অভ্যর্থনা করা হইলে সে ঐ বহুলক্ষ স্বর্ণমুদ্রা মূল্যের দ্রব্যসমূহ মদীয় পিতৃদেবকে উপহার প্রদান করিল। (৭৮-৯৭) সেই দিবস ও রজনী উৎসবে অতিবাহিত করিয়া সে গোপনে সেই কুমারীর সহিত তাহার সাক্ষাতের বৃত্তান্ত আমার

নিকট আদ্যোপান্ত বিবৃত করিল। আমাকে অত্যন্ত সমুৎসুক দেখিয়া বলিল,—'চল, আমরা তথায় গমন করিব'—এবং সেই রাত্রিতেই আমাকে সঙ্গে করিয়া শবরাধিপ যথেচ্ছ প্রস্থান করিল। আমি শবরাধিপের সহিত কোথাও গমন করিয়াছি প্রাতঃকালে আমার পিতা এই কথা বিদিত হইয়া তাহার উপর সম্পূর্ণ আস্থা থাকায় ধৈর্যধারণ করিয়া রহিলেন। দ্রুতগামী শবর সমস্ত পথ আমাকে সযত্নে পরিচর্য্যা করিয়া হিমালয়ে লইয়া আসিল।

একদা সায়ংকালে আমরা সেই সরোবরে আগমনকরতঃ স্নান সমাপনান্তে একটি রজনী স্বাদুফলাদি আহার করিয়া অরণ্যে যাপন করিলাম। সেই পর্বতারণ্যের ভূমিতল সুমধুর ভৃঙ্গসঙ্গীতে মুখরিত লতাপুষ্পে আকীর্ণ ছিল। তথায় শুভগন্ধবহ বায়ু বহিতেছিল এবং দেদীপ্যমান ওষধির আভায় প্রদীপ্ত হওয়াতে মনে হইল যেন সেই অরণ্য সরসীর জলপারী আমাদের উভয়ের রাত্রিযাপনের নিমিত্ত রতির আবাসগৃহ। পরদিবস সেই কুমারী তথায় আগমন করিলে প্রতিপদক্ষেপে তদ্দর্শনাভিলাষী আমার হৃদয় তাহার দিকে ধাবিত হইতেছিল এবং তাহাকে দর্শন করিবার নিমিত্ত সাতিশয় ঔৎসুক্যে আমার দক্ষিণ নয়ন স্পন্দিত হইয়া তাহার আগমনবার্ত্তা সূচিত করিল। সেই সুভ্রূযুক্তা কুমারীকে গ্রন্থিময় কেশরসংযুক্ত সিংহ-পৃষ্ঠে অধিরূঢ়া দেখিয়া মনে হইল যেন শরৎকালের একখণ্ড মেঘ শশিকলার অঙ্কে অবস্থান করিতেছে। বিস্ময়ে ঔৎসুক্যে এবং ভয়ে আমার হৃদয় উদ্বেলিত হওয়াতে আমার মনে যে তখন কি ভাব জাগ্রত হইয়াছিল তাহা বলিতে আমি অপারগ। (৯৮-১০৮) কুমারী সিংহপৃষ্ঠ হইতে অবতরণ করিয়া পুষ্পচয়ন করিল এবং সরসীতে স্নানসমাপনান্তে তটস্থিত দেবায়তনে অবস্থিত শিবের অর্চনা করিল। তাহার পূজাসমাপন হইলে আমার সখা শবর তাহার নিকট গমন করিল এবং তৎকর্তৃক সাদরে আপ্যায়িত হইলে নিজের পরিচয় প্রদানকরতঃ বলিল, 'দেবি, আপনার উপযুক্ত পতি হইবে মনে করিয়া আমি আমার সেই বন্ধুকে আনয়ন করিয়াছি। যদি উচিত মনে করেন তবে আমি এই মুহূর্তেই তাহাকে দেখাইতে পারি।' শবর এই কথা বলিলে সে বলিল, 'তাহাকে দেখাও'—এবং তখন শবর আগমনকরতঃ আমাকে তাহার সম্মুখে উপস্থিত করিল। সপ্রেম নয়নে সেই কুমারী আমার দিকে তির্য্যক দৃষ্টিপাত করিলে কামদেব তাহার হৃদয় অধিকার করিল এবং সে শবরাধিপতিকে বলিল, 'তোমার এই সখা মনুষ্য নহেন, তিনি নিশ্চয়ই কোনও দেবতা, অদ্য আমাকে প্রতারণা করিবার নিমিত্ত হেথায় আগমন করিয়াছেন। মর জগতের

মনুষ্যের আকৃতি এইরূপে কি করিয়া হইতে পারে?' এই কথা শ্রবণ করিয়া তাহার হৃদয় হইতে সমস্ত সন্দেহ অপনোদনার্থে বলিলাম, 'সুন্দরি, আমি বাস্তবিকই মর জগতের নর। তোমার ন্যায় একজন সৎমহিলাকে কেন প্রতারণা করিব? আমি বল্লভী নগরবাসী মহাধন নামক বণিকের পুত্র এবং আমার পিতা হরের আরাধনা করিয়া তাহার আশীর্বাদে আমাকে প্রাপ্ত হইয়াছেন। পুত্রলাভার্থে চন্দ্রমৌলিকে সন্তুষ্ট করিবার মানসে তপশ্চর্যা করিলে স্বপ্নে সেই দেবতা আমার পিতাকে আদেশ করিলেন,— 'উত্তিষ্ঠিত হও, তোমার এক মহাত্মা তনয়ের জন্ম হইবে। এই পরম-রহস্যের বিস্তারিত বর্ণনা করিবার কি প্রয়োজন আছে?' এই কথা শ্রবণ করিয়া পিতৃদেব জাগ্রত হইলেন এবং কালক্রমে আমি তাঁহার পুত্ররূপে জন্মগ্রহণ করিলাম। আমার নাম বসুদত্ত। বহুকাল পূর্বে আমি দেশান্তরে গমন করিলে বিপদে প্রকৃত মিত্রের ন্যায় এই শবরাধীশকে সুহৃদ রূপে লাভ করিয়াছিলাম। সংক্ষেপে ইহাই আমার কাহিনী।' এই কথা বলিয়া আমি বিরত হইলে কুমারী লজ্জায় অধোবদনা হইয়া বলিল, 'তাহাই হইবে। অদ্য মৎকর্তৃক অর্চ্চিত হইয়া মহাদেব সন্তুষ্ট হইয়া অনুগ্রহপূর্বক স্বপ্নে আমাকে বলিলেন, "কল্য প্রাতঃকালে তুমি পতিলাভ করিবে।" (১০৯-১১২) সুতরাং তুমিই আমার পতি এবং তোমার এই বন্ধু আমার ভ্রাতা।' এই প্রকার সুধাময়ী ভাষায় আমার আনন্দ বর্ধন করিয়া সে নীরব হইল। আমি তাহার সহিত পরামর্শ করিয়া মিত্রসহ স্বগৃহে প্রত্যাবর্ত্তন করিতে কৃতসংকল্প হইলাম যাহাতে বিবাহ যথাবিধি সুসম্পন্ন হইতে পারে। তখন সেই সুন্দরী ইঙ্গিত দ্বারা সিংহকে আনয়নকরতঃ তাহার পৃষ্ঠে আরোহণ করিয়া আমাকে বলিল, 'আর্যপুত্র আপনিও আরোহণ করুন।' তখন বন্ধু কর্ত্তৃক উপদিষ্ট হইয়া আমার সকল বাঞ্ছা পূর্ণ হওয়ায় প্রিয়াকে বাহুবন্ধকরতঃ সিংহপৃষ্ঠে আরোহণ করিলাম এবং বন্ধু কর্ত্তৃক পরিচালিত হইয়া তথা হইতে স্বগৃহে যাত্রা করিলাম। মিত্র কর্ত্তৃক শায়ক দ্বারা নিহত মৃগমাংস ভোজনকরতঃ জীবনধারণপূর্বক আমরা সকলে যথাকালে বল্লভী নগরীতে আগমন করিলাম। নগরবাসিগণ প্রিয়তমাসহ সিংহপৃষ্ঠে আমাকে আগমন করিতে দেখিয়া সবিস্ময়ে দ্রুতপদে আমার পিতৃসমীপে গমনকরতঃ তাহাকে এই বার্ত্তা প্রদান করিল। তিনিও সানন্দে আমাকে দর্শন করিতে আসিলে আমি সিংহপৃষ্ঠ হইতে অবতরণপূর্বক তাহার পদতলে পতিত হইলাম এবং তিনি আমাকে সবিস্ময়ে স্বাগত জ্ঞাপন করিলেন। (১১৩-১৩০)

যখন তিনি তাঁহার পদতলে অবনতা অতুলনীয়া সুন্দরীকে নিরীক্ষণ করিলেন তখন আমার উপযুক্ত ভার্য্যালাভ হইয়াছে মনে করিয়া আনন্দাপ্লুত হইলেন। তিনি গৃহে প্রবেশপূর্বক আমাদের নিকট হইতে সমস্ত বৃত্তান্ত অবগত হইয়া শবরাধিপতির মৈত্রীর ভূয়সী প্রশংসাকরতঃ মহোৎসবের আয়োজন করিলেন। পরদিবস জ্যোতিষীদিগকর্ত্তৃক নির্দ্ধারিত সময়ে অখিলবন্ধুবান্ধব ও আত্মীয়স্বজনের উপস্থিতিতে আমি সেই সুন্দরীর পাণিগ্রহণ করিলাম। আমার পত্নীর বাহন সেই সিংহ আমাদিগের উদ্বাহ-ক্রিয়া সম্পাদিত হইলে সকলের চক্ষের সমক্ষে মনুষ্যাকৃতি ধারণ করিল। উপস্থিত সকলে উদ্ভ্রান্তচিত্তে ভাবিতে লাগিল, 'ইহার কি তাৎপর্য্য হইতে পারে ?' দিব্য বস্ত্রালঙ্কারে ভূষিতা হইয়া সে আমাকে বলিল,—'আমি চিত্রাঙ্গদ নামক বিদ্যাধর এবং এইটি আমার প্রাণাধিক প্রিয় দুহিতা মনোবতী। আমি ইহাকে ক্রোড়ে করিয়া সতত ভ্রমণ করিতে করিতে একদা বহু তপোবন-সমন্বিত গঙ্গানদীতে উপস্থিত হইলাম। তপস্বীগণের বিরক্তি উৎপাদনের ভয়ে গঙ্গার মধ্যস্থল দিয়া যখন চলিতেছিলাম তখন অকস্মাৎ আমার মালা নদীনীরে পতিত হইল। তখন নারদমুনির পৃষ্ঠদেশে মালাটি পতিত হওয়ায় তিনি নদীজল হইতে সক্রোধে উত্থিত হইয়া আমাকে অভিশাপ দিলেন, 'রে পাপাত্মা, তোর ধৃষ্টতার শাস্তিস্বরূপ তুই সিংহ হইয়া তোর কন্যাকে পৃষ্ঠে স্থাপনপূর্বক হিমাদ্রিতে বিচরণ করিতে গমন কর। তোর কন্যা একটি মর্ত্ত্য নরকে বিবাহ করিলে সেই উদ্বাহ ক্রিয়া দর্শন করিয়া তোর শাপ-মোচন হইবে।' (১৩১-১৪১) মুনি কর্ত্তৃক এই প্রকারে অভিশপ্ত হইয়া আমি হরপূজাপরায়ণা আমার এই কন্যাকে বহনকরতঃ হিমালয়ে বাস করিতে লাগিলাম। কি প্রকারে শবরাধীশের প্রচেষ্টায় এই অতি শুভকর ঘটনা পরে ঘটিয়াছে সে বৃত্তান্ত ত তুমি অবগত আছ। আমি এখন প্রস্থান করিব। তোমাদের সকলের সৌভাগ্য লাভ হউক। আমার এখন শাপমুক্তি হইয়াছে।' এই কথা বলিয়া সেই বিদ্যাধর নভোদেশে উড্ডীয়মান হইলেন। অতঃপর আমার পিতা এই অত্যাশ্চর্য্য ঘটনায় অতিশয় বিস্ময়াবিষ্ট হইয়া শ্লাঘনীয় বিবাহবন্ধন সংঘটিত হইয়াছে এবং আত্মীয়-স্বজনও সাতিশয় হৃষ্ট হইয়াছেন দর্শন করিয়া একটি মহোৎসবের আয়োজন করিলেন। তথায় এমন একটি পুরুষও ছিল না যে নাকি শবরাধিপতির মহৎ প্রয়াসের কথা পুনঃপুনঃ চিন্তা করিয়া একথা বলেন নাই, 'ভ্রাতারূপে স্বীকৃত ব্যক্তিগণের জীবনদান করিয়াও অতৃপ্ত থাকে এমন প্রকৃত বান্ধব কে কল্পনা করিতে সমর্থ ?' সেই দেশের নরপতিও এই ঘটনার কথা শ্রবণ করিয়া অতিশয় আনন্দিত হইলেন।

রাজাকে হৃষ্ট দেখিয়া আমার পিতা তাহাকে রত্নাদি উপহার প্রদানকরতঃ তৎকর্ত্তৃক শবরকে এক বিরাট অরণ্যপ্রদেশ প্রদান করাইলেন। মনোবতীকে পত্নীরূপে প্রাপ্ত হইয়া এবং শবরাধিপতিকে মিত্ররূপে প্রাপ্ত হইয়া আমার সকল মনোরথ পূর্ণ হওয়ায় আমি সুখে তথায় বাস করিতে লাগিলাম। পূর্বের ন্যায় নিজের দেশে বসতি করা কম সুখপ্রদ হওয়ায় শবররাজ অধিকাংশ সময়ই আমার নিকট অবস্থান করিত। পরস্পরের উপকার করিয়া আমরা সর্বদাই যেন অতৃপ্ত থাকিয়া যাইতাম। এইরূপে সে ও আমি আমরা দুই বন্ধু কালযাপন করিতেছিলাম। অনতিকাল পরেই মনোবতীর গর্ভে সমস্ত পরিবারের হৃদয়ানন্দের বহিঃপ্রতিমূর্তিস্বরূপ হিরণ্যদত্ত নামক আমার একটি পুত্র জন্মগ্রহণ করিল। কালক্রমে বয়োবৃদ্ধি হইলে সে কৃতবিদ্য হইয়া পরিণীত হইল। তদ্দর্শনে জীবনের সকল উদ্দেশ্য সফল হইয়াছে মনে করিয়া আমার পিতা তাহার ভার্যাসহ দেহ বিসর্জন করিবার নিমিত্ত গঙ্গায় গমন করিলেন। পিতার মৃত্যুতে আমি শোকার্ত্ত হইলাম। কিন্তু আত্মীয়-স্বজন কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া হৃদয়াবেগ সংবরণপূর্বক আমি সংসারভার বহন করিতে স্বীকৃত হইলাম। তৎকালে মনোবতীর সুচারু আনন ও শবররাজের সাহচর্য আমার আনন্দবিধান করিত। এইরূপে সৎপুত্র, সুমনোরম পত্নী এবং মিত্রসঙ্গসুখে আমার দিবস আনন্দে অতিবাহিত হইতে লাগিল। ( ১৪২-১৫৮ )'

কালক্রমে বৃদ্ধত্ব প্রাপ্ত হইলে জরা আমার চিবুক আক্রমণ করিয়া আমাকে যেন মধুর ভর্ৎসনা করিয়া বলিল, 'বৎস, এতকাল কেন গৃহে রহিয়াছ ?' তখন সংসারের প্রতি আমার বৈরাগ্য উপস্থিত হইলে অরণ্যে গমনেচ্ছা প্রবল হইল এবং পুত্রের উপর কুটুম্বদিগের ভার অর্পণকরতঃ পত্নীর সহিত কালঞ্জর পর্বতে গমন করিলাম, এবং আমার প্রতি স্নেহবশতঃ শবরাধিপও স্বরাজ্য পরিত্যাগপূর্বক আমার অনুগমন করিল। তথায় উপস্থিত হইলে আমার স্মরণপথে তৎক্ষণাৎ উদিত হইল যে পূর্বজন্মে আমি বিদ্যাধর ছিলাম এবং শিবপ্রদত্ত অভিশাপ নিঃশেষিত হইয়াছে। মরদেহ ত্যাগ করিতে ইচ্ছুক হইয়া আমি আমার পত্নী এবং মিত্র শবরাধীশকে অচিরে ইহা বিজ্ঞাপিত করিলাম। আমি বলিলাম, 'ভবিষ্যৎ কোন জন্মে আমি যেন জাতিস্মর হইয়া এই পত্নী এবং এই মিত্র লাভ করি।' তখন মনে মনে শিবের ধ্যান করিয়া পর্বতের সানুদেশে নিপতিত হইয়া ভার্যা ও মিত্রের সহিত অচিরে প্রাণ বিসর্জন করিলাম। এখন যেরূপ দেখিতে পাইতেছ আমি জীমূতবাহন নাম গ্রহণপূর্বক এই বিদ্যাধর পরিবারে

জন্মগ্রহণ করিয়াছি এবং আমার পূর্ব জন্মের কথা স্মরণ আছে। তুমি শবরাধিপতি মহাদেবের অনুগ্রহে সিদ্ধদিগের নরপতি বিশ্বাবসুর পুত্র মিত্রাবসু নামে জন্মগ্রহণ করিয়াছ এবং বন্ধো, আমার স্ত্রী বিদ্যাধরী মনোবতী মলয়বতী নাম গ্রহণপূর্বক তোমার ভগিনীরূপে জন্মগ্রহণ করিয়াছে। তোমার ভগিনী আমার পূর্বজন্মের প্রিয়া এবং তুমি আমার পূর্বজন্মের সুহৃদ্‌ সুতরাং ইহাকে বিবাহ করা যুক্তিযুক্ত হইবে। কিন্তু প্রথমে আমার পিতামাতার নিকট এই বৃত্তান্ত নিবেদন করিলে তোমার অভিলাষ সফলতা লাভ করিবে। ( ১৫৯-১৭০ )

জীমূতবাহনের নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া মিত্রাবসু হৃষ্টচিত্তে জীমূতবাহনের পিতামাতার নিকট গমন করিয়া সমস্ত কাহিনী বিবৃত করিল। তাহারা উহার প্রস্তাব সানন্দে অনুমোদন করিলে মিত্রাবসু হৃষ্ট-চিত্তে স্বীয় পিতামাতার নিকট নিবেদন করিলে তাহারাও তাহাদের মনোরথ সিদ্ধ হওয়ায় প্রীতিলাভ করিলেন এবং যুবরাজ সত্বর ভগিনীর বিবাহের আয়োজন করিল। তখন সিদ্ধাধিপতি কর্তৃক সম্মানিত হইয়া জীমূত-বাহন প্রথামত মলয়বতীর পাণিগ্রহণ করিল। দিব্যচারণদিগের সঙ্গীতে, সম্মিলিত সিদ্ধদিগের উপস্থিতিতে এবং বিদ্যাধরদিগের নৃত্যে মুখরিত একটি মহা উৎসব সম্পাদিত হইল। জীমূতবাহন পরিণীত হইয়া সভার্য্যা প্রচুর সমৃদ্ধিতে মলয় পর্বতে বাস করিতে লাগিল। একদা সে শ্যালক মিত্রাবসুর সহিত সমুদ্রতটস্থ অরণ্য পরিদর্শন করিতে গমন করিলে তথায় সে দেখিতে পাইল যে একটি যুবক মাতাকে প্রতিনিবৃত্ত করিতেছে এবং মাতা—'হা বৎস ' হা বৎস !' বলিয়া বিলাপ করিতেছে। অপর একটি পুরুষ, কোন সৈন্য হইবে, যুবকটির অনুগমন করিয়া তাহাকে একটি উচ্চ এবং প্রশস্ত শিলার উপর স্থাপিত করিল। তখন জীমূতবাহন তাহাকে জিজ্ঞাসা করিল, 'তুমি কে ? তুমি কোন্‌ কার্য করিতে উদ্যত হইয়াছ এবং তোমার মাতাই বা তোমার নিমিত্ত কেন ক্রন্দন করিতেছে ?' তখন সে তাহার নিজের কাহিনী বলিতে লাগিল—( ১৭১-১৮০ )

বহুপূর্বে কাশ্যপের দুই পত্নী কদ্রু এবং বিনতা কথাপ্রসঙ্গে বিবাদ করিয়াছিল। প্রথম জন বলিল যে সূর্য্যদেবের ঘোটকগুলি কৃষ্ণবর্ণ এবং অপর জন বলিল যে তাহারা শ্বেতবর্ণ। তখন তাহারা পণ করিল, যে পরাজিত হইবে সে অন্যের দাসী হইবে। তখন জয়লাভেচ্ছায়, কদ্রু তাহার পুত্র সর্পদিগকে সূর্য্যের অশ্বদিগের উপর বিষ ফুৎকারকরতঃ কৃষ্ণবর্ণ

করিতে বলিল এবং বিনতাকে অশ্বগুলি দেখাইয়া কৌশলে তাহাকে পরাজিতকরতঃ তাহাকে নিজের দাসী করিল। রমণীদিগের পরস্পরের প্রতি বিশ্বেষ অতিশয় দারুণ! বিনতার তনয় ইহা শ্রবণ করিয়া কদ্রুর নিকট আগমনকরতঃ শান্তবাক্যে বিনতাকে দাসীত্ব হইতে মুক্তি প্রদান করিতে অনুরোধ করিল। তখন কদ্রুপুত্র সর্পগণ মনে মনে চিন্তা করিয়া তাহাকে বলিল, 'হে গরুড়, তুমি বীরাগ্রগণ্য, দেবতারা ক্ষীরসমুদ্র মন্থন করিতে উদ্যত হইয়াছেন। তথা হইতে অমৃত আনয়নপূর্বক আমাদিগকে ইহার পরিবর্ত্তে প্রদান করিয়া তোমার মাতাকে তোমার সহিত লইয়া প্রস্থান কর।' এই কথা শ্রবণ করিয়া গরুড় ক্ষীরসমুদ্রের নিকট গমন করিয়া সুধা আহরণার্থে স্বীয় পরাক্রম প্রদর্শন করাইতে লাগিলে বিষ্ণু তাহার পরাক্রমে সন্তুষ্ট হইয়া বলিলেন, 'আমি তোমার উপর তুষ্ট হইয়াছি, তুমি কোন বর প্রার্থনা কর।' মাতা দাসী হওয়ায় ক্রুদ্ধ গরুড় বিষ্ণুর নিকট হইতে এই বর প্রার্থনা করিল, 'সর্পেরা যেন আমার ভক্ষ্য হয়।' বিষ্ণু সম্মত হইলেন এবং গরুড় স্বীয় পৌরুষে অমৃত লাভ করিল। ইন্দ্র সমস্ত বৃত্তান্ত অবগত ছিলেন এবং তিনি বৈনতেয়কে বলিলেন, 'তুমি দেখিবে মূর্খ সর্পেরা যেন এই অমৃত পান না করে এবং আমি যেন পুনরায় তাহাদিগের নিকট হইতে ইহা আনয়ন করিতে সমর্থ হই।' গরুড় এই প্রস্তাবে সম্মত হইয়া বিষ্ণুর বরে দীপ্ত হইয়া সুধা-কলস সহ নাগদিগের নিকট গমন করিল। ( ১৮১-১৯৩ )

বরপ্রভাবে গরুড়ের প্রতি ভীত মূঢ় সর্পদিগকে গরুড় দূরে হইতে বলিল, 'এই যে আমি অমৃত আনয়ন করিয়াছি, আমার মাতাকে মুক্ত করিয়া ইহা গ্রহণ কর। যদি তোমরা ভীত হইয়া থাক তবে আমি ইহা দর্ভতৃণের উপর স্থাপন করিব। আমার মাতা মুক্তিলাভ করিলেই আমি প্রস্থান করিব। তোমরা ঐ স্থান হইতে অমৃত ভাণ্ড গ্রহণ করিও।' নাগেরা সম্মত হইলে সে ঐ অমৃতকলস বিশুদ্ধ কুশতৃণের উপর স্থাপিত করিল এবং নাগেরা তাহার মাতাকে মুক্ত করিল। এই প্রকারে মাতাকে দাসীত্ব হইতে মুক্ত করিয়া গরুড় প্রস্থান করিলে সর্পেরা যখন নিঃশঙ্কচিত্তে সুধাকলস লইয়া গমন করিতেছিল তখন ইন্দ্র স্বীয় শক্তিতে উহাদের অভিভূত করিয়া সহসা কুশতৃণের উপর হইতে সুধাভাণ্ড লইয়া প্রস্থান করিলেন। দর্ভতৃণের উপর দুই এক বিন্দু অমৃত পতিত হইয়া থাকিলেও থাকিতে পারে এই কথা চিন্তা করিয়া হতাশ নাগেরা উহা লেহন করিলে উহাদের জিহ্বা দ্বিখণ্ডিত হওয়ায় উহারা বৃথা দ্বিজিহ্ব হইয়া রহিল।

অতিলোভীদিগের ভাগ্যে উপহাস ব্যতীত আর কি লাভ হইতে পারে? অমৃত ভক্ষণকরতঃ অমর হইতে অসমর্থ হইলে তাহাদের শত্রু গরুড় বিষ্ণুর বলে বলীয়ান হইয়া সর্পদিগের উপর পুনঃ পুনঃ পতিত হইয়া উহাদিগকে ভক্ষণ করিতে লাগিল। সে যখন নাগদিগকে এইরূপে আক্রমণ করিতেছিল তখন পাতালস্থ সর্পেরা ভয়ে মৃতবৎ হইল, সর্পিণীগণের গর্ভপাত হইতে লাগিল এবং নাগবংশ প্রায় নির্মূল হইবার উপক্রম হইল। সর্পরাজ বাসুকি প্রত্যহ তাহাকে তথায় দেখিতে পাইয়া মনে করিত যে তাহার এক আঘাতে সর্পকুল ধ্বংস হইয়া যাইবে। কিয়ৎকাল চিন্তা করিয়া সে দুর্ব্বার বলশালী গরুড়ের নিকট আবেদন করিয়া এই চুক্তি করিল, 'হে পক্ষীরাজ, আমি প্রত্যহ সমুদ্র বালুকা হইতে সমুদ্ভূত পর্ব্বতের উপর তোমার ভোজনার্থে একটি করিয়া সর্প প্রেরণ করিব। তুমি মূর্খের মত পাতালে প্রবেশ করিও না, কারণ সর্পকুল ধ্বংস হইলে তোমার উদ্দেশ্য সফল হইবে না!' বাসুকির এই প্রস্তাবে সম্মত হইলে প্রত্যহ এই স্থানে আগমনপূর্ব্বক সে বাসুকি প্রেরিত একটি করিয়া সর্প ভক্ষণ করে। আমি শংখচূড় নামক সর্প, আজ আমার দিন আসিয়াছে এবং নাগরাজ কর্তৃক আদিষ্ট হইয়া গরুড়ের আহাররূপে এই বধ্যভূমি-শিলার উপর আগমন করিয়াছি এবং আমার জননী ক্রন্দন করিতেছেন। (১৯৪-২০৯)

জীমূতবাহন শংখচূড়ের এই বাক্য শ্রবণ করিয়া দুঃখিত হইয়া বিষাদ-গ্রস্ত হৃদয়ে তাহাকে বলিল, 'হায়! হায়! বাসুকি এই প্রকার নিজহস্তে স্বকীয় প্রজাদিগকে শত্রুর আহার্য্যে পরিণত করিয়া কাপুরুষের ন্যায় রাজশক্তির অপব্যবহার করিতেছে। সে প্রথমেই কেন গরুড়ের নিকট আত্মসমর্পণ করিল না? স্বজাতির ধ্বংস এই প্রকারে ক্লীবের ন্যায় স্বচক্ষে দর্শন করিতেছে? কশ্যপের পুত্র হইয়াও গরুড় কি প্রকারে এই মহৎ পাপে লিপ্ত হইয়াছে? এই দেহের নিমিত্ত মহৎ ব্যক্তিগণও কিপ্রকার দুষ্কর্ম করিয়া থাকেন! সুতরাং অদ্য আমার দেহ প্রদান করিয়া গরুড়ের নিকট হইতে তোমাকে মুক্ত করিব। হে বন্ধো! হতাশ হইও না।' এই কথা শ্রবণ করিয়া পরম ধৈর্য্যশীল শংখচূড় তাহাকে বলিল, "হে মহাত্মন্, ইহা হইতে পারে না। আপনি পুনর্ব্বার এই কথা উচ্চারণ করিবেন না। একখণ্ড কাঁচের নিমিত্ত একটি মুক্তা ধ্বংস করা উচিত নয়। উপরন্তু, 'আমি আমার কুলে কলঙ্ক আরোপিত করিয়াছি'—এই কথা যেন আমাকে শ্রবণ করিতে না হয়।" সেই সাধু নাগ শংখচূড় জীমূতবাহনকে এই

প্রকারে প্রতিনিবৃত্ত করিতে চেষ্টা করিলে গরুড়ের আগমনকাল এক মুহূর্ত্তেই উপস্থিত হইবে মনে করিয়া সমুদ্রোপরি অবস্থিত গোকর্ণ নামক শিবমূর্ত্তি আরাধনা করিবার নিমিত্ত সে অন্তিমকালে গমন করিল। সে প্রস্থান করিলে সেই করুণার আধার জীমূতবাহন মনে করিল যে নিজের প্রাণের বিনিময়ে সর্পের প্রাণরক্ষা করিবার সুযোগ উপস্থিত হইয়াছে। কোন কার্য্য করিতে সে স্বয়ং বিস্মৃত হইয়াছে কৌশলে এই ছল করিয়া সেই কার্য্য সম্পাদনের নিমিত্ত মিত্রাবসুকে সত্বর তাহার গৃহে প্রেরণ করিল। সেই মুহূর্ত্তে আগমনকারী গরুড়ের পক্ষসঞ্চালননিঃসৃত বায়ুদ্বারা আলোড়িত হইয়া গরুড়ের বলপ্রভাবে ধরণী কম্পিত হইতে লাগিল। জীমূতবাহনের বোধ হইল যে অহিকুলের শত্রু আগমন করিতেছে এবং সে করুণাপূর্ণ হৃদয়ে বধ্যশিলার উপর আরোহণ করিল। এক মুহূর্ত্তে গরুড় আপন ছায়া দ্বারা গগন অন্ধকার করতঃ সেই মহাত্মাকে চঞ্চু দ্বারা আঘাত করিয়া তাহাকে লইয়া প্রস্থান করিল। তাহার দেহ হইতে রক্তবিন্দু পতিত হইতে লাগিল এবং তাহার শিখামণি গরুড় কর্তৃক ছিন্ন হইয়া ভূতলে পতিত হইল। গরুড় তাহাকে পর্ব্বত শিখরে আনয়ন করতঃ ভক্ষণ করিতে আরম্ভ করিল। সেই মুহূর্ত্তে স্বর্গ হইতে পুষ্প বৃষ্টি হইতে লাগিল এবং তদ্দর্শনে বিস্ময়ান্বিত হইয়া গরুড় চিন্তা করিতে লাগিল, 'ইহার কি তাৎপর্য্য হইতে পারে?' (২১০—২২৫)

ইতোমধ্যে গোকর্ণপূজান্তে শংখচূড় তথায় উপস্থিত হইয়া বধ্যশিলাটি রুধিরাসিক্ত দেখিয়া চিন্তা করিতে লাগিল, 'হায়, হায়, সেই মহাত্মা নিশ্চয়ই আমার পরিবর্ত্তে নিজেকে বলিপ্রদান করিয়াছেন, এই অল্পসময়ের ভিতর গরুড় তাঁহাকে কোথায় লইয়া গিয়াছে ভাবিয়া আমি আশ্চর্যান্বিত হইতেছি। সত্বর তাঁহার অনুসন্ধান করি। নিশ্চয়ই তাঁহার দেখা পাইব।' সাধু নাগ তখন রক্তচিহ্ন অনুসরণ করিতে করিতে চলিতে লাগিল। তৎকালে জীমূতবাহনকে হৃষ্ট দেখিয়া আহার পরিত্যাগপূর্ব্বক সবিস্ময়ে গরুড় চিন্তা করিতে লাগিল, 'যাহাকে আনিবার কথা ছিল এ নিশ্চয়ই সে নয়, অন্য কেহ হইবে, কারণ ইহাকে ভক্ষণ করিতেছি তথাপি কিঞ্চিন্মাত্রও বিষণ্ন না হইয়া এই ধীর আনন্দ প্রকাশ করিতেছে।'' গরুড় যখন এইরূপ চিন্তা করিতেছিল তখন জীমূতবাহন স্বীয় উদ্দেশ্য সাধনের নিমিত্ত তাহাকে বলিল, ''হে খগরাজ, আমার দেহেত রক্ত এবং মাংস আছে, আপনার ক্ষুন্নিবৃত্তি না হওয়া সত্ত্বেও আপনি কেন আহার পরিত্যাগ করিলেন?' এই কথা শ্রবণ করিয়া পক্ষিরাজ বিস্ময়াপন্ন্ত হইয়া তাহাকে জিজ্ঞাসা করিলেন,

'হে সজ্জন তুমি ত সর্প নহ। বল, তুমি কে?' জীমূতবাহন যখন প্রত্যুত্তরে বলিয়াছিলেন,—'আমি নাগই বটে, আমাকে ভক্ষণকরতঃ যে কার্য্য আরম্ভ করিয়াছ তাহা সমাপ্ত কর, কারণ দৃঢ়প্রতিজ্ঞজন আরব্ধকর্ম্ম কখনও অসমাপ্ত রাখে না।' তখন শঙ্খচূড় উপস্থিত হইয়া দূরে হইতে চিৎকার করিয়া বলিল, 'গরুড়, ক্ষান্ত হও, ক্ষান্ত হও, ইনি সর্প নহেন, আমিই তোমার জন্য নির্দিষ্ট নাগ। উহাকে মুক্তি প্রদান কর, তুমি কি প্রকারে এইরূপ ভুল করিয়া বসিলে?' এতদশ্রবণে খগরাজ অতিমাত্রায় বিহ্বল হইল এবং জীমূতবাহনও নিজের অভিলাষ পূর্ণ না হওয়ায় অতিশয় দুঃখিত হইল। তখন পরস্পরের বাক্যালাপ প্রসঙ্গে রোরুদ্যমান বিদ্যাধরাধিপকে প্রমাদবশতঃ ভক্ষণ করিতেছিল জানিতে পারিয়া গরুড় অতিশয় শোকান্বিত হইয়া চিন্তা করিতে লাগিল, 'হায়! হায়! নৃশংসতার দরুণ আমি পাপকার্য্যে লিপ্ত হইয়াছি। সত্য সত্যই উন্মার্গগামীরা সহজে পাপ কার্য্য করে। পরার্থে প্রাণদানকারী এই মহাত্মা মোহজালে আবৃত পৃথিবীকে তুচ্ছ করিয়া আমার সম্মুখীন হওয়ায় শলাঘার পাত্র হইয়াছেন।' এই কথা চিন্তা করিয়া আত্মকৃত পাপশুদ্ধির নিমিত্ত সে অগ্নিতে প্রবেশ করিতে উদ্যত হইলে জীমূতবাহন তাহাকে বলিল, 'পক্ষিরাজ, আপনি কেন বিষাদগ্রস্ত হইয়াছেন? যদি কৃত পাপকর্ম্মের নিমিত্ত ভীত হইয়া থাকেন তবে প্রতিজ্ঞা করুন যে আর কখনও নাগ ভক্ষণ করিবেন না এবং পূর্ব্বে যে সর্প ভক্ষণ করিয়াছেন তন্নিমিত্ত অনুতপ্ত হইবেন। ইহার এই একমাত্র প্রতিকার, আর অন্য কোনও চিন্তা করিবেন না। (২২৬—২৪৩) জীবে দয়াশীল জীমূতবাহন গরুড়কে এই কথা বলিলে, সে হৃষ্টচিত্তে নৃপতিকে গুরুজ্ঞানে তাহার প্রস্তাবে সম্মত হইয়া সেইমত কার্য্য করিতে প্রতিশ্রুত হইল এবং স্বর্গ হইতে অমৃত আনয়ন করিয়া আহত নৃপতি ও অস্থিমাত্র অবশিষ্ট অন্যান্য সর্পদিগের প্রাণদান করিতে প্রস্তুত হইল। জীমূতবাহনের পত্নীর ভক্তিতে তুষ্ট হইয়া গৌরী দেবী স্বয়ং জীমূতবাহনের উপর অমৃতধারা বর্ষণ করিলেন। ইহাতে তাহার অঙ্গ-প্রত্যঙ্গাদি অধিকতর সৌন্দর্যশালী হইল এবং তৎকালে স্বর্গ হইতে দেবতা-দিগের দুন্দুভিনাদ শ্রুত হইল। সে সুস্থ হইয়া উত্থান করিলে গরুড় স্বর্গ হইতে আনীত অমৃতধারা দ্বারা সমগ্র বেলাতট সিঞ্চিত করিলে এবং মৃত সর্পেরা জীবিত হইল। তখন সমুদ্রতীরবর্ত্তী অরণ্যপ্রদেশ নানা জাতীয় নাগে পূর্ণ হওয়ায় মনে হইল যেন পূর্ব্বকালের গরুড়ভীতি হইতে মুক্ত হইয়া সমস্ত পাতালপুরী জীমূতবাহনকে দর্শন করিতে আগমন করিয়াছে। জীমূত-বাহনকে অক্ষতদেহে কীর্ত্তিভূষিত দেখিয়া তাহার আত্মীয়স্বজন অতিশয়

আহ্লাদিত হইল এবং তাহার ভার্য্যা এবং পিতামাতাও তাহাতে অংশ গ্রহণ করিল। দুঃখের সুখপূর্ণ অবসানে কে না আনন্দিত হয়? জীমূত-বাহনের নিকট হইতে অনুমতি লইয়া শংখচূড় রসাতলে প্রস্থান করিলে তাহার যশোগাথা ত্রিভুবনে ছড়াইয়া পড়িল। তখন পার্ব্বতীর প্রসাদে মতঙ্গ প্রমুখ তাহার অন্যান্য স্বজনেরা, যাহারা এতকাল গরুড়ের বিরুদ্ধাচরণ করিতেছিল, তাহারা সকলে অনুরক্ত দেবগণ পরিবেষ্টিত এবং বিদ্যাধরদিগের কীর্ত্তিতে কীর্ত্তিমান গরুড়ের পদতলে পতিত হইল। তাহাদের অনুরোধে পরোপ-কারী জীমূতবাহন হিমালয়ের সানুদেশে অবস্থিত মলয় পর্ব্বতে স্বগৃহে গমন করিল। তথায় পিতামাতা মিত্রাবসু ও মলয়বতী সমভিব্যাহারে সেই বীর বহুকাল বিদ্যাধর সম্রাটের সম্মান উপভোগ করিল। যাহারা স্বীয় কার্য্য-দ্বারা ত্রিভুবনের প্রশংসা অর্জন করে পর পর কল্যাণপ্রদ ঘটনারাজি স্বতঃই তাহাদের পদাংক অনুসরণ করে। গর্ভস্থ পুত্রের মহিমা শ্রবণে উৎসুক বাসবদত্তা যৌগন্ধরায়ণের মুখনিঃসৃত এই কাহিনী শ্রবণ করিয়া পরমানন্দ লাভ করিল। দেবতাদিগের কৃপার উপর অগাধ বিশ্বাস থাকায় সে কাহিনী অনুসারে বিদ্যাধরগণের ভবিষ্যৎ নৃপতি স্বীয় পুত্রের কথা আলোচনা করিতে করিতে স্বামীর সাহচর্য্যে সেই দিবস অতিবাহিত করিল। (২৪৪—২৫৯)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের নরবাহনদত্ত জনন
লম্বকের দ্বিতীয় তরঙ্গ সমাপ্ত
শ্লোকসংখ্যা—২৫৯
ক্রমিক সংখ্যা—৩১০০

# তৃতীয় তরঙ্গ

## নরবাহনদত্ত জনন

পরদিবস বৎসরাজ যখন মন্ত্রী পরিবেষ্টিত হইয়া অবস্থান করিতেছিল তখন বাসবদত্তা তাহাকে একান্তে বলিল, 'যতদিন ধরিয়া এই পুত্রকে গর্ভে ধারণ করিয়াছি, ইহার রক্ষার নিমিত্ত ততদিন আমার অতিশয় ক্লেশ হইতেছে। এই কথা চিন্তা করিতে করিতে গত রাত্রিতে যখন অতিকষ্টে আমি নিদ্রিত হইলাম স্বপ্নে আমার এক পুরুষের দর্শন লাভ হইল। তাহার অঙ্গ ভস্মবিভূষিত হওয়ায় শ্বেতবর্ণ ধারণ করিয়াছিল, তাঁহার মস্তকে ছিল পিঙ্গলবর্ণ জটা এবং হস্তে ছিল ত্রিশূল। তিনি আমার সমীপে আগমনকরতঃ দয়ার্দ্রচিত্তে বলিলেন, 'পুত্রি, তুমি তোমার গর্ভস্থ সন্তানের নিমিত্ত কিঞ্চিন্মাত্রও বিচলিত হইও না, কারণ আমি তোমাকে ইহা প্রদান করিয়াছি এবং আমিই উহাকে রক্ষা করিব। আমার উপর যাহাতে তোমার বিশ্বাস জন্মে সেইজন্য আমি তোমাকে আরও কিছু বলিব। আগামীকল্য একটি নারী তোমার নিকট কোনও কিছু নিবেদন করিবার নিমিত্ত আগমন করিবে। পঞ্চপুত্রের সহিত বহু আত্মীয়স্বজন পরিবৃত হইয়া বন্দী অবস্থায় স্বামীকে আকর্ষণ করিতে করিতে এবং তাহাকে ভর্ৎসনা করিতে করিতে এই দুশ্চারিণী নারী স্বজন কর্তৃক স্বামীকে বধেচ্ছায় আগমন করিয়া যাহা বলিবে তাহা সমস্তই মিথ্যা। যাহাতে ঐ দুষ্টা ভার্য্যার কবল হইতে সৎপুরুষটি মুক্তিলাভ করিতে সমর্থ হয় সেইজন্য তুমি পূর্ব্ব হইতেই বৎসাধিপকে সমস্ত কথা বলিয়া রাখিবে।' এই আদেশ প্রদান করিয়া সেই মহাত্মা অন্তর্ধান করিলেন এবং তৎক্ষণাৎ আমি জাগ্রত হইয়া দেখিলাম যে ভোর হইয়াছে।'' রাজ্ঞী এই কথা বলিলে সকলেই আশ্চর্য্যান্বিত হইয়া মনে করিলে ইহা শিবের অনুকম্পা এবং ঔৎসুক্য সহকারে স্বপ্ন সফল হইবে এই আশা করিতে লাগিল। সেই মুহূর্ত্তেই মুখ্য প্রতীহার আগমনকরতঃ আর্ত্তের উপর দয়াশীল বৎসরাজকে বলিল, 'দেব, বন্ধুবান্ধব পরিবৃতা পঞ্চপুত্রসহ অসহায় পতিকে ভর্ৎসনা করিতে করিতে একটি নারী আপনার নিকট কোনও কিছু নিবেদন করিবার

নিমিত্ত উপস্থিত হইয়াছে।' (১-১৩) মহিষীর স্বপ্নের সহিত যথাযথ মিলিয়া যাইতেছে দেখিয়া রাজা বিস্ময়াবিষ্ট হইল এবং ঐ নারীকে তাহার নিকট আনয়ন করিবার নিমিত্ত প্রতীহারকে আদেশ করিল। রাজ্ঞী বাসবদত্তার স্বপ্নের কথা সত্য হইতেছে দেখিয়া নিশ্চয়ই সুপুত্রলাভ হইবে মনে করিয়া সে অতিশয় আনন্দিত হইল। সকলের সকৌতুক দৃষ্টি যখন দ্বারদেশে নিবদ্ধ ছিল, তখন প্রতীহারের আদেশে সেই রমণী স্বীয় পতিসহ তথায় প্রবেশ করিল। প্রবেশান্তর শোকমূর্ত্তি পরিগ্রহ করিয়া রাজ্ঞী ও সচিব পরিবৃত নৃপতিকে যথারীতি প্রণাম করিয়া সে নিবেদন করিল, 'এই ব্যক্তি আমার স্বামী হওয়া সত্ত্বেও আমাকে গ্রাসাচ্ছাদন প্রদান করে না, যদিও আমি উহার নিকট কোন দোষ করি নাই।'

সে এই কথা বলিলে তাহার পতি বলিল, 'স্বজন কর্ত্তৃক প্রবুদ্ধ হইয়া এই নারী মিথ্যাভাষণ করিতেছে। ইহার ইচ্ছা যে আমার মৃত্যু হউক। আমি পূর্ব্বেই ইহাকে সংবৎসরের গ্রাসাচ্ছাদন প্রদান করিয়াছি এবং এ বিষয়ের সত্যতা সম্বন্ধে উহার নিরপেক্ষ আত্মীয় স্বজনেরা আমার পক্ষে সাক্ষ্য প্রদান করিবে।' নৃপতিকে এই কথা বলিলে সে স্বেচ্ছায় প্রত্যুত্তর করিল, 'ত্রিশূলধারী স্বয়ং রাজ্ঞীর নিকট স্বপ্নে উপস্থিত হইয়া এ বিষয়ে সাক্ষ্য প্রদান করিয়াছেন, অন্য কোন সাক্ষীর আর কি প্রয়োজন থাকিতে পারে? জ্ঞাতিদিগের সহিত এই নারীকে শাস্তি ভোগ করিতে হইবে।' রাজা এইরূপ বলিলে ধীমান যৌগন্ধরায়ণ বলিল, যাহাই হউক না, আমরা সাক্ষীদিগের ভাষণমত যাহা করা উচিত তাহা করিব, নতুবা স্বপ্ন বৃত্তান্ত জ্ঞাত না থাকায় আমাদের ন্যায়বিচার সম্পর্কে লোকেরা সন্দিহান হইবে।' তাহার কথায় রাজা সম্মত হইল এবং সাক্ষীদিগকে আহ্বান করা হইলে তাহারা বলিল যে ঐ নারী মিথ্যা কথা বলিতেছে। তখন রাজা সুপতিরূপে খ্যাত পতির বিরুদ্ধে ষড়যন্ত্র করার অপরাধে ঐ নারীকে তাহার আত্মীয়স্বজন ও পুত্রসহ স্বরাজ্য হইতে নির্ব্বাসিত করিল। অনুকম্পায় হৃদয় দ্রবিত হওয়ায় নৃপতি ঐ নারীর উত্তম পতিকে মুক্তি প্রদানকরতঃ সে যাহাতে পুনর্ব্বার বিবাহ করিতে সমর্থ হয় তাহাকে তদুপযোগী যথেষ্ট ধনরত্ন প্রদান করিল। সমস্ত ব্যাপারটি সম্বন্ধে নৃপতি এইরূপ মন্তব্য করিল, 'নির্দ্দয়া কু স্ত্রী দুর্দ্দশাগ্রস্ত জীবিত পতিকে নেকড়ে বাঘিনীর ন্যায় খণ্ড বিখণ্ড করে আর বহু পুণ্যবলে প্রাপ্তা মহিয়সী অনুরক্তা পত্নী পথপ্রান্তস্থিত তাপহারিণী ছায়ার ন্যায় দুঃখকষ্ট দূরে রাখে।' তখন নৃপতির পার্শ্বস্থিত বাক্‌পটু বসন্তক এই প্রসঙ্গে

তাহাকে বলিল, 'দেব, পূর্ব্বজন্মের বাসনা ও অভ্যাসবশতঃ দেহীদিগের হৃদয়ে ঘৃণা ও অনুরাগের জন্ম হয়। ইহার প্রমাণ স্বরূপ আমি একটি কাহিনী বলিতেছি, শ্রবণ করুন—( ১৩-৩০ )

## সিংহপরাক্রমের কাহিনী

পুরাকালে বারাণসীতে বিক্রমচণ্ড নামক নরপতি বাস করিতেন। তাঁহার সিংহপরাক্রম নামক একটি প্রিয় ভৃত্য ছিল যে যুদ্ধে ও দ্যূত ক্রীড়ায় অদ্ভুত সফলতা লাভ করিত। তাহার কলহকারী নাম্নী দেহে ও মনে বিকৃত এক ভার্য্যা ছিল—নামেই তাহার স্বভাবের পরিচয় পাওয়া যাইত। ঐ ব্যক্তি রাজার নিকট হইতে এবং দ্যূত ক্রীড়ায় লব্ধ যে যে ধন প্রাপ্ত হইত তাহা সমস্তই তাহার পত্নীকে প্রদান করিত। কিন্তু ইহা সত্ত্বেও সেই কলহপ্রিয়া রমণী তাহার শঠ তিনটি পুত্র কর্তৃক উৎসাহিত হইয়া এক মুহূর্ত্তও কোন্দল না করিয়া থাকিতে পারিত না। সে ও তাহার পুত্রগণ অনবরত সরবে এই কথা বলিয়া তাহাকে পীড়া দিত, 'তুমি নিরন্তর গৃহের বাহিরে ভোজনপানাদি সম্পাদন কর, আমাদের কখনই কিছু দাও না।' যদিও তাহার স্বামী তাহাকে মাংস, মদ্য ও পরিচ্ছদাদি প্রদান করিত, তথাপি অতৃপ্ত তৃষ্ণার ন্যায় তাহার স্ত্রী তাহাকে সর্ব্বদা যাতনা প্রদান করিত। অবশেষে সিংহপরাক্রম বিরক্ত হইয়া সেই গৃহ পরিত্যাগপূর্ব্বক তীর্থযাত্রা উপলক্ষ্যে বিন্ধপর্ব্বতবাসিনী দুর্গা দেবীর নিকট অনাহারে অবস্থান করিলে দেবী তাহাকে স্বপ্নে আদেশ করিলেন, 'বৎস, উত্তিষ্ঠিত হও, স্বনগরী বারাণসীতে গমন করিয়া একটি বৃহৎ ন্যগ্রোধ বৃক্ষের মূল দেশ খনন করামাত্র অনেক ধন লাভ করিবে। সেই ধনরাশির মধ্যে পৃথিবীতে পতিত একটি খণ্ডাকাশের ন্যায় গরুড়মাণিক্যময় একটি উজ্জ্বল পাত্র আছে। উহাতে দৃষ্টি নিক্ষেপ করিলে যে কোন ব্যক্তির পূর্ব্বজন্মের যে কোন বৃত্তান্ত জানিতে চাহিলে তাহা উহার উপরিভাগে প্রতিফলিত হইবে। উহা হইতে তোমার পত্নীর এবং তোমার পূর্ব্বজন্মের কথা জ্ঞাত হইয়া শোকমুক্ত অবস্থায় তথায় বাস করিতে সমর্থ হইবে।' দেবী কর্তৃক এই প্রকার আদিষ্ট হইয়া সিংহপরাক্রম উপবাস ভঙ্গ করিয়া প্রাতঃকালে বারাণসী যাত্রা করিল। সেই নগরীতে উপস্থিত হইয়া ন্যগ্রোধ বৃক্ষমূলে ধনরত্নাদির অভ্যন্তরে একটি বৃহৎ মণিময় পাত্র দেখিতে পাইল। সত্য

ঘটনা জানিতে উৎসুক হইলে সে ঐ পাত্রে দেখিতে পাইল যে পূর্ব্বজন্মে তাহার ভার্য্যা বিকটদর্শনা ভল্লুকী ছিল এবং সে স্বয়ং একটি সিংহ ছিল। পূর্ব্বজন্মে উভয়ের মধ্যে প্রবল শত্রুতা থাকায় তাহার ও তাহার পত্নীর ভিতর বিরোধ মিটিবার নহে ইহা জানিতে পারিয়া সে শোক ও মোহ পরিত্যাগ করিল। অতঃপর সেই পাত্রে সিংহপরাক্রম অনেক কন্যাকে নিরীক্ষণ করিয়া যখন জানিতে পারিল যে পূর্ব্বজন্মে তাহারা ভিন্ন জাতীয়া ছিল তখন সে তাহাদের বর্জন করিল। কিন্তু পরে একজন পূর্ব্বজন্মে সিংহী ছিল দেখিয়া সে উপযুক্ত পাত্রীজ্ঞানে তাহাকে দ্বিতীয়া পত্নীরূপে গ্রহণ করিল। তাহার নাম ছিল সিংহশ্রী। কলহকারীকে ভরণপোষণের নিমিত্ত একটি গ্রাম প্রদান করিয়া সে অর্জিত ধনরাশিসহ নববধূর সাহচর্য্যে সুখে বাস করিতে লাগিল। অতএব, দেখা যাইতেছে পূর্ব্বজন্মের সংস্কারবশতঃ এই জগতে ভার্য্যা ইত্যাদি শত্রুভাবাপন্ন অথবা মিত্রভাবাপন্ন হয়। ( ৩১-৫১ )

বসন্তকের নিকট হইতে এই অদ্ভুত কাহিনী শ্রবণ করিয়া বৎসরাজ ও মহিষী বাসবদত্তা উভয়েই অতিশয় সন্তুষ্ট হইলেন। দিবারাত্রি গর্ভবতী রাজ্ঞীর চন্দ্রমুখদর্শন করিয়াও তাহার তৃপ্তি হইত না। কালক্রমে তাহার মন্ত্রিবর্গের শুভচিহ্নযুক্ত ভাবী কল্যাণসূচক পুত্র সন্তান জন্মগ্রহণ করিল। প্রথমে মুখ্যসচিব যৌগন্ধরায়ণের মরুভূতি নামক পুত্র জন্মগ্রহণ করিল। রুমন্বতের পুত্রের নাম হইল হরিশিখ এবং বসন্তকের পুত্রের নাম হইল তপন্তক। মুখ্য প্রতীহার নিত্যোদিতের, যাহার অপর নাম ছিল ইত্যক, একটি তনয় জন্মগ্রহণ করিল যাহার নাম রাখা হইল গোমুখ । ইহাদের জন্ম হইলে মহোৎসবের আয়োজন করা হইয়াছিল। তখন আকাশ হইতে একটি দৈববাণী শ্রুত হইল, 'এই মন্ত্রীরা বৎসরাজের ভাবী চক্রবর্ত্তী রাজ-রাজেশ্বর পুত্রের অখিল অরিবংশ মর্দ্দন করিবে।' ক্রমে ক্রমে যতই দিন যাইতে লাগিল বাসবদত্তার বৎসরাজকে উপহার প্রদান করিবার সন্তানের জন্ম-সময় নিকটবর্ত্তী হইল। বাসবদত্তা পুত্রবতী পরিচারিকাদিগের দ্বারা সুসজ্জিত সূতিকাগৃহে প্রবেশ করিলেন। উহার গবাক্ষসমূহ অর্ক এবং শমীবৃক্ষ দ্বারা শোভিত ছিল। রত্নদীপপ্রভায় আলোকিত পুত্ররক্ষায় সমর্থ বহুপ্রকার অস্ত্র শস্ত্র তথায় স্থাপন করা হইয়াছিল। ঐন্দ্রজালিকাদিগের মন্ত্রাদি দ্বারা সম্পূত হইয়া ঐ সূতিকাগৃহ পরিচারিকাদিগের সুসংরক্ষিত দুর্জয় দুর্গে পরিণত হইয়াছিল। নভোদেশে যেরূপ ইন্দু হইতে বিশুদ্ধ অমৃতরশ্মি নির্গত হয় তদ্রূপ উপযুক্ত সময়ে রাজ্ঞী এক সুন্দরকান্তি পুত্র

প্রসব করিলেন। সন্তান জন্মগ্রহণ করিয়া কেবলমাত্র সেই গৃহই আলোকিত করিল না, পরন্তু মাতৃহৃদয় হইতে শোক তামসেরও অপনোদন করিল। দেখিতে দেখিতে অন্তঃপুরবাসীদিগের আনন্দ ছড়াইয়া পড়িল এবং যাহাদিগকে অন্তঃপুরে প্রবেশ করিতে অনুমতি প্রদান করা হইয়াছিল তাহা-দিগের নিকট হইতে রাজা পুত্রের জন্মের বার্ত্তা প্রাপ্ত হইল। নৃপতি যাহার নিকট হইতে ঐ সংবাদ পাইয়াছিল তাহাকে যে রাজ্য দান করে নাই, অনুচিত হইবে এই ভয় করিয়া, লোভের নিমিত্ত নহে। নৃপতি পুত্রদর্শনের নিমিত্ত সোৎসুকচিত্তে অচিরে অন্তঃপুরে প্রবেশ করিয়া দেখিল যে এতকাল পরে তাহার আশা ফলবতী হইয়াছে। (৫২-৬৮) শিশুটির অধর পত্রের ন্যায় রক্তবর্ণ ছিল, কেশদাম ছিল পশমের ন্যায় এবং সাম্রাজ্যলক্ষ্মী স্বীয় চিত্ত বিনোদনার্থ যে লীলাপদ্ম হস্তে ধারণ করেন, তাহার আনন ছিল সেইরূপ। তাহার কোমল পদতলে ছত্র এবং চামর চিহ্ন অঙ্কিত ছিল, মনে হইল যেন অন্যান্য নৃপতিদিগের ভাগ্যলক্ষ্মীগণ ভীত হইয়া নিজেদের প্রতীকচিহ্ন পরি-ত্যাগ করিয়াছে। যখন নৃপতির আনন্দোৎফুল্ল নয়ন হইতে পিতৃস্নেহবারি-নির্গত হইতেছিল এবং যৌগন্ধরায়ণ প্রমুখ মন্ত্রিবর্গ উল্লসিত হইয়াছিল তখন আকাশ হইতে দৈববাণী শ্রুত হইল, 'রাজন্, তোমার পুত্র, কন্দর্পের অবতার নরবাহনদত্ত অচিরেই বিদ্যাধর নৃপতিগণের সম্রাট হইয়া দেবতাদিগের এক কল্পকাল অতন্দ্রিত হইয়া নির্ব্বিবাদে স্বপদে অধিষ্ঠিত থাকিবে।' এই পর্য্যন্ত বলিয়া দৈববাণী নীরব হইলে অচিরে স্বর্গ হইতে পুষ্পবৃষ্টি ও দুন্দভিনাদ হইতে লাগিল। অতিমাত্রায় হৃষ্ট হইয়া নৃপতি মহোৎসবের আয়োজন করিল। উহা দেবতাদিগের কর্তৃক সূচিত হওয়ায় অধিকতর প্রীতিপ্রদ হইয়াছিল। দেবায়তনসমূহ হইতে নভোদেশে উত্থিত তূর্য্যনিনাদ যেন বিদ্যাধরদিগকে তাহাদের নৃপতির জন্মবার্ত্তা বিজ্ঞাপিত করিল। হর্ম্ম্যোপরি সমীরণে আন্দোলিত রক্তবর্ণ পতাকাসমূহ যেন পরস্পরের প্রতি রক্তরাগ নিক্ষেপ করিতেছিল। ভূতলে সুন্দরী রমণীগণ সমবেত হইয়া সর্ব্বত্র নৃত্য করিতেছিল। মনে হইল যেন স্বর্গের অপ্সরাগণ, অনঙ্গ দেহধারণ করিয়া জন্মগ্রহণ করিয়াছেন বলিয়া উৎফুল্ল হইয়াছে। আনন্দবিহ্বল নৃপতি কর্তৃক প্রদত্ত রত্নালঙ্কার ও পরি-চ্ছদে ভূষিত হইয়া নগরীও যেন উহাদের মত সুন্দর দেখাইতেছিল। বিত্তশালী নৃপতি যখন অনুগতজনদিগের উপর ধনবর্ষণ করিতেছিল, তখন রাজকোষ ব্যতীত আর কিছুই রিক্ত হয় নাই। প্রতিবেশী সামন্ত পরিবারের ললনাগণ নর্ত্তকীবৃন্দসহ প্রতীহার কর্তৃক সুরক্ষিত হইয়া

নানাপ্রকার বাদ্যধ্বনিসহ বহুমূল্য উপহারহস্তে চতুর্দিক হইতে আগমন করিল। তথায় প্রতি অঙ্গসঞ্চালনই নৃত্যময় ছিল, প্রতি বাক্যই পূর্ণ পাত্রময় ছিল, প্রতি কার্যেই ছিল বদান্যতা, নগরী তূর্যধ্বনিতে নিনাদিত হইয়াছিল, প্রতি পৌরজন সিন্দূররাগে রঞ্জিত হইয়াছিল এবং ধরণী চারণ-দিগের দ্বারা পূর্ণ হইয়াছিল—উৎসবে আনন্দময় নগরের এই অবস্থাই হইয়াছিল। (৬৯-৮৫) বহুদিবস পর্যন্ত পৌরজনদিগের মনস্কামনা পূর্ণ করিয়া এই উৎসব ক্রমাগত বর্দ্ধিতাকার ধারণ করিতেছিল। প্রতিপদের চন্দ্রের ন্যায় সেই শিশু দিনে দিনে বৃদ্ধিপ্রাপ্ত হইতে লাগিল এবং তাহার পিতা দৈববাণী কর্তৃক পূর্ব্বনির্দেশমত রাজপুত্রের যথাবিধি নরবাহনদত্ত নামকরণ করিল। যখন সে মসৃণ নখপ্রভা প্রদর্শনকরতঃ হেলিয়া দুলিয়া দুই তিন পা হাঁটিতে লাগিল এবং যখন সে কুসুমকোরকসদৃশ দন্ত বিকশিত করিয়া দুই চারিটি অস্ফুট বাক্য উচ্চারণ করিত তখন তাহার পিতা অতিশয় আহ্লাদিত হইত। অতঃপর মন্ত্রিবরেরা তাহাদের শিশুপুত্রদিগকে আনয়ন করিলে রাজা সন্তুষ্টচিত্তে তাহাদিগকে শিশুরাজকুমারের সঙ্গীরূপে গ্রহণ করিল। যৌগন্ধরায়ণ প্রথমে মরুভূতিকে আনয়ন করিয়াছিল, পরে রুমন্বত হরিশিখকে, মুখ্য প্রতীহার ইত্যক গোমুখকে এবং বসন্তক তাহার তপন্তক নামক পুত্রকে আনয়ন করিয়াছিল। রাজপুরোহিত শান্তিকর ও পিঙ্গলিকার যমজ তনয় তাহার ভ্রাতুষ্পুত্র শান্তিসোম ও বৈশ্বানরকে উপহারস্বরূপ প্রদান করিল। সেই মুহূর্ত্তে দেবতারা আনন্দ-ধ্বনি সহকারে আকাশ হইতে শুভ পুষ্পবৃষ্টি করিলেন এবং নৃপতি ও মহিষীরা সচিবপুত্রমণ্ডলীকে সানন্দে পুরস্কৃত করিলেন। কুমার নরবাহন-দত্ত সতত তাহাতে অনুরক্ত এই ছয়জন সচিবপুত্রসহ পরিবেষ্টিত থাকিত। ইহারা বাল্যকালেই সমৃদ্ধিপ্রদ শমদমাদি ষড়নীতিগুণে পারঙ্গম হইয়া সকলের শ্রদ্ধা আকর্ষণ করিয়াছিল। যখন রাজকুমার অর্দ্ধোচ্চারিত কল কল বাক্যে তাহাতে অনুরক্ত নৃপতিদিগের ক্রোড়ে ক্রোড়ে ঘুরিত তখন পুত্রের সহাস্য কমলাননের দিকে সস্নেহে দৃষ্টিপাতকরতঃ বৎসরাজ পরম সুখে দিবস যাপন করিতেন। (৮৬-৯৪)

—ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের নরবাহনদত্ত
জনন লম্বকের তৃতীয় তরঙ্গ সমাপ্ত।
নরবাহনদত্তজনন নামক চতুর্থ লম্বক সমাপ্ত।
শ্লোকসংখ্যা—৯৪
ক্রমিক সংখ্যা—৩৩৯৪

## পঞ্চম লম্বক

### চতুর্দ্দারিকা

মন্দার পর্ব্বত কর্ত্তৃক মন্থনে সমুদ্র হইতে যেরূপ অমৃতের উৎপত্তি হইয়াছিল এই সুধারসনিষিক্ত কাহিনীও তদ্রূপ হিমালয় দুহিতার প্রেমে আলোড়িত হইয়া পুরাকালে হরমুখ হইতে নির্গত হইয়াছিল। যাহারা এই অমৃত কাহিনী পান করে, মহাদেবের প্রসাদে তাহাদের সকল বিঘ্ন নাশ হইয়া ঐশ্বর্য্য লাভ হয় এবং ভূতলে জীবিতাবস্থায় তাহারা উচ্চ অমরপদ লাভ করে।

## প্রথম তরঙ্গ

মদঘূর্ণিত শুণ্ড হইতে উৎক্ষিপ্ত সিন্দুর চূর্ণদ্বারা ভূমিতলমন্থনকারী হেরম্ব যিনি স্বতেজ দ্বারা সমস্ত বিঘ্ন বিনাশ করেন তিনি তোমাদের রক্ষা করুন।

এইপ্রকারে বৎসরাজ ও তাঁহার মহিষী তাঁহাদের একমাত্র পুত্র নরবাহনদত্তকে লালন পালন করিতে লাগিলেন। রাজা পুত্ররক্ষা নিমিত্ত অত্যন্ত আকুল হইয়াছেন দেখিয়া একদিন তিনি যখন একাকী ছিলেন মন্ত্রী যৌগন্ধরায়ণ তাঁহাকে বলিলেন, "কুমার নরবাহনদত্ত সম্বন্ধে আপনি কোন চিন্তা করিবেন না। বিদ্যাধর নৃপতিদিগের ভাবী সম্রাট করিয়া পূজ্য মহাদেব উহাকে আপনার গৃহে সৃষ্টি করিয়াছেন। বিদ্যাধর নৃপতিগণ দিব্যশক্তি বলে তাহা জ্ঞাত হইয়া উহা সহ্য করিতে অপারগ হইয়া অত্যন্ত ক্ষুব্ধ হইয়াছে। ইহা জানিতে পারিয়া স্বয়ং চন্দ্রমৌলি স্তম্ভকনামক গণাধিপতিকে কুমারের রক্ষার নিমিত্ত নিযুক্ত করিয়াছেন। সে অদৃশ্য হইয়া হেথায় অবস্থান করিতেছে। নারদমুনি ত্বরিৎগতিতে আগমন করিয়া আমাকে এই কথা বলিয়াছেন।" মন্ত্রী যখন এই কথা বলিতেছিল তখন আকাশ হইতে কিরীট ও কুণ্ডলে সজ্জিত খড়্গহস্তে এক দিব্যপুরুষ তথায় অবতরণ করিল। সে প্রণাম করিলে বৎসরাজ তাহাকে সাদরে আপ্যায়ন করিয়া কুতূহলবশতঃ জিজ্ঞাসা করিলেন, "তুমি কে এবং কি কার্য্য সম্পাদন করিবার নিমিত্ত হেথায় আগমন করিয়াছ?" সে বলিল, "রাজন্, আমি পূর্ব্বে মনুষ্য ছিলাম, সম্প্রতি শক্তিবেগ নামে বিদ্যাধরদিগের একজন নৃপতি হইয়াছি। আমার অনেক শত্রু আছে। দেব, আমি দিব্যশক্তিবলে জানিতে পারিয়াছি যে আপনার তনয় আমাদিগের সম্রাট হইবে এবং আমি তাহার দর্শনার্থী।" শক্তিবেগ তাহার ভাবী সম্রাটকে শ্রদ্ধাপূর্ণ নয়নে দর্শন করিয়া এই কথা বলিলে বৎসরাজ হৃষ্টচিত্তে সবিস্ময়ে তাহাকে পুনরায় জিজ্ঞাসা করিলেন, "বিদ্যাধরপদ কি প্রকারে লাভ করা যায়? ইহার তাৎপর্য্য কি? এবং তুমিই বা কি প্রকারে এই পদ প্রাপ্ত হইয়াছ? হে বন্ধো! আমাকে তাহা বল।" এই কথা শ্রবণ করিয়া বিদ্যাধর শক্তিবেগ

বিনয়াবনত হইয়া প্রত্যুত্তর করিল, "হে রাজন্, দৃঢ়প্রতিজ্ঞ ব্যক্তিগণ এই জন্মে অথবা পূর্ব্বজন্মে শিবের আরাধনা করিয়া তাহার প্রসাদে বিদ্যাধরপদ প্রাপ্ত হয়। খড়্গমাল্যাদির অলৌকিক জ্ঞান ভেদে এই পদ নানা প্রকারের হইতে পারে। তবে আমি কি করিয়া এই পদ প্রাপ্ত হইয়াছি তাহা শ্রবণ করুন।" এইরূপ বলিয়া রাজ্ঞী বাসবদত্তার উপস্থিতিতে নিজের সম্বন্ধে সে বক্ষ্যমান কাহিনী বিবৃত করিল।—( ১—১৭ )

### বিদ্যাধরাধিপ শক্তিবেগের কাহিনী

বহুকাল পূর্ব্বে ভূতলভূষণ বর্ধমান নগরীতে শত্রুদিগের ভীতি উৎপাদক পরোপকারী নামক নৃপতি বাস করিতেন। সেই মহান্ নৃপতির কনকপ্রভা নাম্নী মহিষী ছিল। সে ছিল জলদস্থিত সৌদামিনীর ন্যায় কিন্তু তাহার মধ্যে সৌদামিনীর চপলতা ছিল না। কালক্রমে সেই মহিষীর গর্ভে এক কন্যাসন্তান জন্মগ্রহণ করিল। বিধাতা যেন লক্ষ্মীদেবীর গর্ব্ব খর্ব্ব করিবার নিমিত্তই তাহাকে সৃষ্টি করিয়াছিলেন। লোকলোচনচন্দ্রিকা সেই কন্যা পিতা কর্তৃক পালিত হইয়া বয়ঃপ্রাপ্তা হইলে মাতা কনকপ্রভার নামানুসারে পিতা আত্মজার নাম রাখিলেন 'কনকরেখা'। সে যৌবনপ্রাপ্তা হইলে নৃপতি সমীপে একান্তে আগতা রাজ্ঞী কনকপ্রভাকে কনকরেখার পিতা বলিলেন, 'যুবতী কন্যাকে গৃহে রাখা সমীচীন নয়। কনকরেখার উপযুক্ত বিবাহের নিমিত্ত আমার হৃদয় আকুল হইয়াছে। সৎ পরিবারের কুমারী কন্যার উপযুক্ত বিবাহ না হইলে তাহা বেসুরা সঙ্গীতের ন্যায় প্রতীয়মান হয়। উহা অপরিচিতেরও কর্ণপীড়া উৎপাদন করে। মোহবশতঃ অপাত্রে কন্যা প্রদান করিলে উহা অপাত্রে বিদ্যাদান করিবার মত হয়—যশঃ কিংবা ধর্ম্ম লাভ হয় না, লাভ হয় শুধু অনুশোচনা। সুতরাং আমি কোন্ ভূপতিকে আমার কন্যা সম্প্রদান করিব এবং কে উহার উপযুক্ত পাত্র হইবে সেইজন্য আমি অত্যন্ত ব্যাকুল হইয়াছি।' কনকপ্রভা এই কথা শ্রবণ করিয়া সহাস্যে বলিল, "তুমি ত এই কথা বলিতেছ, কিন্তু তোমার কন্যা ত বিবাহ করিতে অনিচ্ছুক। অদ্যই সে যখন একটি পুত্তলিকাকে কৃত্রিম পুত্র করিয়া ক্রীড়া করিতেছিল, আমি উপহাস করিয়া তাহাকে প্রশ্ন করিলাম, 'পুত্রি, তোমার বিবাহ আমি কবে দেখিতে পাইব?' ( ১৮-২৯ ) আমার বাক্য শ্রবণ করিয়া সে সকোপে বলিল, 'কখনও এইরূপ বাক্য উচ্চারণ করিবে না। কাহারও সহিত আমাকে পরিণয়সূত্রে আবদ্ধ করিবে না। তোমার সহিত আমার কখনও বিচ্ছেদ হইবে না, জানিয়া রাখিও, আমাকে

বিবাহ দিলে আমার মৃত্যু হইবে। কারণ আছে।' সে এই কথা বলাতে, দেব, আমি শোকার্ত্তচিত্তে আপনার নিকট আগমন করিয়াছি। সে যখন বিবাহ করিতে ইচ্ছুক নয় তখন তাহার নিমিত্ত বর অন্বেষণ করিবার কি প্রয়োজন ?" রাজ্ঞীর এই বাক্য শ্রবণ করিয়া নৃপতি শোকবিহ্বলচিত্তে কন্যার কক্ষে গমনপূর্ব্বক তাহাকে বলিলেন, "যখন দেবতা ও অসুরেরাও পুত্রলাভের নিমিত্ত তপশ্চর্য্যা করে তখন, হে পুত্রি, তুমি কেন পতিলাভে ইচ্ছুক নও ?" পিতার এই বাক্য শ্রবণ করিয়া রাজকুমারী কনকরেখা ভূতলে নয়ন আনতপূর্ব্বক বলিল, "তাত, আমি সম্প্রতি বিবাহ করিতে ইচ্ছুক নই, তবে আপনি কেন এই ব্যাপারে জোর করিতেছেন ?" কন্যা এই প্রকার বলিলে ধীমান্ রাজা পরোপকারী তাহাকে প্রত্যুত্তরে বলিলেন, "পুত্রি, দুহিতার বিবাহ প্রদান না করিয়া আমি কি প্রকারে পাপ হইতে বিমুক্ত হইব ? স্বজনপরাধীনা কন্যার স্বাধীনতা কোথায় ? সত্যকথা বলিতে হইলে, কন্যা অন্যের নিমিত্ত জন্মগ্রহণ করে এবং তন্নিমিত্তই তাহাকে লালনপালন করিতে হয়। বাল্যকাল ব্যতীত পিতৃগৃহ তাহার পক্ষে বাস করিবার উপযুক্ত স্থান নহে। অবিবাহিতা রজস্বলা কন্যা গৃহে থাকিলে তাহার আত্মীয়-স্বজনেরা নরকে গমন করে এবং তাহার পতি শূদ্রত্ব প্রাপ্ত হয়।" পিতা এইরূপ বলিলে রাজপুত্রী তৎক্ষণাৎ তাহার মনের কথা খুলিয়া বলিল, 'তাহাই যদি হয় তবে পিতঃ, ব্রাহ্মণ কিংবা ক্ষত্রিয় যে কেহ কনকপুরী নামক নগরী দর্শন করিয়াছে সে আমার ভর্ত্তা হইবে। যদি এরূপ কাহাকেও না পাওয়া যায় তবে আমাকে অন্যায়ভাবে ভর্ৎসনা করিবেন না। ( ৩০-৪৩ ) কন্যা এই কথা বলিলে রাজা মনে মনে চিন্তা করিলেন "যা হোক্, কন্যা যে কোন একটি সর্ত্তে বিবাহ করিতে স্বীকৃত হইয়াছে ইহা একটি শুভ কথা। সে নিশ্চয়ই দেবী, কোনও বিশেষকারণবশতঃ আমার গৃহে জন্মগ্রহণ করিয়াছে, নতুবা এই বালিকা কি প্রকারে এতকথা জ্ঞাত আছে !" তখন নৃপতি এই প্রকারই চিন্তা করিয়া কন্যাকে 'তোমার ইচ্ছামতই আমি কার্য্য সম্পাদন করিব'—এই কথা বলিয়া গাত্রোত্থানপূর্ব্বক দিবসের কর্ম্ম সম্পাদন করিবার নিমিত্ত প্রস্থান করিলেন। পর দিবস রাজা যখন সভায় অধিষ্ঠান করিতেছিলেন তখন অমাত্যদিগকে বলিলেন, "তোমাদের মধ্যে কেহ কি কনকপুরী নগরী দর্শন করিয়াছে ? বিপ্রই হোক্ অথবা ক্ষত্রিয়ই হোক্ যে সেই নগরী দর্শন করিয়াছে তাহার সহিত মদীয়া কন্যার বিবাহ প্রদানকরতঃ তাহাকে যৌবরাজ্যে অভিষিক্ত করিব।" তাহারা পরস্পরের মুখের দিকে দৃষ্টিপাত করিয়া বলিল, "দেখা দূরে থাকুক আমরা

উহার নামও শ্রবণ করি নাই।" তখন মহীপতি প্রতীহারকে আহ্বানকরতঃ বলিলেন, "যাও, এই নগরে সর্ব্বত্র পটহধ্বনি দ্বারা ঘোষণাকরতঃ আবিষ্কার কর কেহ সেই নগরী দর্শন করিয়াছে কিনা!" এই প্রকারে আদিষ্ট হইয়া "আমি তাহাই করিব"—এই কথা বলিয়া সে প্রস্থান করিল। প্রস্থানকরতঃ সে অবিলম্বে রাজপুরুষদিগকে আদেশ করিলে তাহারা জনগণের ঔৎসুক্য জন্মাইবার নিমিত্ত নগরীর সর্ব্বত্র পটহনিনাদ দ্বারা এইরূপ ঘোষণা করিল, "ব্রাহ্মণ অথবা ক্ষত্রিয়, যে কোন যুবক 'কনকপুরী' নাম্নী নগরী দর্শন করিয়া থাকিলে তাহা রাজসমীপে নিবেদন করুক। রাজা স্বীয় কন্যা প্রদানকরতঃ তাহাকে যৌবরাজ্যে অভিষিক্ত করিবেন।" পটহধ্বনির দ্বারা এই বিস্ময়কর ঘোষণা শ্রবণ করিয়া পৌরজনেরা বলাবলি করিতে লাগিল,— "আমাদের নগরীতে ঘোষিত এই "কনকপুরী" কি হইতে পারে? আমাদের মধ্যে প্রাচীনতম ব্যক্তিরাও ত উহার কথা শ্রবণ করে নাই অথবা উহা দর্শন করে নাই।" কিন্তু তাহাদের মধ্যে একজনও বলিল না যে "আমি উহা দেখিয়াছি।" (৪৪—৫৬)

ইতোমধ্যে সেই নগরীর অধিবাসী বলদেবের পুত্র শক্তিদেব নামক একজন বিপ্র এই ঘোষণার কথা শ্রবণ করিল। সেই ব্যসনাসক্ত যুবক দ্যূতক্রীড়ায় নির্ধন হইয়াছিল এবং রাজকুমারীর বিবাহ সম্বন্ধীয় ঘোষণা শ্রবণ করিয়া মনে মনে এইরূপ চিন্তা করিল, দ্যূতক্রীড়ায় সর্ব্বস্বান্ত হওয়াতে রিক্ত অবস্থায় আমি সম্প্রতি পিতৃগৃহ অথবা কোন পণ্যাঙ্গনার গৃহে প্রবেশ করিতে সমর্থ হইব না, সুতরাং এখন আমি বরং পটহধ্বনি দ্বারা ঘোষণাকারীদিগের নিকট মিথ্যাভাষণ করি যে আমি ঐ নগরী দর্শন করিয়াছি। ঐ নগরী কেহ অবলোকন করে নাই, সুতরাং আমি যে উহার সম্বন্ধে কিছুই অবগত নহি কে তাহা আবিষ্কার করিতে পারিবে? হয়ত এই প্রকারে আমি রাজকন্যা লাভ করিতে সমর্থ হইব।" এইরূপ চিন্তাকরতঃ শক্তিদেব রাজপুরুষদিগের নিকট গমন করিয়া মিথ্যা কথা বলিল, "আমি ঐ নগরী দর্শন করিয়াছি।" তাহারা তৎক্ষণাৎ বলিল, "অতি উত্তম কথা। আমাদের সহিত রাজপ্রতীহারের নিকট আগমন কর।" প্রতীহারের নিকট আগমনকরতঃ, "আমি ঐ নগরী অবলোকন করিয়াছি" এই প্রকার মিথ্যা কথা বলিলে সে তাহাকে সদয়াভ্যর্থনাপূর্ব্বক নৃপতির সমীপে আনয়ন করিল। কিছুমাত্র বিচলিত না হইয়া সে রাজার নিকট একই কথা বলিল। দ্যূতক্রীড়ায় সর্ব্বস্বান্তের পক্ষে কোন্ কার্য্যই বা দুরূহ হইতে পারে? সত্যাসত্য নির্দ্ধারণের নিমিত্ত তখন নৃপতি সেই বিপ্রকে কন্যা কনকরেখার নিকট প্রেরণ করিলেন।

প্রতীহারের নিকট হইতে এই বার্ত্তা শ্রবণ করিয়া ব্রাহ্মণ তাহার নিকট আগমন করিলে রাজকুমারী তাহাকে জিজ্ঞাসা করিলেন, "তুমি কি কনকপুরী দর্শন করিয়াছ?" সে প্রত্যুত্তর করিল, "হাঁ, যখন আমি জ্ঞানান্বেষণে পৃথিবী ভ্রমণ করিতেছিলাম তখন ঐ নগরী আমি দর্শন করিয়াছিলাম।" (৫৭—৬৮) রাজকুমারী তখন আবার প্রশ্ন করিল, "তুমি কোন্ পথে ঐ নগরীতে গমন করিয়াছিলে, এবং উহা দেখিতে কি রকম?" তখন সেই বিপ্র বলিয়া যাইতে লাগিল, "এই স্থান হইতে আমি হরপুরা নগরীতে গমন করি। তথা হইতে বারাণসীপুরী এবং বারাণসী হইতে কতিপয় দিবসান্তে পৌণ্ড্রবর্দ্ধন নগরীতে আগমন করি। তথা হইতে সুকৃতিকর্ম্মীদিগের বিলাসভূমি ইন্দ্রপুরীবৎ কনকপুরীতে আগমন করিলাম। যাহাদের চক্ষের পলক পড়ে না সেই দেবতাদিগের নিমিত্তই ঐ সুশোভিত পুরী নির্ম্মিত হইয়াছে। তথায় বিদ্যা-শিক্ষাকরতঃ কিয়দ্দিবসান্তে আমি হেথায় প্রত্যাবর্ত্তন করিয়াছি। সেই নগরী ঐ প্রকার এবং আমি ঐ পথেই তথায় গমন করিয়াছিলাম।" কপট ব্রাহ্মণ শক্তিদেব ঐ কল্পিত কাহিনী বিবৃত করিলে রাজকুমারী সহাস্যে বলিল, "মহান বিপ্র, তুমি ঐ নগরী দেখিয়াছ বটে কিন্তু বল, কোন্ পথে তুমি তথায় গমন করিয়াছিলে?" শক্তিদেব এই কথা শ্রবণ করিয়া ঐ প্রকার ধৃষ্টতা করিলে রাজপুত্রীর আদেশে চেটিরা তাহাকে অবরুদ্ধ করিল। অচিরাৎ রাজকুমারী পিতার নিকট গমন করিলে তিনি তাহাকে জিজ্ঞাসা করিলেন, "ঐ ব্রাহ্মণ, কি সত্য কথা বলিয়াছিল?" রাজকুমারী তাহার পিতাকে বলিল, "তাত! রাজা হইয়াও আপনি অবিবেচকের ন্যায় কার্য্য করেন। আপনি কি জ্ঞাত নহেন যে ধূর্ত্তেরা সজ্জনকে প্রতারণা করে? ঐ ব্রাহ্মণ আমাকে মিথ্যা কথা বলিয়া ছলনা করিতে চায়। ঐ মিথ্যুক কোনদিনও কনকপুরী দর্শন করে নাই। ধূর্ত্তেরা বঞ্চনা করিবার নিমিত্ত নানাপ্রকার কর্ম্ম করে। আপনাকে শিব ও মাধবের কাহিনী বলিতেছি, শ্রবণ করুন। সে বলিতে লাগিল।—( ৬৯—৮৯ )

### শিব ও মাধবের কাহিনী

রত্নপুর নামক যথার্থই একটি উত্তম নগরী আছে। তথায় শিব ও মাধব নামক দুইটি ধূর্ত্ত বাস করিত। অন্যান্য অনেক ধূর্ত্তের সাহায্যে তাহারা নানাপ্রকার কৌশলে তত্রস্থ ধনী ব্যক্তিদিগকে বহুকাল যাবৎ লুণ্ঠন করিতে-ছিল। একদা দুই জনে মন্ত্রণা করিল, "এই নগর ত বিশদভাবে লুণ্ঠন

কিয়ৎকাল তাহার সহিত কথোপকথন করিয়া মাধব তাহার নিকট হইতে বিদায় গ্রহণ করিয়া নিজগৃহে প্রত্যাবর্ত্তন করিল। পরদিবস পুনরায় দুই খন্ড বস্ত্র উপহার প্রদান করিয়া সে পুরোহিত সমীপে উপস্থিত হইয়া তাহাকে বলিল, "অনুচরবর্গের তুষ্টি বিধান করিবার নিমিত্ত আমি সেবার্থী হইয়া আপনার নিকট আগমন করিয়াছি। কিন্তু আমি প্রভূত বিত্তশালী।" তাহার নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া কিঞ্চিৎ বিত্ত লাভার্থে রাজপুরোহিত মাধবের মনোরথ পূর্ণ করিতে প্রতিশ্রুত হইয়া অচিরাৎ নৃপতির নিকট ঐরূপ নিবেদন করিলে পুরোহিতের প্রতি শ্রদ্ধাবশতঃ নৃপতি তদনুরূপ কার্য্য করিতে স্বীকৃত হইলেন। পরদিবস রাজপুরোহিত যথাবিধি সম্মানপুরঃসর মাধব ও তাহার পার্শ্বচরদিগকে নৃপতির সমীপে আনয়ন করিল। মাধবের রাজপুত্রের ন্যায় আকৃতি দেখিয়া রাজা তাহাকে সদয় অভ্যর্থনাপূর্ব্বক একটি বৃত্তিপ্রদপদে নিযুক্ত করিলেন। মাধব রাজ-সেবার্থে তথায় অবস্থানকরতঃ প্রত্যহ রাত্রে শিবের সহিত সাক্ষাৎ করিয়া মন্ত্রণা করিতে লাগিল। উপহার প্রাপ্তেচ্ছু হইয়া লোভী পুরোহিত মাধবকে তাহার গৃহে তাহার সহিত বাস করিতে অনুরোধ করিল। অতঃপর মাধব অনুচরদিগের সহিত পুরোহিতের গৃহে আশ্রয় লইল। বৃক্ষ কোটর-স্থিত মূষিকের নিমিত্ত যেমন বৃক্ষের ধ্বংস হইয়াছিল, তদ্রূপ এই ব্যবস্থাই পুরোহিতের কাল হইল। মাধব কৃত্রিম মনিমাণিক্যপূর্ণ একটি পেটিকা পুরোহিতের গৃহে রাখিল। কখনও কখনও সে ঐ পেটিকা উন্মুক্ত করিয়া ধূর্ত্ততা সহকারে রত্নসমূহ অর্দ্ধ উন্মোচিত করিত এবং এই প্রকারে পশু যেরূপ তৃণ দ্বারা প্রলোভিত হয় পুরোহিতও তদ্রূপ প্রলোভিত হইল। এই প্রকারে পুরোহিতের বিশ্বাস অর্জ্জন করিয়া অল্পাহার দ্বারা শরীর কৃশকরতঃ সে অসুস্থতার ভান করিল। কতিপয় দিবসান্তে ঐ ধূর্ত্ত চূড়ামণি শয্যাপার্শ্বস্থিত পুরোহিতকে মৃদুস্বরে বলিল, "আমার শরীরের অবস্থা অতিশয় মন্দ হইয়াছে; সুতরাং, হে বিপ্র, আপনি দ্বিজবংশীয় কোন উত্তম ব্রাহ্মণপ্রবরকে আনয়ন করুন। আমার বিত্ত তাহাকে সম্প্রদান করিয়া আমি ইহলোক ও পরলোকে সুখী হইতে ইচ্ছা করি, কারণ জীবন নশ্বর বিধায় কোন্ মনস্বী বিত্তলাভ করিতে আগ্রহী হইবেন?" (১২১—১৩৮) এই কথা শ্রবণ করিয়া সেই উপহারপ্রিয় পুরোহিত, "আমি তাহাই করিব" বলিলে মাধব তাহার পদপ্রান্তে পতিত হইল। তখন পুরোহিত যে কোন বিপ্রই আনয়ন করিত, "ইহাপেক্ষাও বিশিষ্টতর বিপ্র চাই" এই কথা বলিয়া মাধব তাহাদের কাহাকেও পছন্দ করিত না। এতদ্দৃষ্টে তাহার পার্শ্বস্থ এক ধূর্ত্ত

অনুচর বলিল, 'হয়ত একজন সাধারণ বিপ্র ইহাকে সন্তুষ্ট করিতে সমর্থ হইবে না। দেখা যাউক, শিপ্রানদীতীরস্থ শিব নামক মহা তপস্বীকে ইনি পছন্দ করেন কিনা।" এই কথা শ্রবণ করিয়া মাধব কাতরস্বরে পুরোহিত-কে বলিল, "অনুগ্রহপূর্ব্বক তাহাকেই আনয়ন করুন, তত্তুল্য সদ্বিপ্র আর কেহ নাই।"

এই প্রকারে অনুরুদ্ধ হইয়া পুরোহিত শিবের নিকট গমন করিলে দেখিতে পাইল যে সে কপট ধ্যানে নিমগ্ন হইয়া নিশ্চল অবস্থায় রহিয়াছে। তাহাকে প্রদক্ষিণ করিয়া তৎসমীপে উপবিষ্ট হইলে সেই ধূর্ত্ত ধীরে নয়ন উন্মীলিত করিল। তখন রাজপুরোহিত আনত হইয়া নত মস্তকে তাহাকে বলিল, "প্রভো! আপনার নিকট আমার একটি নিবেদন আছে, আপনি ক্রুদ্ধ হইবেন না। দক্ষিণাপথ হইতে আগত মাধব নামক একজন প্রচুর বিত্তশালী রাজপুত অসুস্থ হওয়ায় তাহার সমস্ত সম্পত্তি দান করিতে অভিলাষী হইয়াছে। যদি আপনি অনুমতি করেন তবে সে তাহার অমূল্য উজ্জ্বল রত্নাদি আপনাকে প্রদান করিবে।" এইকথা শ্রবণ করিয়া শিব ধীরে মৌনভঙ্গ করিয়া বলিল, "আমি ব্রহ্মচারী, ভিক্ষান্ন দ্বারা জীবিকা নির্ব্বাহ করি। হে, বিপ্র, ধনরত্নে আমার কি প্রয়োজন থাকিতে পারে?" তখন পুরোহিত বলিল, "হে মহান্ বিপ্র, আপনি ঐরূপ বলিবেন না। আপনি কি ব্রাহ্মণের জীবনের আশ্রমক্রমের কথা অবগত নহেন? গৃহে অবস্থানপূর্ব্বক দার পরিগ্রহকরতঃ পিতৃপুরুষের তর্পণ, দেবার্চ্চনা এবং অতিথি অভ্যাগতদিগের সৎকার দ্বারা অর্থব্যয় করিয়া সে জীবনে ত্রিবর্গফল লাভ করে। গৃহস্থাশ্রমই সর্ব্বোদ্ধের্ব।" তখন শিব বলিল, "আমি কি প্রকারে পরিণীত হইতে সমর্থ হইব, আমি ত কোন নিম্ন জাতীয়া কন্যা বিবাহ করিব না?" লোভী পুরোহিত ইহা শ্রবণ করিয়া মনে মনে চিন্তা করিল যে উহার ধন ইচ্ছামত ভোগ করিতে পারিবে এবং এই সুযোগ লাভ করিয়া তাহাকে বলিল, "আমার বিনয়স্বামিনী নাম্নী অবিবাহিতা পরমা-সুন্দরী কন্যা আছে, আমি আপনার সহিত তাহার বিবাহ দিব। আপনি মাধবের নিকট হইতে যে ধনরত্নাদি প্রাপ্ত হইবেন তাহা আপনার নিমিত্ত রক্ষণাবেক্ষণ করিব, অতএব সম্প্রতি গৃহস্থাশ্রম অবলম্বন করুন।" এতদ্ শ্রবণে শিব ঈপ্সিত বস্তু প্রাপ্ত হইবে দেখিয়া বলিল, "বিপ্র, তুমি যদি এইরূপই মনস্থ করিয়া থাক তবে তোমার কথামত কার্য্য করিব। কিন্তু আমি সন্ন্যাসী, ধনরত্নাদি সম্বন্ধে আমার কোনই জ্ঞান নাই। তোমার উপদেশ গ্রহণ করিলাম, তুমি যাহা উত্তম বিবেচনা কর, তাহাই করিবে।"

পুরোহিত শিবের এই কথা শ্রবণ করিয়া হৃষ্ট হইল এবং "আমি সম্মত আছি"—এই কথা বলিয়া সেই মূঢ় তাহাকে নিজ গৃহে লইয়া গেল। অশিব শিবকে গৃহে আনয়নকরতঃ মাধবকে তাহার কৃতকর্ম্মের কথা বলিলে সে তাহাকে অভিনন্দিত করিল। অচিরাৎ সযত্নে প্রতিপালিতা কন্যাকে শিবের হস্তে সম্প্রদান করিলে মনে হইল যেন মূঢ়তাবশতঃ সে নিজের সমৃদ্ধিকেই জলাঞ্জলি দিল। বিবাহের তৃতীয় দিবসান্তে সে কপট রোগী মাধবের নিকট তাহার উপহার গ্রহণের নিমিত্ত নীত হইল। মাধব গাত্রোত্থানপূর্ব্বক তাহার চরণে পতিত হইয়া সবিস্ময়ে একটি সত্য কথাই বলিল, "আপনার তপশ্চর্য্যা আমার দুর্জ্ঞেয়।" পুরোহিতের কোষাগার হইতে কৃত্রিম রত্নাদিতে পূর্ণ পেটিকাটি আনয়নপূর্ব্বক শিবকে যথারীতি দান করিলে শিব তাহা গ্রহণকরতঃ পুরোহিতের হস্তে প্রদান করিয়া বলিল, "আমার এ সম্বন্ধে কোন জ্ঞানই নাই, কিন্তু আপনার আছে।" তখন পুরোহিত তৎক্ষণাৎ তাহা গ্রহণ করিয়া বলিল, "আমি ত পূর্ব্বেই এইরূপ করিতে প্রতিশ্রুত আছি, চিন্তিত হইবার কি প্রয়োজন আছে?" তখন শিব তাহাদের আশীর্ব্বাদকরতঃ বধূর কক্ষে প্রবেশ করিল এবং পুরোহিত পেটিকাটি কোষাগারে লইয়া গেল। পরদিন হইতেই মাধব রোগের ভান পরিত্যাগপূর্ব্বক "মহাদানের পুণ্যফলে আরোগ্য লাভ করিয়াছি"—এই কথা বলিল। পুরোহিত তৎসমীপে আগমন করিলে তাহাকে প্রশংসা করিয়া বলিল,—"আপনার পুণ্যকার্য্যের ফলে আমি এই বিপদ হইতে মুক্তি লাভ করিতে সমর্থ হইয়াছি।" সে প্রকাশ্যে শিবের সহিত মিত্রতা স্থাপন করিয়া তাহার প্রভাবেই নিজের জীবন রক্ষা হইয়াছে এই কথা বলিতে লাগিল (১৫৭-১৭১)। কিয়দ্দিবসান্তে শিব পুরোহিতকে বলিল, "এইপ্রকারে আর কতকাল আপনার গৃহে ভোজ্য গ্রহণ করিব? আমার এই রত্নাদির মূল্য নিরূপণকরতঃ আপনি উহা গ্রহণ করুন। উহাদের যদি মহার্ঘ মনে করেন তবে আমাকে উপযুক্ত মূল্য প্রদান করুন।" ইহা শ্রবণ করিয়া রত্নরাজির মূল্য গণনাতীত হইবে মনে করিয়া পুরোহিত তাহার সর্ব্বস্ব শিবকে উহার বিনিময়ে প্রদান করিল। সে শিবের নিকট হইতে তাহার স্বহস্তে লিখিত একটি প্রাপ্তিস্বীকারপত্র লইল এবং স্বীয় সম্পত্তি হইতে ঐ রত্নাদি বহুগুণ মূল্যবান মনে করিয়া স্বয়ং শিবকেও একটি প্রাপ্তিস্বীকারপত্র স্বাক্ষর করিয়া দিল। পরস্পরের প্রাপ্তিস্বীকারপত্র আদান-প্রদান করিয়া তাহারা পরস্পরের নিকট বিদায় গ্রহণকরতঃ পুরোহিত এক গৃহে এবং শিব অন্য গৃহে বাস করিতে লাগিল। পুরোহিতের

ধনভোগকরতঃ শিব ও মাধব একসঙ্গে থাকিয়া পরমসুখে কালযাপন করিতে লাগিল। কালক্রমে অর্থের প্রয়োজন হওয়াতে পুরোহিত একখণ্ড অলঙ্কার বিক্রয় করিবার নিমিত্ত বিপণিতে গমন করিল।

রত্নবিশেষজ্ঞ বণিকেরা উহা পরীক্ষা করিয়া বলিল, "এই কৃত্রিম অলংকার নির্ম্মাতা যেই হউক না কেন, অতিশয় চতুর হইবে। কাচ ও স্ফটিক নানারঙ্গে রঞ্জিত করিয়া পিত্তল সংযোগে এই অলংকারটি নির্ম্মিত হইয়াছে। ইহাতে রত্ন কিংবা স্বর্ণ লেশমাত্রও নাই।" পুরোহিত এইকথা শ্রবণান্তে অত্যন্ত বিচলিত হইয়া গৃহ হইতে সমস্ত অলংকার আনয়নকরতঃ বণিকদিগকে উহা প্রদর্শন করাইলে তাহারা উহা সন্দর্শন করিয়া বলিল যে পূর্ব্বদৃষ্ট অলংকারটির ন্যায় এই অলংকারচয়ও কৃত্রিম রত্নে নির্ম্মিত। ইহা শ্রবণ করিয়া পুরোহিত যেন বজ্রাহত হইল। সে তৎক্ষণাৎ শিবের নিকট গমনকরতঃ তাহাকে বলিল, "তোমার অলংকার তুমি ফিরাইয়া লও এবং আমাকে আমার ধন প্রত্যর্পণ কর" শিব প্রত্যুত্তর করিল, "তোমার ধন কি আমি এতকাল পর্য্যন্ত রাখিয়াছি ? সে ত কবেই ব্যয় করিয়া ফেলিয়াছি।" দুইজনে বিবাদ করিতে করিতে নৃপতির নিকট উপস্থিত হইল। তাহার পার্শ্বে মাধব দণ্ডায়মান ছিল। পুরোহিত রাজসমীপে নিবেদন করিল, "দেব, আমার গৃহে শিব কর্ত্তৃক রক্ষিত অতুল কৃত্রিম রত্নাদি যে কাচ ও স্ফটিক সুরঞ্জিত করিয়া পিত্তল সহযোগে সুকৌশলে নির্ম্মিত, ইহা আমি জ্ঞাত ছিলাম না। শিব আমার যথাসর্ব্বস্ব ভক্ষণ করিয়াছে।" তখন শিব বলিল, "রাজন্, বাল্যকাল হইতেই আমি তাপস। এই ব্যক্তি কর্ত্তৃক বিশেষরূপে অনুরুদ্ধ হইয়া দান গ্রহণ করিবার সময় বৈষয়িক ব্যাপারে অনভ্যস্ত থাকায় আমি উহাকে বলিয়াছিলাম যে রত্নাদি বিষয়ে আমি অনভিজ্ঞ এই ব্যাপারে আমি তোমার উপরেই নির্ভর করি এবং এই ব্যক্তি আমাকে বলিয়াছিল যে তুমি নিশ্চিন্তে থাকিতে পার। আমি দান গ্রহণ করিয়া উহার হস্তে তাহা ন্যস্ত করিয়াছিলাম। অতঃপর সে স্বয়ং মূল্য নির্দ্ধারণ-করতঃ আমার নিকট হইতে উহা ক্রয় করিয়াছিল। আমাদের পরস্পরের নিকট হস্তলিখিত প্রাপ্তিস্বীকারপত্র আছে। ( ১৭২-১৯০ ) অধুনা, প্রভো, আমাকে এই সংকটে আপনিই সাহায্য করিতে সমর্থ।" শিব তাহার বক্তব্য শেষ করিলে মাধব পুরোহিতকে বলিল, "এইরূপ উক্তি করিবেন না। আপনি সম্মানার্হ। এ বিষয়ে আমারই বা কি দোষ থাকিতে পারে ? আপনার অথবা শিবের নিকট হইতে আমি কখনই কোন কিছু প্রাপ্ত হই নাই। পিতার নিকট হইতে উত্তরাধিকারসূত্রে আমি কিঞ্চিৎ ধনরত্নাদি লাভ করিয়া তাহা

কোন্ প্রাজ্ঞব্যক্তি সুখী হইতে পারে ? তখন সমস্ত ব্রাহ্মণ ও বণিকগণ তাহার পদতলে লুণ্ঠিত হইয়া তাহাকে অনুরোধ করিলে সে নিতান্ত অনিচ্ছাসত্ত্বেও তথায় থাকিয়া গেল। এই প্রকারে অসৎব্যক্তিগণ সজ্জনের চরিত্রে ঈর্ষাবশতঃ দোষারোপ করে। প্রচুর ঘৃতধারা প্রদান করিয়া অগ্নিকে যেমন বর্দ্ধিত করা যায় তদ্রূপ অসৎ ব্যক্তিগণ দোষারোপ করিবার কিঞ্চিন্মাত্র সূত্র পাইলেই সেই সুযোগ গ্রহণ করে। অতএব হে বৎস, আমার হৃদয় হইতে যদি শল্য উৎপাটন করিতে ইচ্ছুক হও তবে অবিবাহিত থাকিয়া দুর্জ্জনগণের ভর্ৎসনার পাত্রী হইয়া আত্মতুষ্টির নিমিত্ত তোমার এই নূতন যৌবনের অবমাননা করিও না।" পিতার নিকট হইতে কনকরেখাকে প্রায়শঃই এই প্রকার বাক্য শ্রবণ করিতে হইত, কিন্তু সেই দৃঢ়প্রতিজ্ঞ রাজকুমারী তাহার নৃপতি পিতাকে বারংবার প্রত্যুত্তর করিত, "অতএব অচিরে ব্রাহ্মণ কিংবা ক্ষত্রিয় পাত্রের অনুসন্ধান করুন যে কনকপুরী দর্শন করিয়াছে। আমি ত এই একটি মাত্র সর্ত্ত আরোপ করিয়াছি।" ( ২১৯—২৩১ ) ইহা শ্রবণ করিয়া রাজা মনে মনে চিন্তা করিল যে তাহার জাতিস্মর কন্যা সম্পূর্ণরূপে এই ব্যাপারে দৃঢ় প্রতিজ্ঞ হইয়াছে এবং তাহার ইচ্ছামত স্বামি-প্রাপ্তির অন্য কোনও উপায় না দেখিয়া আদেশ করিল যে এখন হইতে কোনও নবাগন্তুক কনকপুরী দর্শন করিয়াছে কিনা তাহা নির্দ্ধারণ করিবার নিমিত্ত প্রত্যহ পটহনিনাদ দ্বারা ঘোষণা করিতে হইবে। পুনর্ব্বার সর্ব্বত্র ঢক্কানিনাদ দ্বারা প্রত্যহ ঘোষিত হইতে লাগিল, "বিপ্র কিংবা ক্ষত্রিয় যে কেহ কনকপুরী দর্শন করিয়া থাকিলে আসিয়া বল, রাজা তাহাকে যৌবরাজ্য সহ স্বীয় কন্যা প্রদান করিবেন।" কিন্তু কনকপুরী দর্শক কাহারও সন্ধান মিলিল না। ( ২৩২—২৩৩ )

ইতি মহাকবি শ্রী সোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের চতুর্দ্দারিকা লম্বকের
প্রথম তরঙ্গ সমাপ্ত।
শ্লোক সংখ্যা—২৩৩।
ক্রমিক সংখ্যা—৩৬২৭।

## দ্বিতীয় তরঙ্গ

অভীষ্ট রাজকুমারীকে লাভ করিতে অসমর্থ হইয়া এবং তৎকর্ত্তৃক ঘৃণ্যভাবে প্রত্যাখ্যাত হইয়া বিষণ্ন তরুণ ব্রাহ্মণ যুবক মনে মনে চিন্তা করিতে লাগিল, "কনকপুরী দর্শন করিয়াছি, এই মিথ্যাভাষণ দ্বারা অদ্য আমি ঘৃণা অর্জন করিয়াছি, কিন্তু রাজকুমারীকে অর্জন করিতে অপারগ হইয়াছি। সুতরাং নিখিল জগৎ ভ্রমণকরতঃ আমি কনকপুরী দর্শন করিব অথবা স্বীয় প্রাণ বিসর্জন দিব। যদ্যপি সেই পুরী দর্শন করিয়া প্রত্যাবর্ত্তন করতঃ পণরক্ষা করিয়া রাজতনয়াকে লাভ না করিতে সমর্থ হই তবে আমার প্রাণধারণের কি প্রয়োজন আছে?" এইরূপ প্রতিজ্ঞা করিয়া ঐ দ্বিজ বর্দ্ধমান পুরী হইতে নিষ্ক্রান্ত হইয়া দক্ষিণদিকে গমন করিল। পর্য্যটন করিতে করিতে স্বীয় বাঞ্ছার ন্যায় বিশালায়তন দুর্গম বিন্ধ্যারণ্যে প্রবেশ করিল। প্রখর রবিতাপে তাপিত তাহাকে অরণ্যস্থিত বৃক্ষরাজির বায়ুদ্বারা আন্দোলিত কোমল পত্রাবলী বীজন করিতে লাগিল। সিংহ এবং অনান্য হিংস্র পশু কর্ত্তৃক নিহত প্রাণীদিগের কাতর চিৎকারে এবং বহু দস্যু দ্বারা উপদ্রুত হইয়া দুঃখে যেন দিবারাত্র সেই অরণ্য উচ্চৈঃস্বরে ক্রন্দন করিত। ইহার উদ্দাম মরুভূমি হইতে তাপ উত্থিত হইয়া তীব্র রবিরশ্মিকেও যেন পরাভূত করিতে চাহিত। ইহাতে জলরাশি দুর্লভ হইলেও আপদ সুলভ ছিল। পথিক যতই অগ্রসর হইত ইহার আয়তনও যেন ততই বর্দ্ধিত হইত (১--১০) বহুদিবস দীর্ঘকাল ঐ অরণ্যে ভ্রমণ করিতে করিতে সে একদিন একটি নির্জ্জন স্থানে শীতল স্বচ্ছ সলিলপূর্ণ একটি বিশাল সরোবর অবলোকন করিল। উচ্চ ছত্রের ন্যায় কমলরাজি এবং শ্বেত চামরের ন্যায় হংসমালায় সুশোভিত হইয়া এ সরসী যেন সকল সরোবরের অধীশ্বরের ন্যায় বিরাজ করিতেছিল। সেই তড়াগসলিলে স্নানাদি সমাপনান্তে সে উহার উত্তর তীরে ফলধারী সুন্দর পাদপরাজি সমন্বিত একটি আশ্রম দেখিতে পাইল। তথায় একটি অশ্বত্থ বৃক্ষের মূলে সে বহু তাপসপরিবৃত সূর্য্যতপা নামক এক স্থবির মুনির দর্শন লাভ করিল। বার্দ্ধক্যপ্রযুক্ত তাহার জরাধবল কর্ণপ্রান্তে একটি অক্ষমালা বিলম্বিত ছিল যাহার গ্রন্থিসমূহ তাহার জীবনের এক একটি শতাব্দী

নির্দ্দেশ করিতেছিল। প্রণত হইয়া শক্তিদেব তাহার সমীপবর্ত্তী হইলে মুনি তাহাকে সাদর অভ্যর্থনা জ্ঞাপন করিলেন। ফল ও নানা প্রকার উত্তম ভোজ্য-দ্বারা অতিথি সৎকারকরতঃ তিনি তাহাকে প্রশ্ন করিলেন, "ভদ্র, তুমি কোথা হইতে আগমন করিয়াছ এবং তোমার গন্তব্য স্থান-ই বা কি, আমাকে বল।" ভক্তিভরে নত হইয়া শক্তিদেব মুনিকে বলিল, "ভগবন্, আমি বর্দ্ধমান নগরী হইতে আগমন করিয়াছি, কনকপুরীতে যাইতে প্রতিজ্ঞাবদ্ধ। সেই নগরী কোথায় অবস্থিত আমি তাহা অবগত নহি। আপনার জানা থাকিলে অনুগ্রহপূর্ব্বক আমার নিকট জ্ঞাপন করুন।" মুনিবর প্রত্যুত্তর করিলেন, "বৎস, অষ্টশত বৎসর আমি এই আশ্রমে বাস করিতেছি; কিন্তু ঐ পুরীর কথা কখনও আমার শ্রবণেও আসে নাই।" (১১—২০) মুনির নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া শক্তিদেব বিমর্ষচিত্তে তাঁহাকে পুনরায় বলিল, "তবে পৃথিবী পর্য্যটন করিয়া এই স্থানেই আমার জীবন বিসর্জন দিতে হইবে।" ক্রমে ক্রমে তাহার নিকট হইতে সমস্ত বৃত্তান্ত শ্রবণ করিয়া মুনি তাহাকে বলিলেন, "যদি তুমি একান্তই কৃতনিশ্চয় হইয়া থাক তবে আমার কথামত কার্য্য কর। এই স্থান হইতে তিন যোজন দূরে কাম্পিল্য নামক দেশে উত্তর পর্ব্বতের উপর একটি আশ্রম আছে। তথায় আমার জ্যেষ্ঠ ভ্রাতা দীর্ঘতপা বাস করেন। তুমি তাহার নিকট গমন কর। তাহার অনেক বয়স হইয়াছে, তিনি হয়ত ঐ পুরীর কথা জ্ঞাত আছেন।" এই কথা শ্রবণ করিয়া শক্তিদেবের হৃদয়ে আশা সঞ্চারিত হইল এবং সেই যামিনী তথায় যাপনকরতঃ পরদিবস প্রাতঃকালে সত্বর তথা হইতে নিষ্ক্রান্ত হইল। দুর্গম অরণ্যের মধ্যে দিয়া ক্লেশকর ভ্রমণান্তে অতিশয় পরিশ্রান্ত হইয়া সে কাম্পিল্য দেশে আগমনকরতঃ উত্তর পর্ব্বতে আরোহণ করিল। তথায় একটি আশ্রমে দীর্ঘতপা মুনির দর্শনলাভ করিয়া নতমস্তকে তাঁহার সমীপবর্ত্তী হইলে তিনি তাঁহাকে সাদরে অভ্যর্থনা করিলেন। শক্তিদেব তাঁহাকে বলিল, "আমি রাজকুমারী কথিত কনকপুরীর অন্বেষণে আগমন করিয়াছি, সেই পুরী কোথায় আমি জ্ঞাত নহি, কিন্তু আমাকে তাহা জানিতে হইবে। সেই উদ্দেশ্যে যাহাতে সেই নগরীর ঠিকানা জানিতে পারি তন্নিমিত্ত আপনার ভ্রাতা ঋষি সূর্য্যতপা আমাকে আপনার নিকট প্রেরণ করিয়াছেন। তাহার নিকট হইতে এই বাক্য শ্রবণ করিয়া মুনি তাহাকে বলিলেন, "বৎস যদিও আমার অনেক বয়স হইয়াছে তথাপি অদ্যাবধি আমি ঐ নগরীর কথা শ্রবণ করি নাই। (২১-৩০) বিদেশ হইতে আগত বহু পর্য্যটকের সহিত আমার পরিচয় আছে কিন্তু দর্শন করা ত দূরের কথা, কাহাকেও ঐ পুরীর

কথা বলিতেও শুনি নাই। কিন্তু উহা নিশ্চয় কোন দূরদেশে অবস্থিত। তোমার সাহায্যের নিমিত্ত আমি একটি উপায়ের কথা বলিতেছি। সমুদ্র মধ্যে উৎস্থল নামক একটি দ্বীপ আছে তথায় সত্যব্রত নামক এক ধনশালী নিষাদাধিপতি বাস করে সে সতত এদিক ওদিক বহু দ্বীপে যাতায়াত করে। সে হয়ত ঐ পুরী দর্শন করিয়াছে অথবা উহার কথা অবগত আছে। সুতরাং প্রথমতঃ তুমি বিটংকপুর নামক সমুদ্র তীরস্থিত নগরে গমন কর। তথা হইতে যাহাতে তোমার মনোরথ সফল হয় তদর্থে বণিকদিগের সহিত তাহাদের অর্ণবপোতে যে দ্বীপে ঐ নিষাদ বাস করে তথায় গমন কর।" মুনির নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া শক্তিদেব তাহার উপদেশানুসারে তাহার নিকট হইতে বিদায় গ্রহণপূর্ব্বক আশ্রয় হইতে যাত্রা করিল। বহু ক্রোশ পর্য্যটন করিয়া এবং বহুদেশ অতিক্রম করিয়া সে অবশেষে সমুদ্রতটের তিলকস্বরূপ বিটংকপুর আগমন করিল এবং উৎস্থল দ্বীপের সহিত বাণিজ্যসূত্রে আবদ্ধ সমুদ্রদত্ত নামক বণিকের সহিত পরিচিত হইয়া তাহার সহিত মৈত্রী স্থাপন করিল। সমুদ্রযাত্রার উপযোগী তদপ্রদত্ত পর্য্যাপ্ত খাদ্যাদিসহ সে তাহার অর্ণবপোতে সমুদ্রপথে যাত্রা করিল। (৩১-৪০) গন্তব্যস্থলের আর যখন অল্প মাত্র অবশিষ্ট ছিল, তখন বিদ্যুৎজিহ্ব রাক্ষসের ন্যায় কৃষ্ণবর্ণ পর্জ্জন্যের আর্বিভাব হইল। ভাগ্যবিধাতার ন্যায় লঘু বস্তুকে উর্দ্ধে উৎক্ষিপ্ত করিয়া এবং গুরুভার বস্তুকে অধোদেশে নিক্ষিপ্তকরতঃ প্রচণ্ড প্রভঞ্জনের আবির্ভাব হইল। তাহাদের আশ্রয়স্থল আক্রান্ত হইয়াছে এই নিমিত্ত ক্রুদ্ধ হইয়া ঝটিকাহত সমুদ্রবক্ষ হইতে পক্ষযুক্ত পর্ব্বতপ্রমাণ বিক্ষুব্ধ তরঙ্গমালা উত্থিত হইয়া পুনর্ব্বার নিম্নে পতিত হয় ইহা দেখাইবার নিমিত্তই যেন অর্ণবপোতটি একবার উর্দ্ধদেশে এবং পরমুহূর্ত্তে নিম্নদেশে উত্থিত ও পতিত হইতে লাগিল। পরমুহূর্ত্তেই বণিকদিগের উচ্চক্রন্দনভারে যেন পোত চূর্ণ বিচূর্ণ হইয়া গেল। অর্ণবপোতটি ভগ্ন হওয়ায় উহার বণিক-স্বামী সমুদ্রে পতিত হইয়া একটি কাষ্ঠখণ্ডের সাহায্যে অবশেষে অন্য একটি পোতে আশ্রয় গ্রহণ করিল। কিন্তু শক্তিদেব পতিত হইলে একটি বিরাটাকার মৎস্য মুখব্যাদনপূর্ব্বক তাহাকে অক্ষতাঙ্গে সম্পূর্ণ গ্রাস করিল। মৎস্যটি অর্ণবমধ্যে যথেচ্ছ ভ্রমণ করিতে করিতে উৎস্থল দ্বীপের নিকট উপস্থিত হইলে ক্ষুদ্রমীন অন্বেষণকারী ধীবররাজ সত্যব্রতের কতিপয় অনুচরেরা দৈবাৎ তথায় আগমনকরতঃ উহাকে ধৃত করিল। (৪১-৫০) গর্ব্বিত পরিচারকেরা তৎক্ষণাৎ ঐ বিশালকায় মৎস্যটিকে প্রদর্শন করাইবার নিমিত্ত তাহাদের নৃপতির নিকট আনয়ন করিল। উহার বিরাটাকার দর্শন করিয়া সত্যব্রত

কৌতূহলবশতঃ স্বয়ং তাহার ভৃত্যাদিগকে উহা কর্ত্তন করিবার আদেশ প্রদান করিলে তাহাই করা হইল এবং শক্তিদেব দ্বিতীয় আশ্চর্য্যগর্ভবাসান্তে উদর হইতে জীবিতাবস্থায় নির্গত হইয়া কৈবর্ত্তরাজ সত্যব্রতকে আশীর্ব্বাদ করিল। সত্যব্রত ঐ যুবককে দর্শন করিয়া অতিশয় বিস্মিত হইয়া তাহাকে জিজ্ঞাসা করিল, "তুমি কে এবং তোমার ভাগ্যে মৎস্যের উদারাবাস কেন হইল ? তোমার এই অদ্ভুত ভাগ্যের কি বৃত্তান্ত ?" এই কথা শ্রবণ করিয়া শক্তিদেব ধীবররাজকে বলিল, "আমি বর্দ্ধমান নগরীর শক্তিদেব নামক ব্রাহ্মণ, কনকপুরী দর্শন করিবার নিমিত্ত যাত্রা করিয়াছিলাম এবং উহার অবস্থিতি কোথায় তাহা জ্ঞাত না থাকায় আমি বহুকাল যাবৎ পৃথিবী পর্য্যটন করিতে করিতে দীর্ঘতপার নিকট হইতে এ নগরী কোনও দ্বীপে হয়ত অবস্থিত এই কথা শ্রবণ করিয়া উৎস্থল দ্বীপনিবাসী ধীবররাজের নিকট হইতে ঐ বিষয় অবগত হইবার নিমিত্ত তাহাকে অন্বেষণ করিতেছিলাম কিন্তু পথে অর্ণবপোত ধ্বংস হওয়ায় সমুদ্রে পতিত হইয়া মৎস্যের উদরে হেথায় আগমন করিয়াছি।" শক্তিদেব এই কথা বলিলে সত্যব্রত তাহাকে বলিল, "আমিই সত্যব্রত এবং এই দ্বীপই তুমি অন্বেষণ করিতেছিলে। কিন্তু যদিও আমি অনেক দর্শন করিয়াছি তথাপি তোমার অভীষ্টপুরী আমার দৃষ্টিপথে পতিত হয় নাই। কিন্তু আমি শ্রবণ করিয়াছি কোনও একটি দূরবর্ত্তী দ্বীপে ঐ নামে একটি নগরী আছে।" (৫১-৬০) এই কথা বলিয়া এবং শক্তিদেবকে বিমর্ষ দেখিয়া সত্যব্রত অতিথির প্রতি করুণাবশতঃ বলিয়া যাইতে লাগিল, "হে বিপ্র, হতাশ হইও না ! অদ্যরাত্র এই স্থানে অবস্থান কর। কল্য প্রাতে তোমার অভীষ্ট পূরণার্থ আমি কোন উপায় উদ্ভাবন করিব।" ধীবররাজ তাহাকে এই প্রকারে আশ্বাস প্রদান করিয়া যেথায় অতিথি সৎকার সুলভ্য, এইরূপ বিপ্রদিগের একটি মঠে তাহাকে প্রেরণ করিল। সেই মঠের একজন অধিবাসী বিষ্ণুদত্ত নামক ব্রাহ্মণ সত্যদেবকে আহার্য্য প্রদান করিয়া তাহার সহিত আলাপ করিতে লাগিল। কথাপ্রসঙ্গে পৃষ্ট হইয়া অল্প কথায় তাহার দেশ, পরিবার ইত্যাদি সম্বন্ধে সমস্ত বৃত্তান্ত বর্ণনা করিলে বিষ্ণুদত্ত তাহা শ্রবণ করিয়া তাহাকে তৎক্ষণাৎ আলিঙ্গনপাশে আবদ্ধ করিল এবং আনন্দাশ্রুপূর্ণ হওয়ায় অর্দ্ধস্ফুট বাক্যে গদগদস্বরে তাহাকে বলিল, "অহো, কি আশ্চর্য্য ! তুমি আমার মাতুলপুত্র, আমার স্বদেশবাসী। বহুপূর্ব্বে বাল্যকালে সেই দেশ পরিত্যাগপূর্ব্বক আমি হেথায় আগমন করিয়াছি। এই স্থানে কিয়দ্দিবস অপেক্ষা কর। অন্যান্য দ্বীপ হইতে বণিক ও কর্ণধার এই স্থানে আগমন করে। তোমার মনোরথ সিদ্ধ

হইবে।” এইরূপে স্বীয় আগমন বার্তা শক্তিদেবকে জ্ঞাত করিয়া বিষ্ণুদেব যথাবিধি তাহার পরিচর্য্যা করিতে লাগিল। শক্তিদেব তাহার পথশ্রান্তি বিস্মৃত হইয়া অতিশয় প্রীতিলাভ করিল। কারণ বিদেশে বন্ধুলাভ মরুভূমিতে অমৃত-উৎস লাভের ন্যায়ই আনন্দদায়ক। (৬১-৭০) সে মনে করিল যে তাহার মনোবাঞ্ছা শীঘ্রই পূর্ণ হইবে, কারণ পথে সৌভাগ্য-লাভ কার্য্যসিদ্ধিরই সূচক। স্বীয় অভীষ্টসিদ্ধির আশায় মন আলোড়িত থাকায় সে রজনীতে নিদ্রাহীন অবস্থায় শয্যায় অবস্থান করিল। তদ্‌পার্শ্বে শায়িত বিষ্ণুদত্ত তাহাকে উৎসাহিত ও প্রফুল্ল করিবার নিমিত্ত নিম্নোদ্ধৃত কাহিনী বিবৃত করিল—

অশোকদত্ত এবং বিজয়দত্তের কাহিনী

পুরাকালে কালিন্দী নদীর উপকণ্ঠে রাজপ্রদত্ত মহাগ্রহারে গোবিন্দস্বামী নামক মহৎ বিপ্র বাস করিত। কালক্রমে সেই ধার্ম্মিকব্রাহ্মণের তাহারই ন্যায় অশোকদত্ত এবং বিজয়দত্ত নামক দুইটি পুত্রসন্তান জন্মগ্রহণ করিল। তাহারা যখন তথায় বাস করিতেছিল তখন একবার দারুণ দুর্ভিক্ষ উপস্থিত হইলে গোবিন্দস্বামী তাহার ভার্য্যাকে বলিল, “এই দেশ দুর্ভিক্ষে ধ্বংস হইবার উপক্রম হইয়াছে। আমি বন্ধুবান্ধব ও আত্মীয়স্বজনদিগের দুর্দ্দশা আর দেখিতে পারি না। কে কাহাকে কি প্রদান করিবে? অতএব বন্ধু ও স্বজনদিগকে আমাদের ভাণ্ডারে স্বল্প কিছু যে আহার্য্য আছে তাহা প্রদানকরতঃ এই দেশ পরিত্যাগ করিয়া চল আমরা সপরিবারে বারাণসীতে বাস করিবার নিমিত্ত প্রস্থান করি।” তাহার কথায় পত্নী সম্মত হইলে আহার্য্যাদি বিতরণপূর্ব্বক ভার্য্যা, পুত্র ও পরিজনসহ সে সেই স্থান হইতে প্রস্থান করিল। মহৎ ব্যক্তিরা স্বজনদিগের দুর্দ্দশা সহ্য করিতে পারে না (৭১-৮০) পথে মহাদেবেরই ন্যায় ভস্মাচ্ছাদিত, জটাজুটধারী অর্দ্ধচন্দ্রশোভিত নরকপাল হস্তে এক শৈবসন্ন্যাসীর সহিত তাহার সাক্ষাৎ হইল। ব্রাহ্মণ সেই প্রাজ্ঞের নিকট নতমস্তকে উপস্থিত হইয়া পুত্রস্নেহ-বশতঃ পুত্রদিগের ভাগ্য শুভ কিংবা অশুভ হইবে জানিতে চাহিলে, সেই যোগী তাহাকে বলিল, “বিপ্র, তোমার পুত্রদের ভবিষ্যৎ শুভ, কিন্তু কনিষ্ঠপুত্র বিজয়দত্তের সহিত তোমার বিচ্ছেদ হইবে এবং তোমার অপর পুত্র অশোকদত্তের প্রভাবে তোমাদের পুনর্মিলন হইবে।” সেই বিজ্ঞব্যক্তি এই কথা বলিলে গোবিন্দস্বামী তাহার নিকট হইতে বিদায়গ্রহণপূর্ব্বক হর্ষে, শোকে ও বিস্ময়ে আপ্লুত হইয়া বারাণসীতে আগমন করিয়া সেই দিবস নগরীর বহির্দ্দেশে অবস্থিত দুর্গামন্দিরে দেবী অর্চ্চনাদি সম্পাদন

করিল। সায়ংকালে অন্যদেশাগত তীর্থযাত্রীদিগের সহিত সপরিবারে মন্দিরের বহির্দেশে সে একটি বৃক্ষতলে আশ্রয়গ্রহণ করিল। রজনীতে দীর্ঘ পথশ্রমে ক্লান্ত হইয়া যখন সকলে পত্রাদিম্বারা রচিত পান্থজনের ব্যবহার্য্য শয্যায় নিদ্রিত ছিল তখন তাহার জাগ্রত কনিষ্ঠপুত্র বিজয়দত্ত আচম্বিতে শীতজ্বরে আক্রান্ত হইল। সেই জ্বরে তাহার শরীর কম্পিত হইতে লাগিল এবং দেহের রোমরাজি ঊর্দ্ধে উত্থিত হইল। মনে হইল যেন আসন্ন স্বজনবিচ্ছেদের ভয়েই ঐ রূপ হইয়াছে। ( ৮১-৯০ ) শীতার্ত্ত হইয়া সে পিতাকে জাগ্রত করিয়া বলিল, "পিতঃ, আমি অতিশয় শীতজ্বরে আক্রান্ত হইয়াছি, সুতরাং কাষ্ঠ আনয়নপূর্ব্বক অগ্নি প্রজ্জ্বলিত করিয়া আমার শীতাপনোদন করুন। আর অন্য কোন উপায়েই আমার আরাম হইবে না অথবা রজনী অতিবাহিত করিতে সমর্থ হইব না।" তাহার এই বাক্যশ্রবণকরতঃ গোবিন্দস্বামী পুত্রের যাতনায় আকুল হইয়া তাহাকে বলিল, "বৎস, এখন কোথা হইতে অগ্নি আনয়ন করিব ?" তাহার পুত্র বলিল, "কেন, আমাদের সন্নিকটে পার্শ্বেই ত একটি বৃহৎ অগ্নিকুণ্ড দেখা যাইতেছে। ঐ স্থানে গমনপূর্ব্বক আমার দেহ উত্তপ্ত করি না কেন ? আমাকে হস্তধারণ করিয়া ঐ স্থানে লইয়া চল, কারণ আমার দেহ কম্পিত হইতেছে।" পুত্র কর্ত্তৃক এই প্রকারে অনুরুদ্ধ হইলে সে বলিল, "উহা একটি শ্মশান, চিতা হইতে অগ্নি নির্গত হইতেছে। ঐ স্থানে ভীষণাকার ভূতপ্রেতাদি বাস করে। তুমি কি প্রকারে ঐ স্থানে গমন করিবে, তুমি ত বালক মাত্র।" পুত্রবৎসলপিতার ঐ বাক্য শ্রবণ করিয়া বীর বিজয়দত্ত সহাস্যে বলিল, "তাত ! ভূত পিশাচেরা আমার কি অনিষ্ট করিবে ? আমি কি কাপুরুষ ? নির্ভয়ে আমাকে ঐ স্থানে লইয়া যাও।" সে দৃঢ়তার সহিত এই কথা বলিলে তাহার পিতা তাহাকে তথায় লইয়া গেল, চিতানলে বালক তাহার দেহ উত্তপ্ত করিতে লাগিল। চিতার উপর মূর্ত্তিমান রাক্ষসাধিপতি ধূম্রজালে অসংবৃতকেশে নরমাংস ভক্ষণ করিতেছে বলিয়া বোধ হইল। ( ৯১-১০০ ) পিতাকে সাহস প্রদান করিয়া বালক জিজ্ঞাসা করিল, "চিতার উপর গোলাকৃতি বস্তুটি কি হইতে পারে ? পার্শ্বে দণ্ডায়মান পিতা তাহাকে বলিল, "বৎস, অগ্নিতে যে শব দগ্ধ হইতেছে উহা তাহারই কপাল।" সেই সাহসী বালক তখন উপরিস্থিত এক খণ্ড জ্বলন্ত কাষ্ঠ দ্বারা নিশাচরের আচারে দীক্ষিত হইল। উহার আস্বাদ গ্রহণ করিয়া বালক রাক্ষসে পরিণত হইল। তাহার রোমরাজি দণ্ডায়মান হইল, চিতাগ্নি হইতে আহৃত খড়্গ এবং বহ্নি হইতে নির্গত দন্তে তাহার ভীষণাকৃতি হইল। অস্থিসংলগ্ন অগ্নিশিখার ন্যায় তাহার জিহ্বা

অনবরত ধৃত করোটি হইতে মস্তিষ্কবসা পান করিয়া লেহন করিতেছিল। অতঃপর করোটিটি দূরে নিক্ষেপকরতঃ হস্তস্থিত খড়্গ দ্বারা স্বীয় পিতা গোবিন্দস্বামীকে হনন করিতে উদ্যত হইলে সেই মুহূর্তে শ্মশান হইতে একটি বাণী শ্রুত হইল, "হে দেব কপালস্ফোট, পিতাকে হত্যা করা উচিত হইবে না, তুমি হেথায় আগমন কর।" সেই কথা শ্রবণকরতঃ সেই বালক, যে সম্প্রতি রাক্ষস হইয়া কপালস্ফোট নাম ধারণ করিয়াছে, পিতাকে পরিত্যাগ করিয়া অন্তর্ধান করিল। তাহার পিতাও, "হা পুত্র! হায় আমার গুণীপুত্র হায় বিজয় দত্ত" এইরূপ চিৎকার করিতে করিতে তথা হইতে প্রস্থান করিল (১০১-১১০) সে চণ্ডীমন্দিরে প্রত্যাবর্ত্তন করিয়া প্রত্যুষে পত্নী এবং জ্যেষ্ঠ পুত্রের নিকট সমস্ত ঘটনা বিবৃত করিল। সেই দুর্ভাগা ব্যক্তি ও তাহারা মেঘ হইতে পতিত সৌদামিনীর ন্যায় শোকানলে দগ্ধ হইতে লাগিলে যাহারা বারাণসীতে দেবীদর্শনে আসিয়াছিল, তাহারা সকলে তৎসমীপে আগমনকরতঃ তাহার দুঃখে সহানুভূতি প্রকাশ করিল। ইতোমধ্যে দেবী অর্চ্চনায় আগত মহৎ মহাবণিক গোবিন্দস্বামীকে ঐ অবস্থায় দর্শন করিয়া তাহার সমীপে আগমনকরতঃ প্রবোধ প্রদান করিয়া তাহাকে সপরিবারে তৎক্ষণাৎ স্বীয় গৃহে আনয়ন করিল। তথায় সে স্নানাদি উপচারে তাহার সৎকার করিল, কারণ মহৎ ব্যক্তিদিগের হৃদয়ে বিপদগ্রস্তজনদিগের প্রতি অনুকম্পা অন্তর্নিহিতই থাকে! সেই মহান্ শৈবতাপসের কথামত, "পুনরায় পুত্রের সহিত মিলিত হইবে" এই বাক্য স্মরণ করিয়া গোবিন্দস্বামী ও তাহার ভার্য্যা ধৈর্য্যধারণ করিয়া রহিল। তখন হইতে সে ঐ ধনাঢ্য বণিক কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া বারাণসীতে তাহার আলয়েই বাস করিতে থাকিল। তথায় অপর পুত্র অশোক-দত্ত যৌবন প্রাপ্ত হইয়া নানা বিদ্যা অর্জ্জন করিল এবং বাহুযুদ্ধেও পারঙ্গম হইল। ক্রমশঃ উক্ত বিদ্যায় সে এতই পারদর্শিতা লাভ করিল যে পৃথিবীর কোন মল্লবীরই তাহার সমকক্ষ রহিল না। (১১১-১২০) একদা দেবযাত্রায় বহুমল্লের সমাগম হইলে দক্ষিণাপথ হইতে একজন সুবিখ্যাত মহামল্লবীরও তথায় আগমন করিল। প্রতাপমুকুট নামক কাশীনরেশের সম্মুখে তাহার অনেক মল্লকে সে পরাভূত করিলে নৃপতি সেই বণিকবরের গৃহ হইতে অশোকদত্তকে আনয়নকরতঃ তাহাকে ঐ মল্লবীরের সহিত প্রতিদ্বন্দ্বিতা করিতে আদেশ করিলেন। সেই মল্লবীর অশোকদত্তের বাহু স্বীয় ভুজ দ্বারা ধৃত করিয়া যুদ্ধ আরম্ভ করিলে অশোকদত্ত তাহার বাহু আকর্ষণ করিয়া তাহাকে ভূতলে পাতিত করিল। মহামল্লের পতনোত্থিত শব্দে সেই মল্লভূমি নিনাদিত হইলে সকলে হৃষ্টচিত্তে বিজয়ীকে সাধুবাদ করিতে লাগিল। নৃপতি

আহ্লাদিত হইয়া তাহাকে বহু ধনরত্নাদি প্রদানকরতঃ তাহার বিক্রম দর্শন করিয়া তাহাকে স্বীয় পার্শ্বচর নিযুক্ত করিলেন। সে রাজার অতিশয় প্রিয়পাত্র হইয়া কালক্রমে প্রভূত ঐশ্বর্যশালী হইল, কারণ শূরের নিকট গুণগ্রাহী নৃপতি কোষাগারস্বরূপ একদা নৃপতি চতুর্দ্দশীতিথিতে নিমিত্ত রাজধানী হইতে বহুদূরে অবস্থিত একটি সুপ্রতিষ্ঠিত মন্দিরে গমন করিলেন। অর্চ্চনান্তে তথা হইতে রজনীতে প্রত্যাবর্ত্তনের সময় সেই শ্মশানের নিকটবর্ত্তী হইলে তিনি তথা হইতে উত্থিত এই বাণী শ্রবণ করিলেন, "হে রাজন্, দণ্ডাধিপ, বিদ্বেষবশতঃ নির্দ্দোষী হওয়া সত্ত্বেও, আমাকে মৃত্যুদণ্ডাজ্ঞা প্রদান করা হইয়াছে এবং অদ্য শূলোপরি তৃতীয় দিবস হওয়া সত্ত্বেও আমার প্রাণবায়ু নির্গত হয় নাই। আমি অতিশয় তৃষ্ণার্ত্ত, কোন ব্যক্তিকে আমাকে পানীয় জল প্রদান করিতে আদেশ করুন। ( ১২১-১৩১ ) এই কথা শ্রবণ করিয়া রাজা করুণাবশতঃ পার্শ্বচর অশোকদত্তকে বলিলেন, "ঐ ব্যক্তির নিকট কিঞ্চিৎ পানীয় জল প্রেরণ কর।" তখন অশোকদত্ত বলিল, "রাত্রিকালে কে ঐ স্থানে গমন করিবে ? আমি বরং স্বয়ং তথায় গমন করি।" এই কথা বলিয়া অশোকদত্ত বারিহস্তে তথায় যাত্রা করিল। নৃপতি রাজধানীর দিকে অগ্রসর হইতে লাগিলেন এবং সে ঐ শ্মশানে প্রবেশ করিল ! ঘন তমসাবৃত থাকায় শ্মশানের অভ্যন্তরে প্রবেশ করা অতিশয় কষ্টকর ছিল ! শৃগাল কর্ত্তৃক ইতস্ততঃ নিক্ষিপ্ত মাংস দ্বারা সান্ধ্যকালীন নৈবেদ্যপ্রদত্ত হইতেছিল এবং শ্মশানের কোন কোন স্থানে চিতাগ্নি প্রভায় আলোকিত হইয়া তালবেতালেরা হস্তদ্বারা তাল প্রদানকরতঃ সঙ্গীতধ্বনি করিতেছিল। মনে হইল যেন অন্ধকার নিশার তমোময় রাজপ্রাসাদ তখন সে উচ্চৈঃস্বরে "নৃপতির নিকট কে জলপ্রার্থনা করিয়াছিল," এই কথা বলিলে এক প্রান্ত হইতে উত্তর আসিল, "আমিই জল চাহিয়াছিলাম।" সেই স্বর অনুসরণ করিয়া একটি চিতার নিকট গমন করিলে সে শূলাগ্রে একটি পুরুষকে দেখিতে পাইল। অধোদেশে সে একটি ক্রন্দনরতা রমণীকে দেখিতে পাইল যে পূর্ব্বে তাহার দৃষ্টিগোচর হয় নাই। সেই রমণী সর্ব্বাঙ্গসুন্দরী, উত্তম রত্নালংকারে ভূষিত ছিল এবং তাহাকে চন্দ্রালোকে প্রদীপ্ত রজনীর ন্যায় দেখাইতেছিল। কিন্তু কৃষ্ণপক্ষে নিশাপতি তখন অস্তমিত হওয়াতে সেই রম্যরশ্মি বিলুপ্ত হইয়াছিল। সেই রমণী চিতারোহণ করিবার নিমিত্ত তথায় আগমন করিয়াছিল। ( ১৩২-১৪০ ) সে নারীকে জিজ্ঞাসা করিল, "মাতঃ তুমি কে ? কি নিমিত্ত এই স্থানে দণ্ডায়মান হইয়া রোদন করিতেছ ?" সে তাহাকে প্রত্যুত্তর করিল, "আমি এই স্থানে শূলবিদ্ধ পুরুষটির দুর্ভাগিনী

ভার্য্যা। আমি উহার সহিত চিতায় আরোহণ করিবার নিমিত্ত দৃঢ়প্রতিজ্ঞ হইয়া হেথায় আগমন করিয়াছি। আমি উহার প্রাণত্যাগের নিমিত্ত কিয়ৎকাল যাবৎ এইস্থানে অপেক্ষা করিতেছি, কিন্তু শূলারোহণের তৃতীয় দিবসান্তেও উহার প্রাণবায়ু নির্গত হয় নাই। সে প্রায়ই জলপান করিতে চাহিতেছে কিন্তু শূলদণ্ডটি উচ্চ হওয়ায়, সখে, আমি উহার মুখ পর্য্যন্ত পঁহুছিতে পারিতেছি না।" এই কথা শ্রবণ করিয়া ঐ বীরবর তাহাকে বলিল, "নৃপতি কর্ত্তৃক উহার নিমিত্ত প্রেরিত বারি আমার হস্তে আছে, তুমি আমার পৃষ্ঠে পদন্যস্ত করিয়া উহার মুখে ইহা প্রদান কর। বিপদ-কালে পরপুরুষ স্পর্শ করিলে স্ত্রীলোকের কোন দোষ হয় না। এই কথা শ্রবণান্তে সে সম্মত হইল এবং শূলদণ্ডপ্রান্তেনত অশোকদত্তের পৃষ্ঠে পদদ্বয় ন্যস্ত করিয়া আরোহণ করিল। ক্ষণকাল পরে অকস্মাৎ ভূমিতলে ও তাহার পৃষ্ঠে বিন্দু বিন্দু রক্তপাত হইতে থাকিলে সে আনন উত্থিতপূর্ব্বক ঊর্দ্ধে দৃষ্টি নিক্ষেপ করিয়া দেখিতে পাইল যে ঐ নারী শূলবিদ্ধ ব্যক্তির মাংস ছুরিকা দ্বারা খণ্ড খণ্ড করিয়া আহার করিতেছে। ( ১৪১-১৪৯ )

অতঃপর ঐ নারী কোনও রাক্ষসী হইবে মনে করিয়া উহার সিঞ্জিত নূপুরযুক্ত পদ আকর্ষণকরতঃ আঘাত দ্বারা চূর্ণবিচূর্ণ করিবার উদ্দেশ্যে উহাকে ভূতলে নিক্ষিপ্ত করিল। ঐ নারী মায়াবলে তাহার পদ মুক্ত করিয়া অচিরাৎ নভোদেশে উত্থিত হইয়া অদৃশ্য হইল। আকর্ষণ করিবার সময় উহার রত্নময় নূপুর অশোকদত্তের একটি হস্তে রহিয়া গেল। দুরাত্মাদিগের ন্যায় আদিতে কোমল, দুষ্কর্ম্মরত এবং অন্তে ভয়ংকর রূপধারণকরতঃ সে অন্তর্ধান করিয়াছে এই কথা চিন্তা করিয়া সে হস্তস্থিত দিব্যনূপুর দর্শন করিয়া যুগপৎ বিস্মিত, দুঃখিত এবং হৃষ্ট হইল। অতঃপর শ্মশান পরিত্যাগকরতঃ সে নূপুরসহ স্বগৃহে প্রত্যাবর্ত্তন করিল এবং পরদিবস প্রত্যুষে স্নানান্তে রাজপ্রাসাদে গমন করিল।

—"তুমি শূলবিদ্ধ ব্যক্তিটিকে জল প্রদান করিয়াছিলে ত?" নৃপতি এই কথা জিজ্ঞাসা করিলে সে রাত্রির অদ্ভুত ভীষণ দুঃসাহসিক কার্য্যের কথা বলিল। রাজা পূর্ব্বেই অশোকদত্তের নানা সদ্গুণে মোহিত হইয়াছিলেন, কিন্তু এখন তাহার অনন্যসাধারণ সাহস দর্শন করিয়া অতিমাত্রায় হৃষ্ট হইলেন। নৃপতি হৃষ্টচিত্তে স্বয়ং ঐ নূপুর মহিষীকে প্রদান করিয়া উহা কি প্রকারে হস্তগত হইয়াছে সেই বৃত্তান্ত বলিলেন। সেই কাহিনী শ্রবণ করিয়া দিব্যরত্ননির্ম্মিত ঐ

নূপুর দর্শনে তাহার চিত্ত অতিশয় উৎফুল্ল হইল। এবং বারংবার অশোকদত্তের ভূয়সী প্রশংসা করিতে লাগিল। (১৫০-১৬০) নৃপতি মহিষীকে বলিলেন, "দেবী বংশমর্যাদায়, বিদ্যায়, সততায় এবং সৌন্দর্য্যে অশোকদত্ত মহান্ হইতে মহীয়ান। আমার মনে হয় সে আমাদের কন্যা মদনলেখার স্বামী হইলে উত্তম হইবে। বরের এই সমস্ত গুণ থাকাই দরকার, ক্ষণভঙ্গুর ধনসম্পদ নহে। আমি এই বীরবরকেই কন্যা সম্প্রদান করিব।" এই কথা শ্রবণ করিয়া মহিষী তাহার পতির প্রস্তাবে সম্মত হইয়া বলিল, "ইহা খুবই সমীচীন হইবে। ঐ যুবক উহার ভর্ত্তা হইবার যোগ্য। কন্যার হৃদয় উহাতে আসক্ত হইয়াছে। বসন্তোদ্যানে উহাকে দর্শন করিবার পর কন্যার হৃদয় শূন্যবৎ হইয়াছে—কিছুই দেখে না, কিছুই বলে না। আমি উহার সখীর নিকট হইতে এই কথা শ্রবণকরতঃ ব্যাকুল হৃদয়ে রজনী যাপন করিয়া প্রত্যূষে নিদ্রিত হইলে আমার মনে পড়ে এক দিব্য রমণী স্বপ্নে আবির্ভূত হইয়া আমাকে বলিলেন, 'বৎসে, অশোকদত্ত ব্যতীত আর কাহাকেও কন্যা সম্প্রদান করিও না, কারণ সে তাহার পূর্ব্বজন্মের লব্ধা ভার্য্যা।' ইহা শ্রবণ করিয়া আমি জাগ্রত হইয়া প্রাতঃকালের স্বপ্নে বিশ্বাস করিয়া কন্যাকে আশ্বাস প্রদান করিলাম। এখন আর্য্যপুত্র স্বয়ং এই প্রস্তাব উত্থাপিত করিয়াছেন। সুতরাং বৃক্ষের সহিত লতার ন্যায় তাহাকে সংযুক্ত করুন।" প্রিয়তমার এই বাক্য শ্রবণ করিয়া নৃপতি উৎসবের আয়োজন করিলেন এবং অশোকদত্তকে আহ্বানপূর্ব্বক তাহার হস্তে কন্যা সম্প্রদান করিলেন। (১৬১-১৭০) রাজার দুহিতা এবং মহান্ বিপ্রের পুত্রের সম্মিলন বিনয়ের সহিত লক্ষ্মীর সম্মিলনের ন্যায় একে অন্যের শোভা বর্দ্ধন করিল। অশোকদত্ত কর্ত্তৃক আনীত নূপুর সম্বন্ধে রাজ্ঞী একদিন নৃপতিকে বলিল, "আর্য্যপুত্র, এই নূপুরটি একাকী শোভা পায় না, সুতরাং এই প্রকার আর একটি নির্ম্মিত হউক।" এতদ্-শ্রবণে নৃপতি স্বর্ণকার ও অন্যান্য শিল্পীদিগকে অনুরূপ দ্বিতীয় একটি নূপুর প্রস্তুত করিতে আদেশ করিলেন। এই নূপুরটি পরীক্ষা করিয়া তাহারা বলিল, "দেব, ইহা অসম্ভব, কারণ ইহা স্বর্গে প্রস্তুত, মর্ত্ত্যে নহে। এই প্রকার রত্নাদি পৃথিবীতে বিরল, সুতরাং ইহা যথায় প্রাপ্ত হওয়া গিয়াছিল তথায় অন্বেষণ করিতে হইবে। নৃপতি ও মহিষী এই কথা শুনিয়া নিরাশ হইলে তথায় উপস্থিত অশোকদত্ত তৎক্ষণাৎ বলিল, "আমি ইহার জোড়া দ্বিতীয় নূপুর আনয়ন করিব।" রাজা স্নেহবশতঃ তাহাকে এই ভয়ঙ্কর দুঃসাহসিক কার্য্য হইতে প্রতিনিবৃত্ত করিতে চাহিলে

সে একবার যে প্রতিজ্ঞা করিয়াছে তাহা বর্জ্জন করিতে স্বীকৃত হইল না। সেই নূপুর গ্রহণকরতঃ পুনরায় কৃষ্ণপক্ষের চতুর্দশী তিথিতে যে শ্মশান হইতে উহা প্রাপ্ত হইয়াছিল তথায় গমন করিল। সেই শ্মশান চিতাধূমে মলিন হইয়াছিল। তথায় পাদপসদৃশ রাক্ষসগণ বিচরণ করিতেছিল এবং পাশবন্ধ শবদেহ স্কন্ধাবলম্বনপূর্ব্বক ঝুলিতেছিল। পূর্ব্বদৃষ্ট রমণীটিকে তথায় দেখিতে না পাইয়া সে ঐ নূপুর লাভার্থ নরমাংস বিক্রয় করিবার উপায় অবলম্বন করিল। (১৭১-১৮২) বৃক্ষস্থিত পাশ হইতে একটি শবদেহ মুক্তকরতঃ সে শ্মশানে ইতস্ততঃ ভ্রমণ করিতে করিতে তারস্বরে চিৎকার করিতে করিতে বলিতে লাগিল, "আমি মহামাংস বিক্রয় করিতেছি, ক্রয় কর, ক্রয় কর।" তৎক্ষণাৎ একটি নারী তাহাকে দূর হইতে আহবান করিয়া বলিল, "হে সাহসী পুরুষ, মহামাংস লইয়া আমার সহিত আগমন কর।" এই কথা শ্রবণ করিয়া সে রমণীর পদাঙ্ক অনুসরণ করিয়া অনতিদূরে বৃক্ষতলে সমাবিষ্টা এক দিব্য রমণীর দর্শন লাভ করিল, রমণীগণ পরিবৃতা হইয়া সে দ্যুতিময় রত্নখচিত একটি সিংহাসনে সমাসীন ছিল। মরুভূমিতে যে-রূপ কমলদর্শনের আশা করা যায় না তদ্রূপ এইরূপ স্থানে এতাদৃশ নারীর সহিত সাক্ষাৎ হইবে সে ইহা আশা করিতে পারে নাই। রমণী কর্ত্তৃক পরিচালিত হইয়া সে পূর্ব্ববর্ণিত মত উপবিষ্টা নারীর সমীপে আগত হইয়া বলিল, "আমি আগমন করিয়াছি। আমি নরমাংস বিক্রয় করি, ক্রয় করুন, ক্রয় করুন।" তখন সেই দিব্যকান্তি রমণী তাহাকে বলিল, "সাহসী বীর, কত মূল্যে মাংস বিক্রয় করিবে?" তখন স্কন্ধদেশে এবং পৃষ্ঠদেশে শববহনকারী সেই বীর তাহার হস্তস্থিত মণিময় নূপুরখানি প্রদর্শনকরতঃ বলিল, "এই নূপুরসদৃশ দ্বিতীয় একখানি নূপুর যে আমাকে প্রদান করিবে তাহার নিকট আমি এই মহামাংস বিক্রয় করিব। (১৮৩-১৯০) তোমার নিকট যদি এই প্রকার দ্বিতীয় একখানি থাকিয়া থাকে তবে তুমি এই মাংস লইতে পার।" এই কথা শ্রবণ করিয়া সে বলিল, "আমার নিকট এইরূপ আর একটি আছে, এই নূপুরখণ্ড তুমি আমার নিকট হইতে হরণ করিয়াছিলে। শূলবিদ্ধ মানুষটির নিকট যে নারী দর্শন করিয়াছিলে, আমিই সেই নারী। সম্প্রতি অন্য রূপ ধারণ করিয়াছি বলিয়া তুমি আমাকে চিনিতে পার নাই। আমার কথামত কার্য্য করিলে আমি তোমাকে তোমার হস্তস্থিত নূপুর সদৃশ দ্বিতীয় নূপুর প্রদান করিব।" সে এই কথা বলিলে অশোকদত্ত তাহার প্রস্তাবে সম্মত

হইয়া বলিল, "তুমি যাহা বলিবে আমি তাহাই করিব।" তখন সেই নারী আদ্যোপান্ত তাহার মনের কথা বলিল "ভদ্র, হিমালয়ের একটি শিখরে ত্রিঘন্ট নামক নগরী আছে, তথায় লম্বজিহ্ব নামক এক বীর রাক্ষস অধিপতি বাস করেন। আমি বিদ্যুৎশিখা নাম্নী তাহার ভার্য্যা—ইচ্ছামত রূপ পরিবর্ত্তন করিতে সমর্থ। দুর্ভাগ্যবশতঃ আমার কন্যার জন্ম হইবার পর আমার স্বামী নৃপতি কপালস্ফোটের সম্মুখে যুদ্ধে নিহত হন। রাজা সন্তুষ্ট হইয়া তাহার নগরী আমাকে প্রদান করিলে আমি এ যাবৎ উহার আয় হইতে কন্যাসহ অতিশয় সুখে স্বচ্ছন্দে বাস করিতেছি। এখন আমার কন্যা নব-যৌবন প্রাপ্ত হইয়াছে এবং তাহার জন্য একটি বীর পুরুষ বর লাভ করিবার নিমিত্ত আমার চিত্ত অতিশয় ব্যাকুল হইয়াছে। অতঃপর চতুর্দ্দশী তিথিতে রাত্রিকালে তোমাকে নৃপতির সহিত এই পথ দিয়া গমন করিতে দেখিয়া আমি মনে মনে চিন্তা করিলাম, "এই সুন্দর বীর যুবক আমার কন্যার উপযুক্ত পতি হইবে সুতরাং কোন কৌশলে ইহাকে আয়ত্ত করি না কেন?" (১৯১-২০১) এই প্রকার সংকল্প করিয়া শূলবিদ্ধ নরের স্বর অনুকরণকরতঃ জল চাহিবার ছল করিয়া তোমাকে শ্মশান-মধ্যে আনয়ন করিয়াছিলাম, তথায় ক্ষণকালের নিমিত্ত মিথ্যাকৃতি ধারণপূর্ব্বক আমার মায়াবলের প্রভাব দেখাইয়াছিলাম এবং পুনরায় তোমাকে শৃংখলবৎ আকর্ষণ করিবার নিমিত্ত সুকৌশলে আমার একখানি নূপুর তোমার নিকট রাখিয়া প্রস্থান করিয়াছিলাম, অদ্যও সেই প্রকার মায়াবলে তোমাকে হেথায় আনয়ন করিয়াছি, আমার গৃহে আগমন করিয়া আমার কন্যাকে বিবাহ কর এবং অন্য নূপুরখণ্ড গ্রহণ কর। রাক্ষসী তাহাকে এই কথা বলিলে অশোকদত্ত তাহার প্রস্তাবে সম্মত হইয়া তাহার মায়াবলে আকাশপথে রাক্ষসীর নগরীতে আগমন করিল। তথায় সে পথশ্রমে ক্লান্ত সচল অর্কবিম্বের ন্যায় হিমালয় শিখরে অবস্থিত সেইসুবর্ণ নির্ম্মিত পুরী অবলোকন করিল। তথায় সে স্বীয় সাফল্যের প্রতিমূর্ত্তিস্বরূপ বিদ্যুতপ্রভানাম্নী রাক্ষসাধিপের কন্যাকে বিবাহ করিল। শ্বশ্রূমাতার বিত্তপ্রসাদে অশোকদত্ত তাহার প্রিয়তমার সহিত ঐ স্থানে কিয়ৎকাল অবস্থান করিয়া তাহার শ্বশ্রূকে বলিল, "আমাকে নূপুরখণ্ড প্রদান করুন, আমাকে সম্প্রতি বারাণসী নগরীতে প্রত্যাবর্ত্তন করিতেই হইবে, কারণ আমি মদাহৃত অপূর্ব্ব, নূপুরের সমকক্ষ দ্বিতীয় নূপুর সংগ্রহ করিতে নৃপতির নিকট অনেক দিন হইতেই প্রতিজ্ঞাবদ্ধ আছি।" জামাতা কর্ত্তৃক এই প্রকারে

অনুরুদ্ধ হইয়া তাহার শ্বশ্রূ তাহাকে একটি স্বর্ণকমল সহ দ্বিতীয় নূপুরটি প্রদান করিল। (২০২-২১২)

তথায় পুনরায় প্রত্যাবর্ত্তন করিতে প্রতিশ্রুত হইয়া সে ঐ নগরী পরিত্যাগ করিল এবং শ্বশ্রূর মায়ামন্ত্র বলে আকাশ পথে সেই শ্মশানে আগমন করিল। তথায় রাক্ষসী বৃক্ষতলে উপনীত হইয়া তাহাকে বলিল, আমি প্রতি কৃষ্ণাচতুর্দ্দশীতে এই স্থানে আগমন করি এবং তুমি যদি সেই রজনীতে হেথায় আগমন কর তবে আমাকে বটতরুমূলে দেখিতে পাইবে।" অশোকদত্ত সেই কথাশ্রবণান্তে কৃষ্ণাচতুর্দ্দশী রজনীতে তথায় আগমন করিতে সম্মত হইয়া রাক্ষসীর নিকট বিদায়গ্রহণপূর্ব্বক প্রথমে পিত্রালয়ে আগমন করিল। কনিষ্ঠ পুত্রের সহিত বিচ্ছেদ তাহার প্রবাস ভ্রমণে দ্বিগুণিত হইয়াছিল এবং যখন তাহার বিষণ্ণ পিতামাতা তাহার অতর্কিত আগমনে আনন্দাপ্লুত হইতেছিলেন ঠিক সেই মুহূর্ত্তে তাহার শ্বশুর নৃপতি প্রতাপ-মুকুট অশোকদত্তের আগমন বার্ত্তা জানিতে পারিয়া তথায় উপস্থিত হইলেন। অশোকদত্ত নতমস্তকে তাহাকে প্রণাম করিলে ভূপতি সেই বীরের স্পর্শজনিত প্রীতিতে কন্টকবৎ রোমাঞ্চিত কলেবরে তাহাকে সানন্দে আলিঙ্গন করিলেন। (২১৩-২২০) অশোকদত্ত নৃপতির সহিত মূর্ত্তিমান আনন্দের ন্যায় রাজপ্রাসাদে প্রবেশ করিয়া যেন তাহারি বীর্য্যের প্রশংসায়, ঝন্‌ঝন্‌ রবকারী সেই নূপুরদ্বয় ভূপতিকে প্রদান করিল। রাক্ষস ধনকোষোপরি ক্রীড়াশীলা অধিষ্ঠাত্রী লক্ষ্মীদেবীর হস্ত হইতে আহৃত অপরূপ স্বর্ণকমলটি ত সে নৃপতিকে প্রদান করিল। কৌতূহলান্বিত রাজা ও রাজ্ঞী কর্ত্তৃক পৃষ্ট হইয়া সে তাহার অভিযান কাহিনী বর্ণনা করিলে তাহা যেন উহাদের কর্ণে সুধা বর্ষণ করিল। তখন রাজা বলিলেন, "বিচিত্র কর্ম্ম দ্বারা চিত্তচমৎকারী শুভ্রযশঃ কি সাহস ব্যতিরেকে অর্জিত হইতে পারে?" তখন এই কথা বলিয়া তিনি ও মহিষী মনে করিলেন যে নূপুর যুগল প্রাপ্ত হইয়া এবং এই প্রকার জামাতা লাভ করিয়া তাহাদের জীবনের উদ্দেশ্য সফল হইয়াছে। উৎসব বাদ্যাদিদ্বারা রাজগৃহ মুখরিত হইলে মনে হইতে লাগিল যেন অশোকদত্তের গুণ কীর্ত্তন করা হইতেছে। পরদিবস স্বনির্মিত দেবায়তনে সুরম্য রৌপ্য কলসোপরি কনকপদ্মটি স্থাপিত হইলে রৌপ্য কুম্ভ ও স্বর্ণকমল উভয়ে ভূপাল এবং অশোকদত্তের যশঃ ও প্রতাপের প্রতীকস্বরূপ শ্বেত ও অরুণ আভা ধারণ করিল। উহাদের ঐ রূপদর্শন করিয়া শিবভক্ত রাজা হর্ষোৎফুল্ললোচনে ভক্তিরসে আপ্লুত হইয়া বলিলেন, "অহো! তুঙ্গ কুম্ভোপরি স্থাপিত হওয়ায় মনে হইতেছে যেন পিঙ্গলজটাজুটধারী বিভূতিলিপ্ত মহাদেব আসীন হইয়াছেন।

এইরূপ আর একটি স্বর্ণকমল থাকিলে আমি দ্বিতীয় রৌপকুম্ভের উপর স্থাপন করিতাম। (২২১-২৩২) অশোকদত্ত নৃপতির এই বাক্য শ্রবণ করিয়া বলিল, "দেব আমি আপনার নিমিত্ত দ্বিতীয় স্বর্ণপদ্ম আনয়ন করিব।" ইহা শ্রবণ করিয়া রাজা বলিলেন, "তোমার আর দুঃসাহস প্রদর্শন করিতে হইবে না। আমার জন্য পংকজের প্রয়োজন নাই।" এই প্রকারে দিবস অতিক্রান্ত হইতে থাকিলে কৃষ্ণা চতুর্দ্দশীতিথি আগত হইল এবং অশোকদত্তের হৃদয়ে স্বর্ণকমল প্রাপ্তির আশা জাগরিত হইল। সেই দিন সন্ধ্যাকালে নভঃসরসীর স্বর্ণকমল রবি অশোকদত্তের স্বর্ণপদ্ম আহরণের ভয়ে যেন ভীত হইয়া অস্তাচলে গমন করিল। আমমাংসসদৃশ অরুণাভ সান্ধ্যমেঘ সমূহকে গ্রাসকরতঃ রাক্ষসরূপী নিশাকালের ধূম ধূম্রছায়া চতুর্দ্দিক আবৃত করিল। তমালসদৃশ ভয়ংকরী নিশারাক্ষসী যেন মুখব্যাদনপূর্ব্বক হাই তুলিয়া দীপ্তিমান অগ্নিশিখা বাহির করিতেছিল। রাজকুমারী নিদ্রিত হইলে অশোকদত্ত স্বেচ্ছামত রাজপ্রাসাদ পরিত্যাগপূর্ব্বক পুনরায় শ্মশানে গমন করিল। তথায় সে বটবৃক্ষতলে পুনরাগত স্বীয় রাক্ষসী শ্বশ্রূমাতার দর্শনলাভ করিয়া তৎকর্ত্তৃক সাদরে আপ্যায়িত হইল। তাহার সহিত যুবক পুনরায় হিমালয়শিখরে অবস্থিত তাহার গৃহে গমন করিল। তথায় তাহার পত্নী ব্যাকুল হৃদয়ে তাহার নিমিত্ত অপেক্ষা করিতেছিল। প্রিয়তমার সহিত কিয়ৎকাল অবস্থান করিয়া সে তাহার শ্বশ্রূকে বলিল, "যে কোন স্থান হইতে আর একটি স্বর্ণকমল আনয়নকরতঃ আমাকে প্রদান করুন।" (২৩৩-২৪২) তাহা শ্রবণ করিয়া সে বলিল, "আমি কোথায় স্বর্ণপদ্ম পাইব? তবে এইস্থানে আমাদের নৃপতি কপালস্ফোটের একটি সরোবর আছে। তথায় যত্রতত্র হেমাব্জ প্রস্ফুটিত হইয়া আছে। তিনি স্নেহবশতঃ সেই সরোবর হইতে আমার স্বামীকে একটি কমল দান করিয়াছিলেন।" সে প্রত্যুত্তর করিল, "তবে আমি যাহাতে স্বয়ং স্বর্ণপদ্ম আহরণ করিতে সমর্থ হই তন্নিমিত্ত আমাকে সেই সরসী সমীপে লইয়া যান।" "ইহা অসম্ভব, কারণ সেই সরোবর ভীষণাকৃতি রাক্ষসসমূহ দ্বারা রক্ষিত", এই কথা বলিয়া শ্বশ্রূমাতা তাহাকে প্রতিনিবৃত্ত করিতে প্রয়াস পাইলে সে কিছুতেই তাহা মানিল না। তাহার নির্ব্বন্ধাতিশয়ে শ্বশ্রূমাতা তাহাকে তথায় লইয়া গেলে সে দূর হইতে তুঙ্গ অধিত্যকার উপর অবস্থিত সেই দিব্য সরোবরের দর্শন করিল। দীর্ঘ মৃণাল দণ্ডোপরি অবস্থিত সুবর্ণদ্যুতিময় কনককমলরাজি দ্বারা সেই সরোবর আবৃত ছিল। মনে হইল যেন তাহারা সতত উন্মুখ হইয়া রবিরশ্মি পানকরতঃ তাহা সম্পূর্ণরূপে অঙ্গীভূত করিয়াছে।

তথায় গমন করিয়া যখন সে পদ্মফুল চয়ন করিতেছিল তখন প্রহরারত ভীষণাকার রাক্ষসগণ তাহাকে বাধা দিলে সশস্ত্র থাকাতে সে কয়েকজনকে বধ করিল এবং অন্যান্য সকলে পলায়নকরতঃ তাহাদের অধিপতি কপালস্ফোটের নিকট সেই বার্ত্তা নিবেদন করিলে তৎশ্রবণে ক্রুদ্ধ হইয়া নৃপতি স্বয়ং তথায় আগমনপূর্ব্বক লুণ্ঠিত কমলহস্তে অশোকদত্তকে দেখিতে পাইলেন। ভ্রাতাকে চিনিতে পারিয়া সে সবিস্ময়ে বলিল, "এ কি দেখিতেছি? আমার ভ্রাতা অশোকদত্ত এই স্থানে আগমন করিয়াছে নাকি?" অতঃপর সে অস্ত্র দূরে নিক্ষেপ করিয়া আনন্দাশ্রুপূর্ণনয়নে দ্রুত ধাবমানপূর্ব্বক তাহার পদতলে লুণ্ঠিত হইয়া তাহাকে বলিল, "আমি তোমার কনিষ্ঠ ভ্রাতা বিজয়দত্ত, আমরা উভয়েই মহামান্য ব্রাহ্মণ গোবিন্দস্বামীর পুত্র। (২৪৩-২৫৪) ভাগ্যের পরিহাসে তুমি যে রূপ দেখিতে পাইতেছ আমি রাক্ষসত্ব প্রাপ্ত হইয়া বহুকাল এই অবস্থায় আছি। চিতার উপর নরকপাল ভঙ্গ করাতে আমার নাম কপাল-স্ফোট হইয়াছে। এখন তোমাকে দর্শন করিয়া আমার পূর্ব্বাবস্থার ব্রাহ্মণবৃত্তি স্মরণে আসিয়াছে এবং মোহাচ্ছাদিত চিত্ত হইতে রাক্ষসত্ব বিলুপ্ত হইয়াছে।"

বিজয়দত্ত এই কথা বলিলে অশোকদত্ত তাহাকে আলিঙ্গন করিয়া প্রভূত আনন্দাশ্রুদ্বারা তাহার দেহ অশুদ্ধিকারক রাক্ষসীভাব প্রক্ষালিত করিল। যখন ইহা ঘটিতেছিল তখন দেবাদেশে স্বর্গ হইতে বিদ্যাধরদিগের গুরু কৌশিক অবতরণকরতঃ ভ্রাতৃদ্বয়ের নিকট আগমন করিয়া বলিলেন, "তোমরা এবং তোমাদের পরিবারস্থ সকলেই অভিশপ্ত বিদ্যাধর। এখন তোমাদের সকলেরই শাপমোচন হইয়াছে। অতএব স্বীয় বিদ্যাগ্রহণকরতঃ স্বজনদিগের সহিত উহা ভাগ করিয়া লও এবং তাহাদিগকে সঙ্গে লইয়া স্বীয়ধামে গমন কর।" এই কথা বলিয়া উহাদিগকে বিদ্যারাশি প্রদানকরতঃ সগুরু স্বর্গধামে প্রস্থান করিলেন।

তখন বিদ্যাধরত্ব প্রাপ্ত হইয়া তাহারা দীর্ঘস্বপ্ন হইতে জাগ্রতপূর্ব্বক কনককমলরাজিসহ আকাশপথে হিমালয় শৃঙ্গে উপস্থিত হইল। তথায় অশোকদত্ত রাক্ষসাধিপতির কন্যা তাহার ভার্য্যার নিকট গমন করিলে সে অভিশাপমুক্ত বিদ্যাধরী হইল। ভ্রাতৃদ্বয় তন্মুহূর্ত্তে ঐ সুহাসিনীসহ নভঃপথে বারাণসী গমন করিল। তথায় আগমনকরতঃ তাহার বিরহ তাপানলে দগ্ধ পিতামাতাকে দর্শন প্রদান করিয়া যেন তাহাদের উপর অমৃত-বারি বর্ষণ করিয়া তাহাদিগকে পুনরুজ্জীবিত করিল। তাহারা দুইজন, যাহাদিগকে আকৃতি পরিবর্ত্তিত করিতে হয় নাই, কেবলমাত্র পিতামাতার হৃদয়ে নহে কিন্তু সকলের হৃদয়ের আনন্দ উৎপাদন করিল। বিজয়দত্তকে গাঢ়

নিকট হইতে এই সুদীর্ঘ সরসকাহিনী শ্রবণ করিয়া কনকপুরী দর্শন-আশা হৃদয়ে পোষণকরতঃ শক্তিদেব ধৈর্য্যধারণপূর্ব্বক সেই রজনী অতিবাহিত করিল। (২৯১-২৯৮)

—ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের চতুর্দ্দারিকা লম্বকের
দ্বিতীয় তরঙ্গ সমাপ্ত।
শ্লোকসংখ্যা—২৯৮
ক্রমিক সংখ্যা—৩৯২৫

## তৃতীয় তরঙ্গ

পরদিবস প্রাতঃকালে যখন শক্তিদেব মঠে অবস্থান করিতেছিল তখন ধীবররাজ সত্যব্রত পূর্ব্বপ্রতিশ্রুতিমত তৎসমীপে আগমনকরতঃ তাহাকে বলিল, "বিপ্র, আপনার মনোবাঞ্ছা পূরণের নিমিত্ত আমি একটি উপায় মনে মনে ঠিক করিয়াছি। অর্ণব মধ্যে রত্নকূট নামক একটি সুরম্য দ্বীপ আছে। তথায় সাগরদেব কর্ত্তৃক স্থাপিত ভগবান বিষ্ণুর একটি মন্দির আছে। আষাঢ় মাসের শুক্লাদ্বাদশীতে একটি যাত্রা উৎসব উপলক্ষ্যে অন্যান্য সমস্ত দ্বীপ হইতে দেবার্চ্চনার নিমিত্ত কষ্ট স্বীকার করিয়া বহু নরনারী তথায় আগমন করে। হয়ত তাহাদের মধ্যে কেহ কনকপুরীর কথা জানিলেও জানিয়া থাকিতে পারে। অধুনা সেই তিথি সমাগত প্রায়। চলুন, আমরা তথায় গমন করি।" সত্যদেবের এই প্রস্তাবে শক্তিদেব সানন্দে স্বীকৃত হইল। এবং বিষ্ণুদত্ত প্রদত্ত দ্রব্যাদি পাথেয়স্বরূপ গ্রহণ করিয়া সত্যব্রত আনীত পোতে তাহার সহিত সমুদ্রপথে যাত্রা করিল। দ্বীপসন্নিভ নক্রাদি পূর্ণবারিধিবক্ষে সত্যব্রতের সহিত যাইতে যাইতে সে পোত-চালককর্ণধার ধীবরাধিপকে জিজ্ঞাসা করিল, "স্বেচ্ছামত সমুদ্র হইতে উত্থিত হইয়া উড্ডীয়মান হইতে সমর্থ পক্ষধারী বিরাট পর্ব্বতের ন্যায় এদিকে যে বিশালাকার বস্তুটি দৃষ্ট হইতেছে উহা কি হইতে পারে?" সত্যব্রত বলিল, "বিপ্র, উহা একটি বটবৃক্ষ। উহার অধোদেশে একটি বিরাট ঘূর্ণাবর্ত্তে বাড়বানলের মুখ আছে। ঐ স্থান অতিক্রম করিবার সময় আমাদিগকে অত্যন্ত সাবধানে গমন করিতে হইবে, কারণ একবার ঐ ঘূর্ণাবর্ত্তে প্রবেশ করিলে আর প্রত্যাবর্ত্তন করা যাইবে না।" (১-১১) সত্যব্রত যখন এই কথা বলিতেছিল তখন জলস্রোত দ্বারা তাড়িত হইয়া পোতটি সেই দিকেই গমন করিতে লাগিল। এতদ্দৃষ্টে সত্যব্রত পুনরায় শক্তিদেবকে বলিল, "দেব পরিষ্কার বোধগম্য হইতেছে যে আমাদের বিনাশকাল সমাগত, কারণ দেখুন, অকস্মাৎ অর্ণবযানটি ঐ দিকেই ধাবিত হইতেছে। আমি কোন প্রকারেই ইহা রোধ করিতে পারিতেছি না। অমোদের কর্ম্মফলে প্রবল ভাগ্যদোষে আমরা সমুদ্র কর্ত্তৃক নিঃসংশয়ে মৃত্যুর মুখগহ্বরস্বরূপ ঐ ঘূর্ণাবর্ত্তের অভ্যন্তরে নীত হইতেছি। আমি নিজের জন্য দুঃখিত নহি, কারণ শরীর কাহার অবিনশ্বর? এত পরিশ্রম সত্ত্বেও যে তোমার মনোরথ

সিদ্ধ হইল না সেই চিন্তাতেই আমি দুঃখিত। সুতরাং আমি মুহূর্ত্তকাল পোতের গতি রোধ করিলে তুমি এই বটতরুর শাখায় আরোহণ করিলে হয়ত কোন উপায়ে তোমার ন্যায় মহস্ব্যক্তির জীবন রক্ষা হইতে পারে। বিধির অথবা সমুদ্র তরঙ্গের খেলা কে অনুমান করিতে পারে?" বীর সত্যব্রত এই কথা বলিতে থাকিলে অর্ণবযানটি বটবৃক্ষের নিকট উপনীত হইলে এবং শক্তিদেব ভীত হইয়া এক লম্ফে ঐ সমুদ্রস্থিত বটবৃক্ষের একটি বিশাল শাখা ধৃত করিল। কিন্তু পরার্থে উৎসর্গীকৃত সত্যব্রতের দেহ এবং অর্ণবপোতটি ঘূর্ণাবর্ত্তে পতিত হইয়া বাড়বানলে প্রবেশ করিল। বহু শাখা-প্রশাখাযুক্ত সেই বৃক্ষের শাখায় নিরাপদে অবস্থিত হইয়া শক্তিদেব হতাশচিত্তে চিন্তা করিতে লাগিল, "আমি ত কনকপুরী দর্শন করিতে সমর্থ হইলাম না। এই জনশূন্যস্থানে মৃত্যুমুখে পতিত হইব। উপরন্তু ধীবরদিগের অধিপতির মৃত্যু ঘটাইয়াছি। অখিলজনের মস্তকোপরি পদন্যস্তকারী বিধির বিধানকে খণ্ডাইতে সমর্থ হয়?" বৃক্ষোপরি অধিষ্ঠিত হইয়া দ্বিজযুবক এই কথা চিন্তা করিতে করিতে দিবস গত হইল। সায়ংকালে সে চতুর্দ্দিক হইতে বটবৃক্ষে আগত গৃধ্রের মত বিশালাকার পক্ষীসমূহ নিরীক্ষণ করিল। তাহারা সরবে দিগ্দেশ মুখরিত করিয়া তাহাদের পক্ষবায়ুদ্বারা তরঙ্গরাশি আলোড়িত করিলে মনে হইল যেন তাহারা তাহাদের বহুদিনের পরিচিতি-সঞ্জাত অনুরাগভরে তাহাদিগকে দর্শন করিতে গমন করিতেছে। (১২-২৭)

ঘনপত্রের অন্তরালে পক্ষীদিগের সহিত অবস্থিত থাকিয়া সে ঐ বৃক্ষশাখা সমূহে উপবিষ্ট বিহগদিগকে মনুষ্য ভাষায় কথোপকথন করিতে শ্রবণ করিল। একটি পক্ষী কোনও দূরস্থিত দ্বীপের কথা বলিল, আর একটি কোন পর্ব্বতের কথা বলিল, অন্য একটি দিবাভাগে যথায় বিচরণ করিতে গমন করিয়াছিল তাহার কথা বলিল, কিন্তু তাহাদের মধ্যে হইতে একটি বৃদ্ধ পক্ষী বলিল, "আমি অদ্য কনকপুরী দর্শন করিতে গমন করিয়াছিলাম, আগামী কল্য প্রাতঃকালেও সুলভ্য খাদ্যান্বেষণে তথায় পুনরায় গমন করিব। বহুদূরদেশে গমনকরতঃ পরিশ্রান্ত হইয়া কি লাভ?" বিহগের সেই কথায় শক্তিদেবের শোকাপনয়ন হইল। মনে হইল তাহার কর্ণে যেন কে সুধাবর্ষণ করিয়াছে। তখন সে মনে মনে চিন্তা করিতে লাগিল, "কি সৌভাগ্য! সেই নগরী তবে সত্য সত্যই আছে। এখন আমি তথায় গমন করিবার নিমিত্ত এই সুবৃহদাকার পক্ষীটিকে বাহনস্বরূপ ব্যবহার করিতে সমর্থ হইব।" সেই পক্ষীটি সুপ্ত

হইলে, এইরূপ চিন্তা করিয়া শক্তিদেব ধীরে ধীরে অগ্রসর হইয়া ঐ বিহগটির পশ্চাৎ দেশস্থ পক্ষরাজির অভ্যন্তরে লুক্কায়িত হইল এবং পরদিবস প্রত্যুষে যখন অন্যান্য পক্ষীগণ ইতস্ততঃ গমন করিল তখন বিধিবশে বিপ্রের প্রতি আশ্চর্য্য পক্ষপাতবশতঃ সেই গৃধ্র তাহার পক্ষপুটে লুক্কায়িত শক্তিদেবকে লইয়া সকলের অলক্ষ্যে পুনরায় আহার অন্বেষণার্থ অচিরে কনকপুরীতে আগমন করিল। গৃধ্র একটি উদ্যানে অবতরণ করিলে শক্তিদেব নিভৃতে তাহার পৃষ্ঠ হইতে বহির্গত হইয়া ইতস্ততঃ ভ্রমণ করিতে করিতে পুষ্পচয়নরতা রমণীদ্বয়ের সাক্ষাৎলাভ করিল। সে তাহাদিগকে জিজ্ঞাসা করিল, "ভদ্রে, এই স্থানের নাম কি এবং তোমরা কে?" তাহারা বলিল, "সখে, এই নগরীর নাম কনকপুরী। ইহা বিদ্যাধরদিগের একটি আবাসস্থল এবং এখানে চন্দ্রপ্রভা নামিকা বিদ্যাধরী বাস করেন। (২৮-৪০) আমরা তাহার উদ্যানপালিকা এবং আমরা তাহার নিমিত্ত পুষ্পচয়ন করিতেছি।" তখন বিপ্র বলিল, "যাহাতে তোমাদের স্বামিনীসহ এই স্থানে আমার সাক্ষাৎ হয় তোমরা সেই প্রকার ব্যবস্থা কর।" উহা শ্রবণ করিয়া তাহারা সম্মত হইল এবং রমণীদ্বয় সেই যুবাকে নগরীমধ্যস্থ একটি প্রাসাদে আনয়ন করিল। তথায় উপনীত হইয়া সে মহামূল্যে রত্নাদিখচিত দ্যুতিমান মাণিক্যস্তম্ভরাজি দেখিতে পাইল। ইহার প্রাচীর সুবর্ণমণ্ডিত ছিল এবং মনে হইল যেন উহা লক্ষ্মীর গোপনে মিলিত হইবার সংকেতস্থান। সে তথায় আগমন করিলে পরিজনেরা তাহাকে দর্শন করিয়া চন্দ্রপ্রভার নিকট একটি মর্ত্ত্যনরের আশ্চর্য্য আগমনবার্ত্তা প্রদান করিলে সে প্রতীহারকে আজ্ঞা করিলে সেই বিপ্র রাজপ্রাসাদে প্রবেশপূর্ব্বক তৎক্ষণাৎ তৎসমীপে নীত হইল। তথায় আগমন করতঃ সে নেত্রোৎসবপ্রদা বিধাতার আশ্চর্য্য সৃষ্টি কৌশলের প্রতিমূর্ত্তিস্বরূপ রূপবতী নারীর দর্শন লাভ করিল। তদ্দর্শনে পুলকিত চন্দ্রপ্রভা, সে দূরে থাকিতেই রত্নপর্য্যঙ্ক হইতে উত্থিত হইয়া তাহাকে স্বয়ং সাদরসম্ভাষণ দ্বারা সম্মানিত করিল, সে আসন গ্রহণ করিলে চন্দ্রাবতী তাহাকে জিজ্ঞাসা করিল, "কল্যাণি, আপনি কে? মনুষ্যের এই দূরাগম্য স্থানে এই বেশে আপনি কি প্রকারে আগমন করিতে সমর্থ হইয়াছেন?" চন্দ্রপ্রভা কর্ত্তৃক এই প্রকারে পৃষ্ট হইয়া শক্তিদেব তাহার দেশ, বংশ এবং নাম নিবেদনকরতঃ কনকপুরী দর্শনের পণরক্ষা করিয়া কি প্রকারে পুরস্কারস্বরূপ রাজকুমারী কনকরেখাকে প্রাপ্ত হইবে তৎসমুদয় বৃত্তান্ত বর্ণনা করিল। এই কথা শ্রবণান্তে চন্দ্রপ্রভা কিয়ৎকাল চিন্তা করিয়া দীর্ঘনিঃশ্বাস পরিত্যাগপূর্ব্বক তাহাকে বিজনে বলিল, "আপনাকে আমি এখন একটি

সুভগবার্ত্তা প্রদান করিব। এই দেশে শশিখণ্ড নামক বিদ্যাধরাধিপের কালক্রমে ক্রমান্বয়ে আমরা চার কন্যা জন্মগ্রহণ করিয়াছিলাম। আমি সর্ব্বজ্যেষ্ঠা চন্দ্রপ্রভা, পরেরটির নাম চন্দ্ররেখা, তৃতীয়া শশিরেখা এবং চতুর্থটির নাম শশিপ্রভা। পিতৃগৃহে আমরা যৌবনপ্রাপ্তা হইলে আমার ভগিনীত্রয় স্নানার্থে গঙ্গাতীরে গমন করিয়াছিল কিন্তু আমি অশুচি থাকায় গৃহেই রহিয়া গিয়াছিলাম। (৪১-৫৬) তাহারা জলকেলি করিতে করিতে যৌবন চাপল্যবশতঃ নদীতে অবস্থিত অগ্রতপা নামক মুনির গাত্রে জলসিঞ্চন করিলে তিনি ক্রোধান্ধ হইয়া আনন্দাতিশয্যে আত্মবিস্মৃত ঐ কন্যাদিগকে এই মর্ম্মে অভিশাপ দিলেন, "রে কন্যারা তোরা মর্ত্ত্যলোকে জন্ম গ্রহণ করিবি।" পিতা এই বার্তা শ্রবণ করিয়া মহর্ষিকে শান্ত করিবার নিমিত্ত গমন করিলে তিনি ঐ কন্যাত্রয় প্রত্যেকে কি প্রকারে শাপমুক্ত হইবে তাহা প্রকাশ করিয়াছিলেন এবং ইহাও বলিয়াছিলেন যে তাহারা জাতিস্মর হইবে এবং তাহাদের দিব্য দৃষ্টি অটুট থাকিবে। তাহারা দেহত্যাগ করিয়া নরলোকে প্রস্থান করিলে পিতা আমাকে এই নগরী প্রদান করিয়া শোকবিহ্বলচিত্তে অরণ্যে গমন করিয়াছিলেন। যখন আমি এই স্থানে বাস করিতেছিলাম তখন দেবী অম্বিকা স্বপ্নে আমাকে বলিয়াছিলেন যে একজন মর্ত্ত্য নর আমার পতি হইবে। এই নিমিত্ত যদিও আমার পিতা পতিত্বে বরণ করিবার নিমিত্ত অনেক বিদ্যাধরকে মনোনীত করিয়াছিলেন তথাপি আমি তাহাদের সকলকেই প্রত্যাখ্যান করিয়া এ পর্যন্ত অবিবাহিতই রহিয়াছি। কিন্তু এখন তোমার আশ্চর্য আগমনে এবং তোমার অপরূপ সুন্দর কান্তি দর্শন করিয়া মুগ্ধ হইয়াছি এবং তোমার নিকট আত্মসমর্পণ করিতেছি। আগামী শুক্লাচতুর্দ্দশী তিথিতে আমি ঋষভ মহাগিরিতে গমন করিব। সেই দিন চতুর্দ্দিক হইতে উত্তম বিদ্যাধরেরা শিবার্চ্চনার নিমিত্ত তথায় একত্রিত হয় এবং আমার পিতাও সেই স্থানে আগমন করিবেন। আমি তোমার নিমিত্ত তাহাকে অনুরোধ করিত এবং তাহার সম্মতি আদায় করিয়া সত্বর এই স্থানে প্রত্যাবর্ত্তন করিলে তুমি আমাকে বিবাহ করিবে। এখন গাত্রোত্থান কর।" (৫৭-৬৭)

এইকথা বলিয়া চন্দ্রপ্রভা শক্তিদেবকে বিদ্যাধরভোগ্য নানা প্রকার দ্রব্যাদি প্রদান করিয়া তাহার সৎকার করিল এবং দাবানলে তপ্ত ব্যক্তি অমৃতধারায় স্নাত হইয়া যেরূপ সুখ প্রাপ্ত হয় শক্তিদেবও সেইরূপ সুখে তথায় বাস করিতে লাগিল। চতুর্দ্দশীতিথি আগত হইলে চন্দ্রপ্রভা তাহাকে বলিল, "অদ্য আমি পিতার নিকট হইতে তোমার সহিত পরিণীত হইবার সম্মতি আনয়ন করিতেছি। পরিজনেরাও আমার সহিত থাকিবে। দিবসদ্বয়

তোমাকে একাকী থাকিতে হইবে বলিয়া বিষণ্ণ হইও না। উপরন্তু, যখন একাকী এই প্রাসাদে অবস্থান করিবে তখন সাবধান। ইহার মধ্যদেশে, কখনও আরোহন করিও না।" চন্দ্রপ্রভা ব্রাহ্মণ যুবককে এই কথা বলিয়া স্বীয় হৃদয় দ্বারা স্বয়ং সুরক্ষিত হইয়া যাত্রা করিল। একাকী শক্তিদেব মন প্রফুল্ল রাখিবার নিমিত্ত প্রাসাদের স্থান হইতে স্থানান্তরে গমন করিতে লাগিল। তখন বিদ্যাধরকন্যা তাহাকে কেন প্রাসাদের উপরিভাগে আরোহণ করিতে নিষেধ করিয়াছে তাহা জ্ঞাত হইবার নিমিত্ত কৌতূহলী হইয়া প্রাসাদের মধ্যভাগে আরোহণ করিল। নারীরা যাহা বারণ করে পুরুষেরা তাহাই করিতে উৎসুক হয়। উপরে আরোহণ করিয়া সে তিনটি গুপ্তকক্ষের দর্শন লাভ করিল এবং একটি কক্ষের দ্বার উন্মুক্ত দেখিয়া সে তথায় প্রবেশকরতঃ একটি মহামূল্য রত্নখচিত পর্যাঙ্কে তোষকের উপর বস্ত্রখণ্ডদ্বারা আচ্ছাদিত একটি দেহ লুক্কায়িত রহিয়াছে দেখিতে পাইল। আচ্ছাদন উন্মুক্ত করিয়া ঐ অবস্থায় শায়িত পরোপকারীর সুন্দরী কুমারীকন্যার মৃত দেহের দর্শন লাভ করিল। তাহাকে তদবস্থায় তথায় দর্শন করিয়া মনে মনে চিন্তা করিল, "কি মহদাশ্চর্য্যের ব্যাপার। এই কুমারী কি এমন ভাবেই নিদ্রিত হইয়াছে যাহা হইতে আর জাগরণ নাই? অথবা এ কি আমরাই ভ্রান্তি? যে রমণীর জন্য আমি দেশ-দেশান্তর পর্য্যটন করিতেছি এই স্থানে সে বিগতপ্রাণা কিন্তু আমার স্বদেশে সে জীবিতা। তার সৌন্দর্য্য অটুট আছে। ইহা নিশ্চয়ই বিধাতা কর্ত্তৃক কোন কারণবশতঃ আমাকে বঞ্চনা করিবার নিমিত্ত কোন ঐন্দ্রজালিক মায়া হইবে। (৬৮-৮২) এইরূপ চিন্তা করিয়া সে পর্য্যায়ক্রমে অন্য কক্ষে এরূপে প্রবেশকরতঃ অপর দুইটি কুমারীর দর্শন লাভ করিল। তখন সে বিস্ময়ান্বিত হইলে প্রাসাদ হইতে বহির্গত হইয়া নিম্নদেশে অবস্থিত একটি সুরম্য সরোবরের তীরে রত্নময় জিন সজ্জিত একটি ঘোটক দেখিতে পাইল। কৌতূহলবশতঃ অচিরাৎ নিম্নে অবতরণপূর্ব্বক উহার পার্শ্বদেশে আগমনকরতঃ আরোহীহীন দেখিয়া উহার পৃষ্ঠদেশে আরোহণ করিতে প্রয়াস পাইলে সেই ঘোটকটি ক্ষুরাঘাতে তাহাকে সরসীর জলে নিক্ষেপ করিল। উদ্যান সরোবরের তলদেশে মজ্জমান হইয়া ত্বরিৎবেগে উত্থিত হইয়া সে বিস্ময়াবিষ্ট হইল এবং দেখিতে পাইল যে সে স্বকীয় নগরী বর্দ্ধমানে উপস্থিত হইয়াছে। সে আচম্বিতে নিজেকে চন্দ্রপ্রভাবিহীন মলিন কুমুদের ন্যায় স্বীয় নগরীর একটি দীর্ঘিকার মধ্যে দণ্ডায়মান দেখিতে পাইয়া চিন্তা করিতে লাগিল, "কোথায় বিদ্যাধরপুরী আর কোথায় বর্দ্ধমান নগরী। হায়! হায়! কোন্ অদ্ভুত মায়াজালে আবদ্ধ হইলাম? আমি মন্দভাগ্য,

কোনও অজ্ঞাতশক্তি আমাকে প্রতারণা করিতেছে অথবা এই পৃথিবীতে ভবিতব্যতার কথা কে বলিতে পারে? তড়াগ মধ্য হইতে উত্থিত হইয়া বিস্ময়ান্বিত শক্তিদেব স্বপিতৃগৃহে উপস্থিত হইল। "তথায় পটহসহ ইতস্ততঃ ভ্রমণ করিতেছিলাম"—নিজের অনুপস্থিতির এই মিথ্যা কাহিনী বলিলে পিতা কর্তৃক সাদরে আপ্যায়িত হইয়া সে স্বজনগণের সহিত সুখে অবস্থান করিতে লাগিল, দ্বিতীয় দিবসে গৃহ হইতে নিষ্ক্রান্ত হইলে সে পটহধ্বনি-সহ এই মর্ম্মে একটি ঘোষণা শ্রবণ করিল, "ব্রাহ্মণ কিংবা ক্ষত্রিয় যেই হউক না কেন, যদি সত্যসত্যই কনকপুরী দর্শন করিয়া থাকে, নৃপতি তাহাকে যৌবরাজ্য সহ কন্যা প্রদান করিবেন।" সাফল্যের সহিত কার্যটি সম্পাদন করায় সে ঢক্কা নিনাদকদিগের নিকট উপস্থিত হইয়া তাহাদিগকে শুধাইল, "আমি সেই পুরী দর্শন করিয়াছি।" তাহারা তাহাকে নৃপতির সম্মুখে লইয়া গেলে তিনি উহাকে চিনিতে পারিয়া মনে করিলেন যে পূর্ব্বের মত সে আবার মিথ্যা কথা বলিতেছে। (৮৩-৯৬) কিন্তু শক্তিদেব বলিল, "সেই নগরী দর্শন না করিয়া আমি যদি মিথ্যা ভাষণ করি তবে আমার যেন মৃত্যুদণ্ড হয়, রাজকুমারী স্বয়ং আমাকে পরীক্ষা করুন।" সে এই কথা বলিলে পরিচারিকা কর্তৃক রাজাদেশে রাজ-কুমারী তথায় আনীতা হইলে সে পূর্বদৃষ্ট ব্রাহ্মণকে দর্শন করিয়া বলিল "তাত! এই ব্যক্তি পুনরায় আমাদিগকে কোনও অনৃতবচন শ্রবণ করাইবে।" তখন শক্তিদেব তাহাকে বলিল, "রাজসুতে, আমি সত্যই বলি আর মিথ্যাই বলি, একটি বিষয়ে আমার কৌতূহল হইতেছে, তুমি তাহা আমায় বোধগম্য কর। কনকপুরীতে আমি একটি পর্যঙ্কোপরি তোমাকে মৃত অবস্থায় দেখিয়াছিলাম কিন্তু এইস্থানে তোমাকে জীবিত দেখিতেছি কেন?" শক্তিদেব তাহার সত্য ভাষণের প্রমাণস্বরূপ রাজ-কুমারী কনকরেখাকে এই প্রশ্ন করিলে কনকরেখা পিতার সম্মুখে এই উক্তি করিল, "এই মহাত্মা সত্য সত্যই কনকপুরী দর্শন করিয়াছেন, আমি তথায় বাস করিতে প্রত্যাবর্ত্তন করিলে ইনি সত্বরই আমার পতি হইবেন। তথায় তিনি আমার আর তিন ভগিনীকে বিবাহ করিয়া বিদ্যাধরগণের রাজা হইয়া সেই নগরীতে রাজত্ব করিবেন। অদ্যই আমি স্বদেহে এবং স্বনগরীতে প্রস্থান করিব, কারণ এক মুনির অভিশাপে আমি আপনার গৃহে জন্মগ্রহণ করিয়াছিলাম। আমার শাপমুক্তি কি প্রকারে হইবে তিনি তাহা এইমত বলিয়াছিলেন, 'তুমি নরদেহ ধারণ করিলে একজন পুরুষ কনকপুরীতে তোমার দেহ

দর্শনকরতঃ তোমার নিকট সেই বার্ত্তা প্রকাশ করিলে তোমার শাপ-মোচন হইবে এবং সেই ব্যক্তি তোমার পতি হইবে।' যদিও আমি এখন মনুষ্যদেহ ধারণ করিয়াছি তথাপি আমি জাতিস্মর এবং আমার অলৌকিক জ্ঞান আছে। অধুনা আমি আমার বিদ্যাধরপদ প্রাপ্ত হইয়া সিদ্ধিলাভ করিব।" এই কথা বলিয়া রাজকুমারী দেহত্যাগ করিলে প্রাসাদে ক্রন্দনের রোল পড়িয়া গেল। শক্তিদেব বহুকষ্টে কুমারীদ্বয়কে লাভ করিয়া তাহাদিগকে সম্পূর্ণরূপে প্রাপ্ত না হইয়া এখন তাহাদিগকে হারাইয়া শুধু দুঃখিত হইল না কিন্তু নিজেকে দোষী সাব্যস্ত করিল। মনোবাঞ্ছা পূর্ণ না হওয়ায় সে রাজপ্রাসাদ পরিত্যাগপূর্ব্বক ক্ষণকাল চিন্তা করিল, "কনকরেখা বলিয়াছে যে আমার মনোরথ সিদ্ধ হইবে। তবে কেন আমি নিরাশ হইব? সাফল্য সাহসের উপর নির্ভর করে। আমি পুনরায় সেই পথেই কনকপুরী যাত্রা করিব। দৈব নিশ্চয়ই আমাকে তথায় গমন করিবার উপায় স্থির করিয়া দিবে।" (৯৭-১১৩) এইরূপ চিন্তা করিয়া শক্তিদেব সেই নগরী হইতে যাত্রা করিল, কারণ দৃঢ়প্রতিজ্ঞ ব্যক্তি স্বীয় কার্য্য সম্পাদন না করিয়া প্রতিনিবৃত্ত হয় না। ভ্রমণ করিতে করিতে বহুকাল পরে সমুদ্রতীরস্থিত বিটঙ্কপুরীতে সমাগত হইলে তথায় যে বণিকের সহিত সে সমুদ্রযাত্রা করিয়াছিল এবং যাহার অর্ণবপোত ধ্বংস হইয়াছিল সেই বণিক তাহার সহিত সাক্ষাৎ করিতে আগমন করিল। সে চিন্তা করিল, "এই কি সেই সমুদ্রদত্ত? সমুদ্রে পতিত হইয়া কি প্রকারে সে রক্ষা পাইয়াছে? কিন্তু ইহাকে ত অন্য ব্যক্তি বলিয়া মনে হইতেছে না? এইরূপ যে ঘটিতে পারে আমি স্বয়ং তাহার প্রমাণ।" এইরূপ চিন্তা করিতে করিতে বণিকের সমীপবর্ত্তী হইলে সে তাহাকে চিনিতে সমর্থ হইয়া তাহাকে সানন্দে গাঢ় আলিঙ্গন করিল। সে তাহাকে নিজের গৃহে আনয়ন করিয়া সাদর আপ্যায়নান্তে শুধাইল, "পোত মগ্ন হইলে তুমি সমুদ্র হইতে কি প্রকারে রক্ষা পাইলে?" শক্তিদেব তাহার নিকট স্ববৃত্তান্ত বিবৃত করিয়া কি প্রকারে মৎস্য তাহাকে গ্রাস করিলে সে উৎস্থলী দ্বীপে আগমন করিয়াছিল তাহা বলিল। সে বণিককে প্রতিপ্রশ্ন করিল, "তুমিও কি প্রকারে সমুদ্র হইতে রক্ষা পাইয়াছ তাহা বল।" বণিক তাহাকে বলিল, "সমুদ্রে পতিত হইয়া আমি দিবসত্রয় একটি কাষ্ঠখণ্ড অবলম্বনপূর্ব্বক ভাসমান ছিলাম, অকস্মাৎ একটি অর্ণবপোত সেই দিক দিয়া গমন করিলে আমার

চিৎকারে আকৃষ্ট হইয়া পোতস্থিত ব্যক্তিগণ আমাকে দেখিতে পাইয়া তাহাদের পোতে আমাকে উত্তোলন করিল। অর্ণবপোতে আরোহণ করিয়া আমি স্বীয় পিতার সাক্ষাৎ লাভ করিলাম। তিনি বহু পূর্ব্বে দ্বীপান্তরে গমন করিয়াছিলেন এবং অনেকদিন অনুপস্থিতির পর প্রত্যাবর্ত্তন করিতেছিলেন। (১১৪-১২৪) পিতা আমাকে চিনিতে পারিয়া আমার কণ্ঠালিঙ্গনকরতঃ সাশ্রুনয়নে আমার কাহিনী শ্রবণ করিতে ইচ্ছা প্রকাশ করিলে আমি কহিলাম, "পিতঃ, আপনি বহুদিন যাবৎ বিদেশে গমন করিয়া প্রত্যাবর্ত্তন করিতেছেন না দেখিয়া 'বণিক-বৃত্তিই আমার ধর্ম্ম' এই কথা চিন্তা করিয়া আমি বাণিজ্য করিতে বহির্গত হইয়াছিলাম। অতঃপর আমার পোত মগ্ন হইলে আমি সমুদ্রে নিমগ্ন হই এবং আপনি আমাকে অদ্য প্রাপ্ত হইয়া উদ্ধার করিয়াছেন।" আমি এই কথা বলিলে পিতা আমাকে ভর্ৎসনাপূর্ব্বক কহিলেন, 'তুমি কেন এই প্রকার প্রাণসংশয়জনক বিপদ আহ্বান কর? বৎস, আমি বিত্তশালী এবং আমি আরও ধন উপার্জ্জন করিতে নিরত আছি। দেখ, তোমার নিমিত্ত সুবর্ণ পূর্ণ করিয়া এই পোত আনয়ন করিয়াছি। পিতা এইরূপ বলিয়া আশ্বাস প্রদানকরতঃ সেই পোতেই আমাকে বিটঙ্কপুরে মদীয় আবাসস্থলে আনয়ন করিয়াছিলেন। বণিকের নিকট হইতে এই বৃত্তান্ত শ্রবণান্তর সেই রজনী তথায় যাপন করিয়া পরদিবস সে তাহাকে বলিল, "বণিকবর, আমাকে পুনরায় উৎস্থলদ্বীপে গমন করিতে হইবে। এখন কি প্রকারে তথায় যাইব বলিয়া দাও।" বণিক তাহাকে বলিল, "আমার কতিপয় প্রতিনিধি অদ্য তথায় গমন করিবার নিমিত্ত প্রস্তুত হইতেছে। তুমি তাহাদের সহিত অর্ণবপোতে গমন কর।" ব্রাহ্মণ বণিকের প্রতিনিধি-দের সহিত উৎস্থল দ্বীপে আগমন করিয়া চিন্তা করিল, "এই স্থানে আমার বন্ধু মহাত্মা বিষ্ণুদত্ত বাস করে। তাহার নিকট পূর্ব্বের মত তাহার মঠে বাস করিতে আমার ইচ্ছা হইতেছে। (১২৫-১৩৫) যখন সে বিপণির মধ্যস্থিত পথে গমন করিতেছিল তখন দৈবাৎ ধীবরপতির পুত্রেরা তাহাকে দেখিতে পাইল এবং সে তাহাদের সমীপবর্ত্তী হইলে তাহাকে চিনিতে পারিয়া তাহাকে বলিল, "দ্বিজ, ইতস্ততঃ কনকপুরী অন্বেষণ করিতে আমাদের পিতার সহিত গমন করিয়াছিলে, তুমি কি প্রকারে অদ্য একাকী এইস্থানে আগমন করিয়াছ?" তখন শক্তিদেব কহিল, "স্রোতকর্ত্তৃক অর্ণবপোত তাড়িত হইলে তোমাদের পিতা সমুদ্রে অবস্থানকালে বাড়বা-নলের মুখে পতিত হইয়াছেন।" ধীবররাজের পুত্রগণ এই কথা শ্রবণ-

করতঃ ক্রুদ্ধ হইয়া তাহাদের অনুচরদিগকে বলিল, "এই দুরাত্মা আমাদের পিতাকে হত্যা করিয়াছে, ইহাকে বন্ধন কর। দুই ব্যক্তি একই অর্ণবপোতে ছিল। কি প্রকারে তাহাদের মধ্যে একজন বাড়বানলের মুখে পতিত হইল এবং অন্যজন রক্ষা পাইল? সুতরাং কল্য প্রাতঃকালে আমাদের পিতৃ-হন্তাকে চণ্ডিকাদেবীর সম্মুখে পশুর ন্যায় বলিদান করিব।" অনুচরদিগকে এই কথা বলিয়া ধীবরপতির পুত্রগণ চণ্ডিকাদেবীর মন্দিরে আনয়ন করিল। অনবরত বহু জীব উদরসাৎ করিয়া দেবীর উদর স্ফীত হইয়াছিল এবং তাহার আনন হইতে দন্ত বহির্গত হওয়ায় তাহা মৃত্যুর মুখের ন্যায় প্রতীয়মান হইতেছিল। (১৩৬-১৪৪) প্রাণভয়ে ভীত হইয়া শক্তিদেব বন্ধাবস্থায় এইরূপে তথায় অবস্থান করিয়া চণ্ডীদেবীর নিকট প্রার্থনা করিতে লাগিল, "হে দেবী, হে বরদে, একদা তুমি রুরু দানবের রুধিরসন্নিভ বালার্ক বিম্বের মূর্ত্তি ধারণ করিয়া ধরণীকে রক্ষা করিরাছিলে। আমি প্রিয়তমাকে প্রাপ্ত হইবার নিমিত্ত বহুদূর হইতে আগমন করিয়াছি। কিন্তু সম্প্রতি বিনা কারণে শত্রু-হস্তে পতিত হইয়াছি।" দেবীর নিকট রাত্রিকালে এইরূপ প্রার্থনা করিয়া বহুকষ্টে নিদ্রিত হইলে সে মন্দিরের গর্ভগৃহ হইতে একটি রমণীকে বহির্গত হইতে দেখিল। সেই সদয়া দিব্যাকৃতি রমণী তাহাকে বলিল, "শক্তিদেব, তুমি ভীত হইও না, তোমার কোন অনিষ্ট হইবে না। ধীবরপতির পুত্র-দের বিন্দুমতী নাম্নী এক ভগিনী আছে। সে প্রত্যূষে তোমাকে দর্শন করিয়া তোমাকে পতিরূপে বরণ করিতে ইচ্ছা করিলে তুমি তাহাতে সম্মত হইবে। সে তোমাকে মুক্ত করিবে। সে ধীবরী নহে, শাপভ্রষ্টা দিব্যাঙ্গনা। এই বাক্য শ্রবণ করিয়া সে জাগ্রত হইলে প্রত্যূষে তাহার নয়নসুধাবর্ষণকারী ধীবরকন্যা মন্দিরে আগমন করিল। সমুৎসুক চিত্তে স্বীয় আগমনবার্ত্তা জ্ঞাপনকরতঃ সে তাহাকে বলিল, "আমি তোমার মুক্তি বিধান করিব, তুমি আমার ঈপ্সিত কার্য্য কর। আমার ভ্রাতারা যে সব বর আনয়ন করিয়াছিল আমি তাহাদিগকে প্রত্যাখ্যান করিয়াছি। তোমাকে দর্শনমাত্রই আমার হৃদয়ে প্রেমের সঞ্চার হইয়াছে, আমাকে বিবাহ কর।" ধীবররাজকন্যা বিন্দুমতী এই কথা বলিলে স্বপ্নের কথা স্মরণ করিয়া শক্তিদেব আনন্দে সম্মত হইল। চণ্ডিকা দেবী স্বপ্নে তাহার ভ্রাতাদের উহার মুক্তির আদেশ করিলে তাহারা সন্তুষ্ট হইল এবং ইন্দুমতী শক্তিদেবকে বিবাহ করিল। পূর্বজন্মের সুকৃতির সুফলস্বরূপ মানুষী বেশধারী সেই দিব্যাঙ্গনার সহিত শক্তিদেব তথায় বাস করিতে লাগিল। (১৪৫-১৫৭) একদা যখন সে হর্ম্মোপরি দণ্ডায়মান ছিল তখন এক চণ্ডাল গোমাংস বহন করিয়া আগমন করিতেছে দেখিয়া সে তাহার

প্রিয়াকে বলিল, "হে কৃশোদরি। ঐ পাপী ত্রিজগতে পূজিত জন্তুর মাংস কি প্রকারে ভক্ষণ করিবে ?" ইহা শ্রবণ করিয়া বিন্দুমতী তাহার পতিকে কহিল, "আর্য্যপুত্র, এই দুষ্কর্ম্ম অচিন্তানীয়। ইহার স্বপক্ষে কি আর বলা যাইতে পারে ? গোজাতির প্রভাবে আমি স্বল্প দোষের নিমিত্ত ধীবরকুলে জন্মগ্রহণ করিয়াছি। এই ব্যক্তির পাপের কি প্রায়শ্চিত্ত হইতে পারে ?" শক্তিদেবকে এই কথা বলিলে সে তাহাকে কহিল, "ইহা অত্যন্ত আশ্চর্য্যের কথা" প্রিয়ে, আমাকে বল, তুমি কে এবং কি প্রকারে তুমি ধীবরকুলে জন্ম-গ্রহণ করিয়াছ ? তাহার নির্ব্বন্ধাতিশয়ে সে তাহাকে বলিল, "যদিও ইহা একটি গুপ্তরহস্য তথাপি যদি আমার ঈপ্সিত কার্য্য সম্পাদন করিতে অঙ্গীকার কর তবে আমি তোমাকে তাহা বলিব।" সে শপথপূর্ব্বক উত্তর প্রদান করিল, "তোমার আদিষ্ট কার্য্য আমি নিশ্চয়ই সম্পাদন করিব।"

তাহাকে কি করিতে হইবে বিন্দুমতী প্রথমেই সেই কথা বলিল, "এই দ্বীপে তোমাকে পুনরায় দ্বিতীয়বার বিবাহ করিতে হইবে। আর্য্যপুত্র, তোমার সেই পত্নী সত্বর গর্ভবতী হইলে অষ্টম মাসে তুমি তাহার উদর উন্মোচনপূর্ব্বক সন্তানকে বাহির করিবে। এই কার্য্য করিতে ঘৃণা করিও না।" সে এই কথা বলিলে শক্তিদেব সবিস্ময়ে বলিল, "ইহার কি অর্থ হইতে পারে ?" সে ভীত হইলে ধীবরাধিপ তনয়া বলিয়া যাইতে লাগিল, "কোন কারণবশতঃ আমার এই অনুরোধ তোমাকে রক্ষা করিতে হইবে। এখন আমি কে এবং কেনই বা ধীবরের বংশে জন্মগ্রহণ করিয়াছি তাহা শ্রবণ কর। পূর্ব্বজন্মে আমি বিদ্যাধরী ছিলাম। অভিশপ্ত হইয়া সম্প্রতি মর্ত্ত্যলোকে জন্মগ্রহণ করিয়াছি। যখন বিদ্যাধরী ছিলাম তখন একদিন আমি দন্ত দ্বারা তন্ত্রীছেদন-করতঃ বীণাতে সংযুক্ত করিতেছিলাম। সেই পাপে আমাকে হেথায় ধীবর-গৃহে জন্মগ্রহণ করিতে হইয়াছে। গরুর শুষ্কস্নায়ু মুখদ্বারা স্পর্শ করিলেই যদি এই অধোগতি হয় তবে গোমাংসভক্ষণজনিত পাপ নিশ্চয়ই আরও বেশী ভয়ংকর হইবে। সে যখন এই কথা বলিতেছিল তখন তাহার একটি ভ্রাতা বিচলিত হইয়া ত্বরিং গতিতে প্রবেশকরতঃ শক্তিদেবকে বলিল, "গাত্রোত্থান কর, একটি বিরাটাকার বরাহ কোন স্থান হইতে আগত হইয়া বহু ব্যক্তিকে হত্যাকরতঃ এই স্থানে আমাদের দিকে সদর্পে ধাবিত হইয়াছে।" এই কথা শ্রবণ করিয়া সে প্রাসাদ হইতে নির্গত হইল এবং ঘোটকপৃষ্ঠে শক্তিহস্তে সেই শূকরের দিকে ধাবিত হইয়া তাহার সাক্ষাৎ লাভকরতঃ তন্মুহূর্ত্তে তাহাকে আঘাত করিলে বীর কর্ত্তৃক আক্রান্ত হইয়া আহত হওয়া সত্ত্বেও সে একটি গহ্বরে পলায়ন করিল। শক্তিদেবও তাহার পশ্চাদ্ধাবন করিয়া

তথায় প্রবেশ করিলে একটি উদ্যান-অরণ্য দেখিতে পাইল। তথায় একটি গৃহে সে একটি অদ্ভুত সুন্দরী কন্যার দর্শন লাভ করিল। সেই কন্যা বিচলিত হইয়া সসম্ভ্রমে তাহার দিকে অগ্রসর হইতে থাকিলে মনে হইল যেন বনদেবী প্রীতিবশতঃ তাহাকে অভ্যর্থনা করিতে আগমন করিতেছেন। ( ১৫৮-১৭৭ )

সে তাহাকে জিজ্ঞাসা করিল, "কল্যাণি, তুমি কে এবং কেনই বা এত বিচলিত হইয়াছে? তৎশ্রবণে সেই সুমুখী তাহাকে প্রত্যুত্তর করিল, "দক্ষিণদেশের অধিপতি চণ্ডবিক্রম নামক এক নৃপতি আছেন। হে সুভগ, আমি তাহার বিন্দুরেখা নাম্নী কুমারী কন্যা। রোষকষায়িতলোচন এক দুরাত্মা দৈত্য পিতৃগৃহ হইতে ছলপূর্ব্বক অপহরণকরতঃ অদ্য আমাকে এইস্থানে আনয়ন করিয়াছে। মাংসার্থী হইয়া সে বরাহমূর্ত্তি ধারণপূর্ব্বক নির্গত হইলে সে অদ্য কোন বীর কর্ত্তৃক ক্ষুধিতাবস্থায় শক্তিদ্বারা আহত হওয়া মাত্র এই স্থানে আগমনকরতঃ পঞ্চত্ব প্রাপ্ত হইয়াছে এবং অক্ষত কৌমার্য্য সহ আমি পলায়নপূর্ব্বক নির্গত হইয়াছি।" তখন শক্তিদেব তাহাকে বলিল, "তবে ভয়জনিত, এই ত্বরার আর কি প্রয়োজন? রাজ-কুমারি, আমিই ঐ শূকরটিকে শক্তিদ্বারা বধ করিয়াছি।" সে জিজ্ঞাসা করিল, "তুমি কে?" প্রত্যুত্তরে সে বলিল, "আমি শক্তিদেব নামক ব্রাহ্মণ।" তখন সে তাহাকে বলিল, "তবে তোমাকে আমার পতি হইতে হইবে।" শক্তিদেব সম্মত হইয়া তাহার সহিত গুহা হইতে নির্গত হইল। গৃহে আগমনকরতঃ ভার্য্যা বিন্দুমতীকে এই কথা বলিয়া তাহার অনুমতি গ্রহণপূর্ব্বক রাজপুত্রী বিন্দুরেখাকে বিবাহ করিল। শক্তিদেব ভার্য্যাদ্বয় সহ তথায় বাস করিতে থাকিলে তাহাদের মধ্যে একজন, বিন্দুরেখা, গর্ভবতী হইল। গর্ভের অষ্টম মাসে প্রথমা পত্নী বিন্দুমতী স্বেচ্ছায় শক্তিদেবের নিকট আগমনকরতঃ তাহাকে বলিল, হে বীর আমাকে যে প্রতিশ্রুতি প্রদান করিয়াছিলে তাহা স্মরণ কর। তোমার দ্বিতীয়া পত্নীর অষ্টম গর্ভমাস উপস্থিত হইয়াছে, যাও, উহার উদর ছেদনপূর্ব্বক সন্তানটিকে হেথায় আনয়ন কর। নিজের প্রতিশ্রুতি অলঙ্ঘনীয়।" সে এই কথা বলিলে শক্তিদেবের হৃদয় অনুকম্পায় এবং অনুরাগে আপ্লুত হইল, কিন্তু প্রতিজ্ঞাবদ্ধ থাকাতে সে কিয়ৎকাল নিরুত্তর রহিল। অবশেষে সে বিচলিত হৃদয় বিন্দুরেখার নিকট উপনীত হইলে বিন্দুরেখা তাহাকে বলিল, "আর্য্যপুত্র, তোমাকে অদ্য বিষণ্ণ দেখিতেছি কেন? আমি জ্ঞাত আছি, বিন্দুমতী আমার গর্ভস্থ সন্তান লইয়া যাইবার নিমিত্ত

তোমাকে প্রেরণ করিয়াছে। কোনও কারণে তোমাকে তাহা করিতেই হইবে, ইহাতে কোন নির্দ্দয়তা প্রকাশ পাইবে না। তুমি মোটেই ঘৃণা করিও না। এই প্রসঙ্গে প্রমাণস্বরূপ দেবদত্তের কাহিনী শ্রবণ কর। ( ১৭৮-১৯৫ )

দেবদত্তের কাহিনী

পুরাকালে কম্বুক নগরীতে হরিদত্ত নামক এক বিপ্র বাস করিত। সেই শ্রীমানের দেবদত্ত নামক পুত্র ছিল। শৈশবে কৃতবিদ্য হইয়াও যৌবনে সে দ্যূতক্রীড়ায় একান্ত আসক্ত হইল। সেই ব্যসনে বস্ত্র ইত্যাদি সমস্ত বস্তু হারাইয়া পিতৃগৃহে প্রত্যাবর্ত্তন করিতে অসমর্থ হওয়ায় একটি শূন্য মন্দিরে প্রবেশ করিল। তথায় এক কোণে সে জালপাদ নামক এক মহা তপস্বীর সাক্ষাৎ লাভ করিয়াছিল। তথায় সে একাকী ছিল এবং যাদুবিদ্যাদ্বারা বহু দ্রব্য প্রাপ্ত হইয়া সে জপ করিতেছিল। ধীরে ধীরে অগ্রসর হইয়া তাহাকে প্রণাম করিলে তপস্বী মৌনব্রতভঙ্গ করিয়া তাহাকে সাদরে অভ্যর্থনা করিলেন। তথায় মুহূর্ত্তকাল অবস্থিতি করিলে তপস্বী তাহাকে বিষণ্ণ দেখিয়া তাহার দুঃখের কারণ জিজ্ঞাসা করিলে সে দ্যূতব্যসনে তাহার বিত্তনাশের কথা নিবেদন করিল। তখন তপস্বী দেবদত্তকে বলিলেন, "বৎস, দ্যূত-ক্রীড়াসক্তদিগের সন্তুষ্টি বিধান করিবার মত এত ধন পৃথিবীতে নাই। তবে তুমি যদি বিপন্মুক্ত হইতে আশংকা কর আমার কথামত কার্য্য সম্পাদন কর। বিদ্যাধরত্ব প্রাপ্ত হইবার নিমিত্ত সমস্ত আয়োজন সম্পূর্ণ করিয়াছি। হে সুলক্ষণ, আমাকে সাধনায় সিদ্ধিলাভ করিতে সাহায্য কর। আমার আদেশ মাত্র তোমাকে পালন করিতে হইবে। তাহা করিলেই তুমি বিপন্মুক্ত হইবে। তপস্বীর বাক্য শ্রবণ করিয়া দেবদত্ত সম্মত হইয়া তাহার সহিত তথায় বাস করিতে লাগিল। পর-দিবস রজনীতে তাপস শ্মশানের একপ্রান্তে গমন করিয়া একটি বটতরু-মূলে চতুর্দ্দিকে ভাগ্যকে অর্চ্চনাকরতঃ পরমান্ন নিবেদন করিয়া তাহার কিয়দংশ চতুর্দ্দিকে নিক্ষেপ করিল এবং তাহার সহচর বিপ্রকে বলিল, "তুমি প্রত্যহ এইস্থানে এই প্রকার পূজা করিবে এবং বলিবে 'বিদ্যুৎপ্রভা, আমার পূজা গ্রহণ কর।" এইরূপ করিলে আমরা উভয়ে আমাদের অভীষ্ট লাভ করিতে পারিব।" এই কথা বলিয়া তাহাকে সঙ্গে করিয়া তপস্বী তাহার গৃহে গমন করিল। দেবদত্ত সম্মত হইয়া ঐ তরুমূলে তাহার

উপদেশ মত প্রত্যহ যথাবিধি অর্চ্চনা করিতে লাগিল। একদা পূজান্তে বৃক্ষটি হঠাৎ দ্বিধাবিভক্ত হইলে তাহার চক্ষুর সম্মুখে এক দিব্যাঙ্গনা বহির্গত হইয়া তাহাকে বলিল, "ভদ্র, আমার স্বামিনী আপনাকে তাহার সমীপে গমন করিতে আদেশ করিয়াছেন।" বৃক্ষাভ্যন্তরে নীত হইলে সে তথায় রত্নখচিত একটি দিব্য প্রাসাদ দেখিতে পাইল। সেইস্থানে পর্য্যঙ্কে উপবিষ্ট একজন সুন্দরী রমণীর দর্শন লাভ করিয়া সে তৎক্ষণাৎ চিন্তা করিতে লাগিল, "এই রমণীই হয়ত আমাদের মূর্ত্তিমতী সফলতা।" সে যখন এইরূপ চিন্তা করিতেছিল তখন সেই রমণী অতিথিকে স্বাগত জানাইবার নিমিত্ত গাত্রোত্থান করিলে তাহার অঙ্গে অলংকারসমূহ রণিত হইয়া যেন শক্তিদেবকে অভ্যর্থনা করিল। সে তাহাকে স্বীয় পর্য্যঙ্কে উপবেশন করাইয়া বলিল, (১৯৬-২১৪) "হে মহাভাগ, আমি যক্ষপতি রত্নবর্ষের বিদ্যুৎপ্রভানামা কুমারী কন্যা। এই মহাতপস্বী জালপাদ আমার প্রসাদ প্রাপ্ত হইবার নিমিত্ত চেষ্টা করিতেছে। আমি তাহাকে সাফল্য প্রদান করিব। কিন্তু তুমি আমার প্রাণেশ্বর। তোমার প্রতি আমার অনুরাগ ত দেখিতেই পাইতেছ। আমার পাণিগ্রহণ কর।" সে এই কথা বলিলে দেবদত্ত সম্মত হইয়া তাহাই করিল। সে তথায় কিয়ৎকাল অবস্থান করিলে বিদ্যুৎপ্রভা গর্ভবতী হইল। সে তখন পুনরায় প্রত্যাবর্ত্তন করিতে ইচ্ছা করিয়া মহাতপস্বীর নিকট গমনপূর্ব্বক সভয়ে তাহার নিকট সমস্ত ঘটনা বিবৃত করিলে তপস্বী স্বীয় সফলতা লাভের উদ্দেশ্যে তাহাকে বলিল, "ভদ্র, তুমি সমুচিত কার্য্য করিয়াছ। এখন যক্ষকন্যার নিকট গমনপূর্ব্বক তাহার উদর উন্মুক্ত করিয়া ভ্রূণটি সত্বর হেথায় আনয়ন কর।" তপস্বী তাহাকে এই কথা বলিয়া তাহার পূর্ব্ব প্রতিশ্রুতি তাহাকে স্মরণ করাইলে বিপ্র বিদায়গ্রহণপূর্ব্বক প্রিয়তমা সমীপে প্রত্যাবর্ত্তন করিল। "কি করিতে হইবে," এই কথা চিন্তা করিতে করিতে সে বিমনা হইয়া তথায় দণ্ডায়মান হইলে যক্ষী বিদ্যুৎপ্রভা স্বেচ্ছায় তাহাকে বলিল, "আর্য্যপুত্র, তোমাকে বিষণ্ণ দেখাইতেছে কেন? আমি জ্ঞাত আছি জালপাদ তোমাকে আমার উদর উন্মুক্ত করিতে আদেশ করিয়াছে। তুমি আমার উদর ছেদনকরতঃ সন্তানটিকে গ্রহণ কর। তুমি যদি না কর আমি স্বয়ং সেই কার্য্য সম্পাদন করিব। কারণ, ইহার সহিত একটি উদ্দেশ্য জড়িত আছে।" সে তাহাকে এইরূপ বলা সত্ত্বেও বিপ্রের ঐ কার্য্য করিতে প্রবৃত্তি হইল না। তখন বিদ্যুৎপ্রভা স্বয়ং উদর উন্মুক্ত করিয়া সন্তানটিকে বাহিরকরতঃ তাহার সম্মুখে

নিক্ষেপ করিয়া বলিল, "ইহা গ্রহণ কর। যে ইহাকে ভক্ষণ করিবে সে বিদ্যাধরপদ প্রাপ্ত হইবে। কিন্তু আমি বিদ্যাধরী হওয়া সত্ত্বেও অভিশপ্ত হইয়া যক্ষীরূপে জন্মগ্রহণ করিয়াছি। এখনই আমি শাপমুক্ত হইব। ইহা অত্যন্ত বিস্ময়জনক, কিন্তু জাতিস্মর হওয়াতে আমার পূর্ব্বজন্মের কথা স্মরণ আছে। এখন আমি স্বধামে প্রত্যাবর্ত্তন করিব, কিন্তু তথায় পুনরায় তোমার সহিত সাক্ষাৎ হইবে।" এই কথা বলিয়া বিদ্যুৎপ্রভা তাহার চক্ষুর সম্মুখ হইতে অদৃশ্য হইল। সেই ভ্রূণ গ্রহণ করিয়া বিষণ্ণ চিত্তে মহাতপা জালপাদের নিকট গমন করিয়া তাহার সাফল্য অর্জ্জনের নিমিত্ত তাহাকে উহা প্রদান করিল। সদ্‌ব্যক্তিরা বিপদেও স্বার্থপর হন না। মহাতপস্বী ভ্রূণটির মাংস রন্ধন করিয়া দেবদত্তকে অরণ্যে ভৈরবী দেবীর অর্চ্চনার্থ প্রেরণ করিল। বিপ্র নৈবেদ্য প্রদানপূর্ব্বক প্রত্যাবর্ত্তন করিলে দেখিতে পাইল যে তাপস সমস্ত মাংস ভক্ষণ করিয়াছে। (২১৫-২৩২) "কি আশ্চর্য্য! সমস্ত মাংসই ভক্ষণ করিয়াছে?" সে এই কথা বলিলে বঞ্চক জালপাদ বিদ্যাধর হইয়া আকাশে প্রস্থান করিল। হার কেয়ূর ভূষিত হইয়া সে যখন নীল আকাশে উড্ডীন হইল তখন দেবদত্ত মনে মনে চিন্তা করিল, "হায়! হায়! আমি ঐ পাপবুদ্ধি কর্ত্তৃক কিরূপ প্রতারিত হইলাম। অতিশয় সরলবুদ্ধি মানুষের দুর্ভোগ কি না হইয়া পারে? কি প্রকারে এই অপকর্ম্মের প্রতিশোধ গ্রহণ করিব? যে বিদ্যাধর হইয়াছে তাহার সমীপে কি প্রকারে গমন করিব? বেতালসাধনা ব্যতীত আমার আর কোন উপায় নাই। এইরূপ সংকল্প করিয়া রজনীতে সে শ্মশানে গমন করিয়া বৃক্ষমূলস্থ শবদেহে এক বেতালকে আহ্বান-করতঃ তাহার অর্চ্চনা করিল এবং বলিস্বরূপ তাহাকে নরমাংস প্রদান করিল। কিন্তু সে উহাতে সন্তুষ্ট না হইয়া আরও অধিক মাংস আনয়ন পর্য্যন্ত অপেক্ষা করিতে সম্মত না থাকায় দেবদত্ত তাহার তুষ্টি বিধানের নিমিত্ত স্বীয় মাংস ছেদন করিতে উদ্যত হইলে বেতাল সেই বীর পুরুষকে বলিল, "তোমার সাহসে আমি সন্তুষ্ট হইয়াছি। এই দুঃসাহসিক কার্য্য হইতে বিরত থাক। ভদ্র, তোমার নিমিত্ত আমার কি কার্য্য সম্পাদন করিতে হইবে?" বেতাল এই কথা বলিলে প্রত্যুত্তরে সেই বীর বলিল, "যেথায় তপস্বী জালপাদ আছে আমাকে বিদ্যাধরদিগের সেই আবাসস্থলে লইয়া যাও। আমি তাহাকে বিশ্বাস করিয়াছিলাম। সেই বঞ্চককে আমি শাস্তি প্রদান করিব।" বেতাল

সম্মত হইল এবং তাহাকে পৃষ্ঠদেশে স্থাপন করিয়া আকাশপথে এক মুহূর্ত্তে বিদ্যাধররাজ্যে লইয়া গেল। তথায় সে জালপাদকে একটি প্রাসাদে রত্নসিংহাসনোপরি বিদ্যাধরদিগের মধ্যে রাজার ন্যায় সদর্পে উপবিষ্ট হইয়া নানাপ্রকার স্তোকবাক্যে বিদ্যাধরীপদপ্রাপ্তা বিদ্যুৎপ্রভাকে তাহার অনিচ্ছা সত্ত্বেও বিবাহ করিবার নিমিত্ত প্রলুব্ধ করিতেছে দেখিতে পাইল। যুবক দর্শন মাত্র সেই মুহূর্ত্তে বেতালের সাহায্যে তাহাকে আক্রমণ করিলে অমৃতবর্ষী চন্দ্রকে দর্শন করিয়া চকোর যেরূপ আহ্লাদিত হয় বিদ্যুৎপ্রভা তাহাকে দর্শন করিয়া তদ্রূপ হৃষ্ট হইল। অকস্মাৎ তাহাকে এই প্রকারে আবির্ভূত হইতে দেখিয়া জালপাদ সভয়ে তাহার খড়্গ নিক্ষেপকরতঃ সিংহাসন হইতে ভূতলে পতিত হইল। (২৩৩-২৪৭) কিন্তু দেবদত্ত তাহার খড়্গ প্রাপ্ত হইয়াও তাহাকে বধ করিল না, কারণ মহাশয় ব্যক্তিগণ ভীত শত্রুদের উপর অনুকম্পা প্রকাশ করেন।

বেতাল তাহাকে হত্যা করিতে উদ্যত হইলে, দেবদত্ত তাহাকে নিবৃত্ত করিয়া বলিল, "এই পাষণ্ড বিধর্ম্মীকে হত্যা করিয়া আমাদের কি লাভ হইবে? এই দুরাত্মা কাপালিককে বরং পুনরায় পৃথিবীতে তাহার আবাসস্থলে লইয়া যাওয়া হউক। সে তথায়ই অবস্থান করিবে।" দেবদত্ত যখন এই কথা বলিতেছিল সেই মুহূর্ত্তে দেবী পার্ব্বতী স্বর্গ হইতে তথায় অবতরণপূর্ব্বক তাহাকে দর্শন প্রদান করিলে সে নত হইয়া তাঁহাকে প্রণাম করিল। দেবী তাহাকে বলিলেন, "বৎস আমি তোমার অতুলনীয় সাহস দৃষ্টে অতিশয় সন্তুষ্ট হইয়াছি। তোমাকে এই স্থানেই বিদ্যাধরাধিপতির পদে বৃত করিতেছি।" এই কথা বলিয়া তাহাকে বিদ্যা প্রদানান্তর অচিরাৎ অন্তর্ধান করিলেন। ঐশ্বর্য্যভ্রষ্ট জালপাদকে বেতাল ভূতলে আনয়ন করিল, কারণ অধর্ম্ম দীর্ঘকাল সফলতা প্রদান করে না। বিদ্যাধররাজত্ব প্রাপ্ত হইয়া দেবদত্ত বিদ্যুৎপ্রভাসহ স্বরাজ্যে অধিষ্ঠিত রহিল।...

স্বীয় স্বামী শক্তিদেবকে এই কাহিনী বলিয়া মৃদুভাষিণী বিন্দুরেখা সৌৎসুক্যে পুনরায় তাহাকে বলিল, "এই প্রকার কার্য্যক্রম কখনও কখনও উপস্থিত হয়। সুতরাং বিন্দুমতীর কথামত শোকগ্রস্ত না হইয়া আমার সন্তানকে উদর ছেদনপূর্ব্বক বহির্গত কর। বিন্দুরেখা এই কথা বলিলে শক্তিদেব যখন প্রাণের আশংকা করিল তখন আকাশ হইতে দৈববাণী হইল, "হে শক্তিদেব, ঐ সন্তানকে নিঃশঙ্কচিত্তে কণ্ঠধারণপূর্ব্বক গর্ভ হইতে

আকর্ষণ করিলে উহা খড়্গ হইবে।" এই দৈববাণী শ্রবণান্তর সে উদর ছেদন করিয়া উহার কণ্ঠদেশ ধৃতকরতঃ আকর্ষণ করিলেই উহা তাহার হস্তে সফলতার কেশপাশসম খড়্গরূপে পরিণত হইল। সেই বিপ্র তখন অচিরাৎ বিদ্যাধর হইল এবং বিন্দুরেখা সেই মুহূর্ত্তে অন্তর্ধান করিল। ইহা দর্শন করিয়া সে তাহার দ্বিতীয়া ভার্য্যা ধীবরকন্যা বিন্দুমতীর নিকট গমনপূর্ব্বক সমস্ত কাহিনী বিবৃত করিলে সে তাহাকে বলিল, "নাথ আমরা ভগিনীত্রয় এক বিদ্যাধররাজের দুহিতা। অভিশপ্ত হইয়া কনকপুরী হইতে নির্ব্বাসিত হইয়াছি। প্রথমজন কনকরেখা, যাহাকে তুমি বর্ধমানে শাপমুক্ত হইতে দর্শন করিয়াছ। সে এখন স্বধামে অবস্থান করিতেছে। বিধির বিধান-বশতঃ সে এই প্রকারেই শাপমুক্ত হইয়াছিল। আমি তৃতীয়া ভগিনী, আমিও অধুনা শাপমুক্ত হইয়াছি। ("মানুষী হইয়াও আমরা বিদ্যাধর বিদ্যায় অভিজ্ঞ" পুস্তকান্তরে এই অর্ধ শ্লোক আছে)। হে প্রিয়, অদ্যই আমাকে স্বপুরীতে গমন করিতে হইবে। কারণ তথায় আমাদের বিদ্যাধর তনু রক্ষিত আছে। আমাদের জ্যেষ্ঠা ভগিনী, চন্দ্রপ্রভা তথায় অবস্থান করিতেছে এবং তোমার খড়্গের যাদুবলে অচিরাৎ তুমিও তথায় গমন করিবে। আমাদের চারিজনকে এবং আরও অনেক রমণীকে আমাদের বনবাসী পিতা তোমাকে তোমার পত্নীরূপে প্রদান করিয়াছেন। (২৪৮-২৬৯)

বিন্দুমতী তাহার সম্বন্ধে এই প্রকার সত্যভাষণ করিলে শক্তিদেব সম্মত হইয়া পুনরায় বিন্দুমতী সহ আকাশপথে কনকপুরীতে গমন করিলে তাহার প্রিয়তমাত্রয়ের সাক্ষাৎ লাভ করিল। তাহারা নত হইয়া তাহাকে প্রণাম করিল। সেই তিনটি কক্ষে নিষ্প্রাণ অবস্থায় পর্য্যঙ্কে শায়িত যে দিব্য দেহসমূহ সে পূর্ব্বে দর্শন করিয়াছিল, কনকরেখা ও অন্যান্য ভগিনীদের প্রাণ যথাবিধি তাহাতে প্রবেশ করিয়াছিল। তথায় সে চতুর্থী ভগিনী চন্দ্রপ্রভারও দর্শন লাভ করিল, বহুকাল অদর্শনের পর সে নানাবিধ মঙ্গলা-চরণপূর্ব্বক শক্তিদেবকে যেন সোৎসুক নয়নে পান করিতেছিল। তত্রস্থ কর্ত্তব্যরত অনুচরেরা এবং অনুচরীরাও তাহার আগমন সানন্দে অভিনন্দিত করিল এবং চন্দ্রপ্রভার বাসকক্ষে প্রবেশ করিলে চন্দ্রপ্রভা তাহাকে বলিল, "হে সুভগ, বর্ধমান পুরীতে যে কনকরেখাকে দর্শন করিয়াছিলে তাহাকে এইস্থানে আমার ভগিনী চন্দ্ররেখারূপে দেখিতে পাইতেছ। উৎস্থল দ্বীপে ধীবরাধিপের যে কন্যা বিন্দুমতীকে প্রথমে তুমি বিবাহ করিয়াছিলে, এই যে আমার ভগিনী শশিরেখা এবং দানবকর্ত্তৃক অপহৃতা হইয়া তথায় যে রাজকুমারী বিন্দুরেখা নীত হইয়াছিল এবং পরে যে তোমার পত্নী হইয়াছিল,

এই যে আমার সর্ব্বকনিষ্ঠা ভাগিনী শশিপ্রভা। হে বিজয়ী বীর, অধুনা আমাদের পিতার সমীপে আমাদের সহিত গমনকরতঃ তাঁহার সম্মুখে আমাদিগকে বিবাহ কর। তিনি আমাদিগকে তোমার হস্তে সম্প্রদান করিবেন।"

তখন কুসুমায়ুধের আজ্ঞায় সপ্রগল্‌ভ ও সাহসের সহিত দ্রুত উচ্চারিত চন্দ্রপ্রভার এই বচন শ্রবণ করিয়া ঐ চারিজনের সহিত সে তাহাদের বিদ্যাধররাজ পিতার অরণ্যাবাসে তাঁহার সহিত সাক্ষাৎ করিল। পিতৃচরণে প্রণতা তাঁহার দুহিতাদিগের নিকট হইতে সমস্ত বৃত্তান্ত অবগত হইয়া এবং দৈববাণী কর্ত্তৃক প্ররোচিত হইয়া তিনি যুগপৎ তৎক্ষণাৎ তাঁহার কন্যাদিগকে শক্তিদেবের হস্তে সানন্দে সম্প্রদান করিলেন। তাহার ক্ষণকাল পরেই তিনি শক্তিদেবকে নিজের অখিলবিদ্যাসহ সমৃদ্ধশালী কনকপুরী রাজ্য প্রদানপূর্ব্বক বিদ্যাধরদিগের নিকট এখন হইতে যে নামে সে পরিচিত হইবে বিজয়ী বীরের সেই নামকরণও করিলেন। ( ২৭০-২৮১ ) তিনি তাহাকে বলিলেন, "কেহ তোমাকে জয় করিতে সমর্থ হইবে না। কিন্তু বৎসরাজের এক রাজচক্রবর্ত্তী পুত্র নরবাহনদত্ত তোমাদের উপর এই স্থানে রাজত্ব করিবে। কেবলমাত্র তাহার নিকট তোমার নতিস্বীকার করিতে হইবে।" এই কথা বলিয়া সেই অরণ্যে তপস্যারত বিদ্যাধরাধিপ প্রবল পরাক্রান্ত শশিখণ্ডপদ তাহার জামাতাকে সদয় অভ্যর্থনান্তে বিদায় প্রদান করিলে সে ভার্য্যাদিগের সহিত স্বীয় রাজধানীতে প্রত্যাবর্ত্তন করিল। তখন রাজত্ব প্রাপ্ত হইয়া শক্তিবেগ বিদ্যাধরদিগের বৈজয়ন্তীধাম কনকপুরীতে ভার্য্যাদিগের সহিত প্রবেশ করিল। তথায় স্বর্ণখচিত উচ্চ হর্ম্ম্যসমূহ দিগন্তীকৃত সূর্য্যকিরণে উদ্ভাসিত হইত, বাপীসমূহ রত্নসোপানে মণ্ডিত ছিল এবং উদ্যানসমূহ সৌন্দর্য্যে হৃদয় আকর্ষণ করিত। সেই নগরীতে ভার্য্যাচতুষ্টয় সহ সে পরমানন্দে বাস করিতে থাকিল। ( ২৮২-২৮৫ )

এই প্রকারে আশ্চর্য্য কাহিনী বর্ণনাকরতঃ বাগ্মী শক্তিবেগ বৎসাধিপকে বলিল, "হে চন্দ্রবংশরত্ন বৎসরাজ, আমিই সেই শক্তিবেগ। আমাদের নূতন রাজচক্রবর্ত্তী তোমার সদ্যজাত পুত্রের পাদদ্বয় দর্শন করিবার নিমিত্ত হেথায় আগমন করিয়াছি। যদিও আমি মর্ত্ত্য নর, তথাপি হে রাজন্, মহাদেবের কৃপায় বিদ্যাধরাধিপ হইয়াছি। আমাদের ভাবী রাজরাজেশ্বরের দর্শন লাভ করিয়া আমি স্বধামে প্রত্যাবর্ত্তন করিতেছি, তোমার অটুট মঙ্গল লাভ হউক।"

তাহার বৃত্তান্ত সমাপনান্তে করপুট অঞ্জলিবদ্ধকরতঃ বিদায় লইবার

অনুমতি গ্রহণ করিয়া উজ্জ্বল চন্দ্রের ন্যায় অচিরাৎ সে আকাশমার্গে গমন করিলে বৎসরাজ সভার্য্য ও সমন্ত্রী শিশুপুত্রের সহিত স্বীয় রাজধানীতে অবর্ণনীয় আনন্দে সুখে স্বচ্ছন্দে বাস করিতে লাগিলেন। (২৮৬-২৮৯)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের চতুর্দ্দারিকা লম্বকের তৃতীয় তরঙ্গ সমাপ্ত।

শ্লোক সংখ্যা—২৮৯

ক্রমিক সংখ্যা—৪২১৪

ইতি চতুর্দ্দারিকা নামক পঞ্চম লম্বক সমাপ্ত।

## ষষ্ঠ লম্বক

### মদনমঞ্চুকা

মন্দার পর্ব্বত কর্ত্তৃক মন্থনে সমুদ্র হইতে যেরূপ অমৃতের উৎপত্তি হইয়াছিল, এই সুধাধারায় নিষিক্ত কাহিনীও তদ্রূপ হিমালয় দুহিতার প্রেমে আলোড়িত হইয়া পুরাকালে হরমুখ হইতে নির্গত হইয়াছিল। যাহারা এই অমৃত কাহিনী পান করে, মহাদেবের প্রসাদে তাহাদের সকল বিঘ্ন নাশ হইয়া ঐশ্বর্য্য লাভ হয় এবং ভূতলে জীবিতাবস্থায় তাহারা উচ্চ অমরপদ লাভ করে।

## প্রথম তরঙ্গ

সতত ঊর্দ্ধে এবং অধোদেশে শিরঃসঞ্চালনপূর্ব্বক বিঘ্ন সমূহের ভীতি উৎপাদনকারী গজানন তোমাদিগকে রক্ষা করুন।

উমা কর্ত্তৃক আলিঙ্গিত হইয়া যাহার বাণবর্ষণে শম্ভুর দেহ কণ্টকিত হয় আমি সেই কামদেবকে প্রণাম করি।

বিদ্যাধরপতিপদ প্রাপ্ত হইয়া কোন সময়ে মহর্ষিগণ কর্ত্তৃক পৃষ্ট হইয়া আদ্যোপান্ত স্বীয় জীবনকাহিনী অন্যের মুখ হইতে বর্ণনা করিবার ছলে সভার্য্য নরবাহনদত্ত তাহার দিব্যচরিত যেরূপ বিবৃত করিয়াছিল এখন তাহা শ্রবণ কর।

পিতা কর্ত্তৃক সযত্নে লালিত পালিত হইয়া নরবাহনদত্ত অষ্টম বৎসর অতিক্রম করিল। তখন সে মন্ত্রিপুত্রদের সহিত বিদ্যাধ্যয়নপূর্ব্বক উপবনে ক্রীড়া করিত। বাসবদত্তা ও পদ্মাবতী রাজ্ঞীদ্বয় দিবানিশি তাহার প্রতি স্নেহ প্রদর্শন করিত। সদ্বংশজাত তাহার দেহ ধনুকের ন্যায় সদগুণে নম্র হইয়াছিল। তাহার পিতা বৎসরাজ পুত্রের বিবাহ ও অন্যান্য সুখপ্রদ ঘটনা সত্বরই ফলপ্রসূ হইবে মনে করিয়া সানন্দে অবস্থান করিতেছিলেন। তখন যে ঘটনা সংঘটিত হইয়াছিল এখন তাহা শ্রবণ কর— ( ১-১০ )

বিতস্তানদীতীরে পুরাকালে তক্ষশীলা নাম্নী নগরী ছিল। তাহার সৌধরাজি নদী জলে প্রতিবিম্বিত হওয়ায় মনে হইত যেন পাতাল-নগরীরা ইহার শোভা নিরীক্ষণ করিতে আগত হইয়াছে। তথায় কলিঙ্গদত্ত নামক এক পরম ধার্ম্মিক বৌদ্ধ নরপতি বাস করিতেন। তাঁহার প্রজারা তারার স্বামী মহান বুদ্ধদেবের ভক্ত ছিল। সেই নগরী বহু সুরম্য চৈত্যে অলংকৃত থাকায় গর্ব্বোদ্ধত শিরে যেন বলিত, "আমার তুল্য নগরী আর কুত্রাপি দৃষ্ট হইবে না।' তিনি শুধু পিতৃবৎ প্রজাদিগকে পালন করিতেন না, তাহাদের শিক্ষাগুরুও ছিলেন এবং নিরন্তর তাহাদিগকে উপদেশ প্রদান করিতেন। সেই নগরীতে বিতস্তাদত্ত নামক এক ধনী বৌদ্ধ বণিক বাস করিত। সে সর্ব্বদা ভিক্ষুদিগের সৎকার করিত। তাহার রত্নদত্ত নামক এক যুবক পুত্র ছিল। সে সর্ব্বদা পিতাকে পাপী বোধে ঘৃণা করিত। 'আমাকে কেন দূষ্য মনে কর?' পিতা এই প্রশ্ন করিলে সে ঘৃণাভরে উত্তর দিল, 'পিতঃ, তুমি

বেদত্রয়ের ধর্ম্ম পরিত্যাগপূর্ব্বক অধর্ম্মাচরণ করিতেছ। তুমি ব্রাহ্মণদিগকে পরিত্যাগপূর্ব্বক সতত শ্রমণদিগকে সম্মান প্রদর্শন করিতেছ। নীচজাতীয় ব্যক্তিরা বিহারে বাস করিবার লোভে বৌদ্ধ হইয়াছে। তাহারা স্নানাদি শৌচকর্ম্ম ত্যাগ করিয়া সুযোগ উপস্থিত হইলেই যত্রতত্র ভোজন করে, ব্রাহ্মণদিগের মত মস্তকে শিখাধারণ কি কেশবিন্যাস করে না এবং কটিদেশে কৌপীন পরিধানকরতঃ সুখে অবস্থান করে। এইরূপ বৌদ্ধদিগের সৎকার করিয়া কি লাভ?" (১১-২০) তাহা শ্রবণ করিয়া বণিক বলিল, "ধর্ম্ম মাত্র এক প্রকারই নহে। সার্ব্বলৌকিক ধর্ম্ম লোকোত্তর। হে পুত্র, লোকে বলে ব্রাহ্মণ্যধর্ম্মমতেও রাগদ্বেষাদি পাপসমূহ এবং অযথা স্বজন বিরোধ বর্জনকরতঃ সত্যাচরণ ও সর্ব্বজীবে দয়া প্রদর্শন করা উচিত। শুধু কেহ কেহ দোষ করে বলিয়া আমি যে ধর্ম্ম অবলম্বন করিয়াছি তাহার নিন্দা করা উচিত নহে। পরোপকার করাকে কেহ অন্যায় মনে করে না। অন্যকে অভয় প্রদানকরতঃ আমি পরোপকার করি। সর্ব্বজীবের প্রতি অহিংসা প্রদর্শনকরতঃ মোক্ষলাভ করাই এই ধর্ম্মের প্রধান নীতি। অতএব হে বৎস, এই পন্থা গ্রহণ করিয়া যদি আমি সুখ লাভ করি তবে আমি কি অধর্ম্ম করিয়াছি?" পিতা এইরূপ বলাসত্ত্বেও বণিকপুত্র তাহা গ্রাহ্য করিল না এবং পিতাকে বারংবার আরও অধিক দোষ দিতে লাগিল। বণিক অনুতপ্ত হইয়া প্রজাধর্ম্মানুপালক নৃপতি কলিঙ্গদত্তের নিকট সমুদায় নিবেদন করিলে তিনি বণিকপুত্রকে কোনও ছলে ধর্ম্মাধিকরণে আনয়নপূর্ব্বক কপট ক্রোধে ঘাতকদিগকে বলিলেন, "আমি শ্রবণ করিয়াছি যে, এই বণিকপুত্র অতিশয় দুষ্কৃতিকারী এবং রাজ্য নষ্ট করিতে উদ্যত হইয়াছে, সুতরাং কোনপ্রকার কৃপা প্রদর্শন না করিয়া ইহাকে নির্ব্বিচারে বধ কর।" নৃপতির এই বাক্য শ্রবণান্তর পিতার অনুরোধে রাজা দুই মাসের জন্য তাহার দণ্ড স্থগিত রাখিতে সম্মত হইলেন। (২১-৩০) ঐ সময়ের মধ্যে ধর্ম্মানুচরণে যাহাতে সে শিক্ষা লাভ করিতে পারে তন্নিমিত্ত বণিকপুত্রকে পিতৃহস্তে প্রদানকরতঃ পুনরায় উক্ত সময় গত হইলে তাঁহার সমীপে আনয়ন করিতে আদেশ করিলেন। পিতৃগৃহে নীত হইলে বণিকপুত্র সন্ত্রস্তচিত্তে চিন্তা করিতে লাগিল, 'নৃপতির নিকট আমি কি অপরাধ করিয়াছি?' দুই মাস গত হইলে বিনা কারণে তাহাকে বধ করা হইবে এই ভাবনায় সে উপযুক্ত আহার পরিত্যাগপূর্ব্বক দিবারাত্র নিদ্রাহীন অবস্থায় অবসন্ন হইয়া পড়িল। দুই

মাস গত হইলে পিতা কর্ত্তৃক কৃশ ও পাণ্ডুর বণিকপুত্র পুনরায় নৃপতি সমীপে নীত হইলে ভূপতি তাহাকে এই প্রকার বিষাদগ্রস্ত দেখিয়া বলিলেন, 'তুমি এত কৃশ হইয়াছ কেন ? আমি কি তোমাকে আহার করিতে বারণ করিয়াছি ?' ইহা শ্রবণ করিয়া বণিকপুত্র রাজাকে বলিল, "হে প্রভো, আমার বধাজ্ঞা শ্রবণকাল হইতে প্রত্যহ আমার মনে হইতেছে যে মৃত্যু ধীরে ধীরে অগ্রসর হইতেছে।" বণিকপুত্রের নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া রাজা বলিলেন, "মৃত্যুভয় যে কি বস্তু তাহা আমি তোমাকে কৌশলে শিক্ষা প্রদান করিলাম। জীব নিশ্চয় মৃত্যুভয়ে এই প্রকারই ভীত হয় ! তাহা হইতে উহাদিগকে রক্ষা করা ব্যতীত বৃহত্তর ধর্ম্ম কি হইতে পারে ? যাহাতে নীতিশিক্ষাকরতঃ তুমি মোক্ষলাভে ইচ্ছুক হও তাহাই তোমাকে শিক্ষা প্রদান করা হইল, কারণ মৃত্যুভয়ে ভীত ব্যক্তি মোক্ষলাভ করিতে সচেষ্ট হয়। ( ৩১-৪০ ) তোমার পিতা এই ধর্ম্ম গ্রহণ করিয়াছেন বলিয়া তাঁহাকে ঘৃণা করিও না।" এই কথা শ্রবণ করিয়া বণিকপুত্র নতমস্তকে নৃপতিকে বলিল, "দেব, ধর্ম্মশিক্ষা প্রদানকরতঃ আপনি আমাকে কৃতকৃতার্থ করিয়াছেন। এখন মোক্ষলাভের ইচ্ছা আমার মনে উদিত হইয়াছে, সেই বিষয়েও আমাকে শিক্ষা প্রদান করুন।" তখন নগরীতে উৎসব হইতেছিল। এই কথা শ্রবণ করিয়া ভূপতি বণিকপুত্রের হস্তে একটি তৈলপূর্ণভাণ্ড প্রদানকরতঃ তাহাকে বলিলেন, "এই পাত্র হস্তে গ্রহণপূর্ব্বক সমস্ত নগরী পরিক্রমণ করিবে, কিন্তু বৎস, সাবধান, ইহা হইতে কিছুমাত্র তৈলও ভূতলে পতিত হইলে, জনগণ তোমাকে তৎক্ষণাৎ হত্যা করিবে।" এই কথা বলিয়া নগরী পরিক্রমার নিমিত্ত বণিকপুত্রকে বিদায়প্রদান করিয়া কতিপয় অনুচরকে মুক্ত খড়্গহস্তে তাহার পশ্চাদনুসরণ করিতে তিনি আদেশ করিলেন। বণিকপুত্র সভয়ে বিন্দুমাত্র তৈলও পতিত না করিয়া অতি কষ্টে নগর প্রদক্ষিণকরতঃ পুনরায় নৃপতির সমীপে আগমন করিলে একবিন্দু তৈলও ভূতলে পতিত হয় নাই দর্শন করিয়া নৃপতি তাহাকে বলিলেন, "নগর পরিক্রমার সময় আজ কাহারও সাক্ষাৎলাভ করিয়াছিলে কি ?" তৎশ্রবণে বণিকপুত্র করজোড়ে নিবেদন করিল, "প্রভো, সত্য কথা বলিতে গেলে খড়্গাঘাত পতিত হইবার ভয়ে ভীত হইয়া যাহাতে একবিন্দু তৈলও ভূতলে পতিত না হয় তদ্বিষয়ে অভঙ্গ মনোযোগ প্রদান করাতে কিছু দর্শনও করি নাই, শ্রবণও করি নাই।" ( ৪১-৫০ ) বণিক-পুত্রের নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া রাজা তাহাকে বলিলেন, "তোমার সমস্ত মন তৈলের দিকে নিবদ্ধ থাকায় তুমি কিছুই দেখিতে

সমর্থ হও নাই। এই প্রকার একাগ্রচিত্তে ধর্ম্ম চিন্তা করিবে। কারণ যে ব্যক্তি সমস্ত বাহ্যবস্তু হইতে চিত্ত দূরে রাখে তাহার সত্যদৃষ্টি হয় এবং সত্যদ্রষ্টা পুনরায় কর্ম্মজালে আবন্ধ হয় না। এই প্রকারে সংক্ষেপে আমি তোমাকে মোক্ষোপদেশ প্রদান করিয়াছি।" এইরূপ বলিয়া রাজা তাহাকে বিদায়প্রদান করিলে কৃতার্থ বণিকপুত্র তাঁহার পদতলে পতিত হইয়া আনন্দে পিতৃগৃহে গমন করিল। কলিঙ্গদত্ত এইপ্রকারে প্রজাদিগকে উপদেশ প্রদান করিতেন। নৃপতির কুলোচিত পত্নী তারাদত্তা, নানাদৃষ্টান্তরসিক সুকবির নিকট ভাষা যেরূপ অলংকার, নৃপতির তদ্রূপ অলঙ্কারস্বরূপ ছিল। সে নানা সদগুণে ভূষিতা হইয়া ধর্ম্মনিষ্ঠ ছিল এবং সুধার আধার চন্দ্র যেরূপ জ্যোৎস্না হইতে অভিন্ন নয় সে-ও তদ্রূপ নৃপতির সহিত অভিন্নাত্মা ছিল। ইন্দ্র যেরূপ শচীসহ স্বর্গে বাস করেন নৃপতিও মহিষীর সহিত সেই প্রকার সুখে দিন যাপন করিতেছিলেন। ( ৫১-৫৮ )

এইস্থলে কথা প্রসঙ্গে বলিতেছি—ইন্দ্র কোনও কারণে একদা স্বর্গে মহোৎসবের আয়োজন করিয়াছিলেন। সুরভিদত্তা নাম্নী একটি সুন্দরী অপ্সরা ব্যতীত অন্যান্য অপ্সরাবৃন্দ তথায় নৃত্য করিতে একত্রিত হইলে ইন্দ্র দিব্য শক্তিবলে জ্ঞাত হইলেন যে সে নন্দনকাননে কোনও বিদ্যাধরের সহিত গোপনে অবস্থান করিতেছে। এতদ্দৃষ্টে কোপান্ধ হইয়া বৃত্রারি চিন্তা করিলেন, "এই দুইজনেই দুরাত্মা, মদনান্ধ হইয়া অপ্সরা স্বেচ্ছাচারিণী হইয়াছে ও আমাদিগকে বিস্মৃত হইয়াছে এবং দ্বিতীয়টি ঐ বিদ্যাধর দেবভূমিতে প্রবেশকরতঃ অনাচার করিতেছে। কিন্তু ঐ হতভাগ্য বিদ্যাধরেরই বা কি দোষ? অপ্সরা উহাকে রূপদ্বারা মুগ্ধকরতঃ এই স্থানে আকৃষ্ট করিয়াছে। তুঙ্গস্তনাভ্যন্তরস্থিত লাবণ্য সমুদ্রের সৌন্দর্য্যতরঙ্গ দ্বারা আত্মসমাহিত ব্যক্তিকেও আঘাত করা যায়। সমস্ত উত্তমবস্তু হইতে তিল তিল অংশগ্রহণকরতঃ বিধাতা যে তিলোত্তমাকে সৃষ্টি করিয়াছিলেন সেও কি পুরাকালে শিবের ক্ষোভ উৎপাদন করে নাই? মেনকাকে দর্শন করিয়া বিশ্বামিত্র মুনি কি তাহার তপশ্চর্য্যা পরিত্যাগ করেন নাই? শর্ম্মিষ্ঠার রূপলোভে যযাতি কি জরাপ্রাপ্ত হন নাই? সুতরাং এই বিদ্যাধর যুবক ত্রিজগতের ক্ষোভউৎপাদক সৌন্দর্য্য দ্বারা অপ্সরী কর্ত্তৃক প্রলুব্ধ হইয়া কোন পাপ করে নাই। দেবতাদিগকে পরিত্যাগকরতঃ নন্দনবনে এই বিদ্যাধরকে আনয়ন করিয়া এই দুষ্টা দিব্যাঙ্গনাই অপরাধ করিয়াছে।" এইরূপ চিন্তা করিয়া অহল্যাপ্রেমী

ইন্দ্র বিদ্যাধরকুমারকে মুক্তি প্রদান করিয়া অপ্সরাকে নিম্নোক্ত বাক্যে অভিশপ্ত করিলেন, "রে পাপীয়সি, তুই মনুষ্যাকার গ্রহণকরতঃ অযোনিজা-কন্যা লাভান্তর দেবতাদিগের অভীষ্ট কর্ম্ম সম্পাদন করিয়া পুনরায় স্বর্গে প্রত্যাবর্ত্তন করিবি।" (৫৯-৭১)

ইতোমধ্যে তক্ষশীলাধিপমহিষী তারাদত্তার গর্ভকাল উপস্থিত হইলে ইন্দ্রশাপে স্বর্গচ্যুতা অপ্সরা সুরভীদত্তা রাজ্ঞীর উদরে প্রবেশ করিয়া তাহার দেহসৌন্দর্য্য বর্দ্ধিত করিল। তারাদত্তা স্বপ্নে দর্শন করিল যে একটি অগ্নিশিখা স্বর্গ হইতে অবতরণপূর্ব্বক তাহার গর্ভে প্রবেশ করিয়াছে। প্রাতঃকালে রাজ্ঞী সবিস্ময়ে তাহার স্বপ্নবৃত্তান্ত নৃপতি কলিঙ্গদত্তের নিকট নিবেদন করিলে তিনি সানন্দে তাহাকে বলিলেন, "দেবি, দিব্যজনেরা শাপগ্রস্ত হইয়া মনুষ্য যোনিতে জন্মগ্রহণ করে। আমার মনে হইতেছে এই প্রকার কোনও দেবতা তোমার গর্ভে প্রবেশ করিয়াছেন। এই ত্রিভুবনে সদসৎ কর্ম্মদোষে সকলে সুফল অথবা কুফল-লাভার্থে পুনঃপুনঃ জন্মগ্রহণ করে। নৃপতি এই কথা বলিলে রাজ্ঞী তাহাকে নিম্নোক্ত বাক্য বলিতে অবকাশ পাইল, "সুকর্ম্ম ও দুষ্কর্ম্ম আনন্দ অথবা দুঃখ প্রসব করে, তাহার উদাহরণ স্বরূপ আমি একটি কাহিনী বিবৃত করিতেছি, আপনি শ্রবণ করুন —

### নৃপতি ধর্ম্মদত্ত ও তাহার পত্নী নাগশ্রীর কাহিনী

পুরাকালে ধর্ম্মদত্ত নামে কোশলরাজ্যের এক নৃপতি ছিলেন। (৭২-৭৯) তাঁহার পতিগতপ্রাণা নাগশ্রী নাম্নী মহিষী ছিল। সে ছিল যেন মর্ত্ত্যের অরুন্ধতী, কারণ তাহারই মত সে সতীশ্রেষ্ঠা ছিল। হে অরিসূদন, কালক্রমে আমি সেই মহিষীর গর্ভে ভূপতির কন্যারূপে জন্মগ্রহণ করিয়া-ছিলাম। আমার বালিকা বয়সেই আমার জননী অকস্মাৎ তাঁহার পূর্ব্ব-জন্মের কথা স্মরণপথে উদিত হওয়ায় স্বীয় স্বামীকে বলিলেন, "দেব, অদ্য অকস্মাৎ আমার পূর্ব্বজন্মের কথা মনে পড়িয়াছে। কিন্তু তাহা আপনার নিকট ব্যক্ত না করিলে আমার অপ্রীতিকর হইবে। কিন্তু যদি আপনাকে তাহা বলি তবে আমার মৃত্যু ঘটিবে, কারণ এইরূপ কথিত আছে যে, পূর্ব্বজন্মের কথা স্মরণে আসিলে তাহা প্রকাশ করিলে অনিবার্য্যভাবে মৃত্যু আনয়ন করে। এই নিমিত্ত আমি অত্যন্ত নিরাশ হইয়া পড়িয়াছি।" মহিষী তাঁহাকে এই কথা বলিলে রাজা প্রত্যুত্তর করিলেন, "প্রিয়ে, তোমার ন্যায় আমারও অদ্য পূর্ব্বজন্মের কথা স্মরণ

হইয়াছে। তুমি তোমার বৃত্তান্ত বল, আমিও বলিব, যাহা ঘটিবার তাহা ঘটুক। ভবিতব্যতা কে খণ্ডন করিতে পারে?" স্বামী কর্তৃক অনুরুদ্ধ হইয়া রাজ্ঞী বলিল, "আপনি যখন উহা শ্রবণ করিবার নিমিত্ত এতই ব্যগ্র হইয়াছেন, তখন আমি বলিতেছি, আপনি শ্রবণ করুন।" (৮০-৮৭)

—"পূর্ব্বজন্মে আমি এই দেশেরই মাধব নামক এক ব্রাহ্মণের সুদক্ষা পরিচারিকা ছিলাম এবং আমার স্বামী দেবদাস এক বণিকের বেতনভোগী পরিচারক ছিল। আমাদের উপযোগী একটি গৃহনির্ম্মাণ করিয়া আমরা তথায় বাস করিতাম এবং আমাদের প্রভুদিগের গৃহ হইতে পক্কান্ন আনয়ন-পূর্ব্বক তাহাই ভোজন করিতাম। একটি জলপাত্র, একটি কুম্ভ, একটি সম্মার্জ্জনী, একটি খট্বা এবং আমার পতি ও আমি স্বয়ং, আমরা এই তিন জোড়া তথায় বাস করিতাম। দেবতা, পিতৃপুরুষ ও অতিথিসজ্জনকে নিবেদনকরতঃ যে স্বল্প অন্ন উদ্বৃত্ত থাকিত আমরা তাহা আহার করিয়া কলহহীন গৃহে সুখে স্বচ্ছন্দে বাস করিতাম।

"আমাদের যে বস্ত্রাদি উদ্বৃত্ত থাকিত তাহা দরিদ্রদিগকে প্রদান করিতাম। অতঃপর দারুণ দুর্ভিক্ষ উপস্থিত হইলে আমাদের প্রাপ্য অন্নও ক্রমশঃ হ্রাস পাইতে লাগিল। আমাদের শরীর ক্ষুধায় খিন্ন হইল এবং আমাদের মন অবসাদগ্রস্ত হইল। এমন সময়ে একদা আহার গ্রহণকালে এক ক্লান্ত দ্বিজ অতিথি আগমন করিলে আমরা নিজেদের জীবনসংশয় করিয়া উভয়ের যাহা কিছু খাদ্য ছিল তাহা সমস্তই উহাকে প্রদান করিলাম। ভোজনান্তে ব্রাহ্মণ চলিয়া গেলে, অতিথিকে অধিকতর সম্মান প্রদর্শন করাতে ক্রুদ্ধ হইয়াই যেন আমার পতির প্রাণবায়ুও তাহাকে পরিত্যাগ করিল। পতির প্রতি সম্মান প্রদর্শনার্থ সমুচিত চিতা প্রস্তুতকরতঃ তাহার উপর আরোহণ করিয়া আমার সমস্ত কণ্টভার তথায় ন্যস্ত করিলাম। পরে আমি রাজকুলে জন্মগ্রহণ করিয়া তোমার ভার্য্যা হইয়াছি, কারণ সুকৃতিরূপ উত্তমবৃক্ষ অভাবনীয় ফল প্রসব করে।" মহিষী নৃপতি ধর্ম্মদত্তকে এই কথা বলিলে তিনি বলিলেন, "প্রিয়ে, আমিই পূর্ব্বজন্মে সেই বণিকের দেবদাস নামক ভৃত্য ছিলাম। এই মুহূর্ত্তেই আমার পূর্ব্বজন্মের বৃত্তান্ত স্মরণপথে উদিত হইয়াছে।" এই বলিয়া স্বীয় অভিজ্ঞান বিজ্ঞাপ্তিপূর্ব্বক বিষণ্ণ অথচ হৃষ্ট নরপতি পত্নীসহ অচিরাৎ স্বর্গারোহণ করিলেন। (৮৮-১০২)

এই প্রকারে আমার পিতামাতা পরলোক গমন করিলে আমার মাতৃস্বসা আমাকে তাঁহার গৃহে আনয়নকরতঃ লালন পালন করিতে লাগিলেন। আমার কুমারী অবস্থাতেই একদা এক বিপ্র আমাদের আতিথ্য গ্রহণ করিলেন, আমার

মাতৃস্বসা আমাকে তাঁহার পরিচর্য্যা করিতে আদেশ করিলেন। কুন্তী দুর্বাসামুনিকে যেরূপ আদরযত্ন করিয়াছিলেন আমিও তদ্রূপ সযত্নে তাহার সেবা করিলে তিনি আমাকে যে বর প্রদান করিয়াছিলেন তাঁহার ফলেই আমি তোমার মত ধার্ম্মিক পতি লাভ করিয়াছি। ধর্ম্ম হইতেই মহৎ সৌভাগ্য লাভ হয় এবং সেইজন্যই আমার পিতা ও মাতা উভয়েই রাজকুলে জাতিস্মর হইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন।" মহিষী তারাদত্তার নিকট হইতে এই কাহিনী শ্রবণ করিয়া ধর্ম্মনিষ্ঠ নরপতি কলিঙ্গদত্ত প্রত্যুত্তর করিলেন, "দেবি, সুসম্পাদিত স্বল্প ধর্ম্মকর্ম্মও যে ভূরিফলপ্রসূ হয় আমি তাহার প্রমাণস্বরূপ সপ্তদ্বিজের পুরাতন কাহিনী বর্ণনা করিতেছি, শ্রবণ কর—
( ১০৩-১০৮ )

## দুর্ভিক্ষকালে গোমাংসখাদক সপ্তদ্বিজের কাহিনী

পুরাকালে কুণ্ডিন নগরে এক ব্রাহ্মণ উপাধ্যায়ের সপ্ত ব্রাহ্মণপুত্র শিষ্য ছিল। সেই উপাধ্যায়ের শ্বশুরের বহু গাভী ছিল এবং দুর্ভিক্ষ পীড়িত হইয়া একটি গাভী প্রার্থনা করিয়া সেই ব্রাহ্মণ শ্বশুরের নিকট তাহার শিষ্যদিগকে প্রেরণ করিল। ক্ষুৎপীড়িত শিষ্যেরা দেশান্তরবাসী ব্রাহ্মণের শ্বশুরের নিকট আগমনকরতঃ উপাধ্যায়ের আদেশমত একটি গাভী প্রার্থনা করিলে সেই কৃপণ তাহাদিগকে একটি গাভী প্রদান করিল, কিন্তু ক্ষুধার্ত্ত হওয়া সত্ত্বেও তাহাদিগকে কোন আহার্য্য প্রদান করিল না। গাভীটিকে গ্রহণ করিয়া তাহারা অর্দ্ধপথ অতিক্রম করিতেই ক্ষুৎপীড়িত হইয়া শ্রান্তি-বশতঃ ভূতলে পতিত হইয়া বলিতে লাগিল, "আমাদের উপাধ্যায়ের গৃহ বহু দূরে অবস্থিত এবং অন্ন এখানে দুষ্প্রাপ্য। গৃহ হইতে এত দূরে থাকিয়া আমরা বিপন্ন হইয়া মৃত্যুমুখে পতিত হইবার উপক্রম হইয়াছি। এই গাভীটিও অরণ্যপ্রদেশে তৃণ, জল ও মনুষ্যের অভাবে নিশ্চয়ই মৃত্যুবরণ করিবে এবং উপাধ্যায়ের কোন লাভই হইবে না। সুতরাং ইহার মাংস দ্বারা ক্ষুন্নিবারণকরতঃ উদ্বৃত্ত অন্নদ্বারা উপাধ্যায় এবং তাহার পরিজনের জীবন রক্ষা করি। ঘোর আপৎকাল উপস্থিত হইয়াছে।" এইরূপ চিন্তা করিয়া ঐ সপ্ত ব্রহ্মচারী শাস্ত্রোক্ত যথাবিধি ঐ পশুটিকে দেবতা ও পিতৃপুরুষদিগের নিকট নিবেদনকরতঃ উহাকে হত্যা করিয়া উহার মাংস ভক্ষণ করিল এবং উদ্বৃত্তাংশ গ্রহণকরতঃ তাহাদের উপাধ্যায়কে প্রদান করিল। তাহাকে প্রণাম করিয়া যাহা ঘটিয়াছিল পুঙ্খানুপুঙ্খরূপে তাহা উপাধ্যায়ের নিকট বিবৃত করিলে তিনি যদিও তাহারা অপরাধ করিয়াছে তথাপি সত্য

কথা বলিয়াছে দেখিয়া সন্তোষ লাভ করিলেন। সপ্তদিবসান্তে তাহারা দুর্ভিক্ষে মৃত্যুবরণ করিল কিন্তু সত্যভাষণহেতু পুনরায় জাতিস্মর হইয়া জন্মগ্রহণ করিয়াছিল।

—"হে দেবি, এই প্রকারে শুদ্ধবারিদ্বারা সিক্ত হইয়া স্বল্প পুণ্যকার্য্যও কৃষক কর্ত্তৃক রোপিত বীজের ন্যায় সুফল প্রসব করে এবং দুষ্কর্ম্মজনিত-কার্য্য দুর্ভাগ্য উৎপাদন করে। ইহার সমর্থনে আমি একটি কাহিনী বর্ণনা করিতেছি, শ্রবণ কর—( ১০৯-১২২ )

একটি ব্রাহ্মণ ও একটি চণ্ডালের কাহিনী

পুরাকালে দুই তপস্বী, একটি ব্রাহ্মণ ও একটি চণ্ডাল, একই সময়ে উপবাস করিয়া গঙ্গাতীরে অবস্থান করিতেছিল। তাহাদের মধ্যে মূঢ় ব্রাহ্মণ তপস্বী ক্ষুধার্ত্ত হইলে কতিপয় নিষাদকে তথায় মৎস্য আনয়ন-পূর্ব্বক আহার করিতে দর্শন করিয়া মনে মনে চিন্তা করিল,—"অহো! এই ধীবরেরা দাসীপুত্র হইয়াও কত সুখী। ইহারা ইচ্ছামত প্রত্যহ শফরী মাংস ভক্ষণ করে।" কিন্তু দ্বিতীয় তাপস চণ্ডাল ধীবরদিগকে দর্শনমাত্র মনে মনে চিন্তা করিল, "এই জীব হত্যাকারী, অপক্ক মাংসাশী-দিগকে ধিক, এইস্থানে অবস্থানকরতঃ কি নিমিত্ত উহাদিগের মুখ দর্শন করিব?" এইরূপ চিন্তা করিয়া সে চক্ষু নিমীলনপূর্ব্বক ধ্যানে মগ্ন হইল। কালক্রমে উপবাসে ব্রাহ্মণ এবং চণ্ডালের উভয়েরই মৃত্যু হইলে ব্রাহ্মণের দেহ গঙ্গাতীরে কুক্কুর কর্ত্তৃক ভক্ষিত হইল এবং চণ্ডালের দেহ গঙ্গাজলে লীন হইল। আত্মসংবরণে অক্ষম সেই দ্বিজ ধীবরবংশে জন্মগ্রহণ করিল, কিন্তু সে তীর্থস্থানের প্রভাবে জাতিস্মর হইল। আত্ম-সংবরণে সক্ষম সেই প্রাজ্ঞ চণ্ডাল ঐ গঙ্গাতীরেই এক প্রাসাদে নৃপতিরূপে জাতিস্মর হইয়া জন্মগ্রহণ করিল। ঐ দুই জাতিস্মরের একজন ধীবর হইয়া এবং অপরজন রাজা হইয়া পরমসুখে বাস করিতে লাগিল।

"ধর্ম্মতরুর মূল এতাদৃশ। শুদ্ধমনা ও অশুদ্ধমনা ব্যক্তি নিঃসংশয়ে যথাবিহিত ফল লাভ করে।" রাজ্ঞী তারাদত্তাকে এই কথা বলিয়া কথাপ্রসঙ্গে ভূপতি কলিঙ্গদত্ত পুনরায় তাহাকে বলিলেন, "দেবি, অসীম সাহসিক কার্য্য সুফল প্রসব করে, কারণ সাহস হইতেই সম্পদের উৎপত্তি হয়। ইহার প্রমাণ-স্বরূপ আমি নিম্নোক্ত অত্যদ্ভুত বৃত্তান্ত বর্ণনা করিতেছি, অবধান কর—

নৃপতি বিক্রমসিংহ এবং দুই দ্বিজের কাহিনী

অবন্তী রাজ্যে মহাকাল শিবের আবাসস্থলে উজ্জয়িনী নামক ভুবন-বিখ্যাত নগরী আছে। ( ১২৩-১৩৫) উহার শ্বেতহর্ম্ম্যরাজি দেখিয়া মনে

হইত কৈলাস পর্ব্বতের শিখরসমূহ যেন দেবতাকে ভক্তি প্রদর্শন করিবার নিমিত্ত তথায় আগমন করিয়াছে। শত শত নদী যেরূপে সমুদ্রে প্রবেশ করে তদ্রূপ সেই বিরাট নগরীর রাজচক্রবর্ত্তীরূপে সমুদ্রে শত শত সৈন্য-বাহিনী প্রবেশ করিয়া, অম্বুধি যে প্রকার পক্ষযুক্ত পর্বতদিগের আশ্রয়স্থল, সেই নৃপতিও তদ্রূপ মিত্র সামন্তদিগকে আশ্রয় প্রদান করিয়াছিলেন। সেই নগরীর নৃপতির নাম ছিল বিক্রমসিংহ—নামেই তাহার চরিত্রের পরিচয় পাওয়া যায়। তাহার শত্রুগণ মৃগেরই ন্যায় কখনও যুদ্ধে তাহার সম্মুখীন হইত না। সমররস আস্বাদন করিতে সমর্থ না হওয়ায় স্বীয় অস্ত্রশস্ত্র ও বাহুবলের উপর তাহার অশ্রদ্ধা জন্মিয়াছিল এবং সে মনে মনে অতিশয় সন্তপ্ত বোধ করিত। নৃপতির মনোবাঞ্ছা জ্ঞাত হইয়া তাহার মন্ত্রী অমরগুপ্ত কথাপ্রসঙ্গে একদিন নৃপতিকে বলিল, 'দেব, দোর্দ্দণ্ডদর্প-বশতঃ অস্ত্রবিদ্যায় নিপুণতার নিমিত্ত শত্রুর সম্মুখীন হইতে নৃপতিরা ইচ্ছুক হন, তবে তাহাদের অপরাধ ঘটিতে বিলম্ব হয় না। পুরাকালে সহস্র হস্তের গর্ব্বে গর্ব্বিত হইয়া বাণরাজা শিবকে অর্চ্চনা করিয়া তাঁহার নিকট যোগ্য প্রতিদ্বন্দ্বী যাচ্ঞা করিলে শিব তাহার ইচ্ছা পূরণ করিয়াছিলেন এবং বিষ্ণু তাহার শত্রু হইয়া সমরে তাহার অসংখ্য বাহুরাজি ছেদন করিয়াছিলেন। সুতরাং যুদ্ধ করিবার সুযোগ প্রাপ্তি হয় না বলিয়া আপনি অসন্তুষ্টি প্রকাশ করিয়া কদাচ শক্তিমান শত্রুর আকাঙ্ক্ষা করিবেন না। অরণ্য এবং মৃগয়া আপনার অস্ত্রনৈপুণ্য ও বাহুবল প্রদর্শনের উপযুক্ত আধার। রাজাদিগের নিকট বিশেষ শ্রান্তিকর নহে বলিয়া ব্যায়ামসাধ্য এবং উত্তেজনাপ্রদ মৃগয়া অনুমোদন করা যাইতে পারে কিন্তু সমরোদ্যোগ কদাপি অনুমোদন করা যায় না। ( ১৩৬-১৪৬ ) উপরন্তু, হিংস্র জন্তু-সমূহ পৃথিবী জনশূন্য করিতে ইচ্ছা করে বলিয়া নৃপতি তাহাদিগকে হত্যা করিবেন এই নিমিত্ত মৃগয়া অনুমোদন করা যায়। কিন্তু নির্ব্বিচারে বন্যজন্তুর পশ্চাদ্ধাবন করাও সমুচিত নহে। পাণ্ডু প্রমুখ বহু নরপতি পুরাকালে অতিরিক্ত মৃগয়াব্যসনাসক্তির নিমিত্ত বিনষ্ট হইয়াছিলেন।" বুদ্ধিমান মন্ত্রী অমরগুপ্তের এই বাক্য শ্রবণ করিয়া রাজা তাহা অনুমোদন-করতঃ কহিলেন, 'আমি তাহাই করিব।' পরদিবস নৃপতি, অশ্ব, পদাতিক ও সারমেয়সহ মৃগয়ার্থে নগরী হইতে নির্গত হইলেন। মৃগয়াস্থল চতুর্দ্দিকে শত শত জালে আবৃত হইল এবং শিকারীবৃন্দের আনন্দ-কলরোলে আকাশ মুখরিত হইল। যখন রাজা গজপৃষ্ঠে নগর হইতে নিষ্ক্রান্ত হইতেছিলেন তখন তিনি নগরপ্রাকারের বহির্দ্দেশে অবস্থিত একটি

জনশূন্য মন্দিরে দূর হইতে দুইজন ব্যক্তিকে একত্রে উপবিষ্ট অবস্থায় দর্শন করিলেন। উহারা হয়ত পরস্পর নির্জ্জন অবসরে কোন বিষয় আলোচনা করিতেছে—রাজা এইরূপ চিন্তা করিয়া, যে অরণ্যে মৃগয়া করিবেন, তথায় গমন করিলেন। তথায় উদ্যত খড়্গ, বৃদ্ধ ব্যাঘ্র, সিংহনাদ, অপূর্ব্ব নৈসর্গিক শোভা ও হস্তিরাজি দর্শন করিয়া তিনি অতিশয় আনন্দিত হইলেন। গজহত্যাকারী সিংহদিগকে হত্যা করিলে তাহাদের নখরচ্যুত গজমুক্তারাজিতে ধরণী আবৃত হইল। মনে হইল যেন ঐ মুক্তারাজি তাহারই শৌর্য্যবীর্য্যের প্রতীক। ( ১৪৭-১৫৫ ) বক্রগতিতে ঝম্পপ্রদানপূর্ব্বক মৃগসমূহ তাহার পথে বক্রভাবে উপস্থিত হইলে তিনি তাহার অবক্রগামী শরদ্বারা তাহাদিগকে বিদ্ধ করিয়া হর্ষান্বিত হইয়াছিলেন। অনুচরেরা শ্রান্ত হওয়ায় তিনি বহুক্ষণ মৃগয়াসুখ ভোগকরতঃ ধনুকের জ্যা শিথিল করিয়া উজ্জয়িনী নগরীতে প্রত্যাবর্ত্তন করিলেন। তথায় বহির্গমন করিবার সময় তিনি যে দুই ব্যক্তির সাক্ষাৎ লাভ করিয়াছিলেন তাহাদিগকে তদবস্থায় পুনরায় মন্দিরে দেখিতে পাইয়া মনে মনে চিন্তা করিলেন, “ইহারা কে ? এতক্ষণ কি বিষয় আলোচনা করিতেছে ? ইহারা নিশ্চয়ই রহস্যালাপী গুপ্তচর হইবে।” এইরূপ চিন্তা করিয়া তিনি প্রতীহারকে প্রেরণপূর্ব্বক তাহাদিগকে নিজ সমীপে আনয়নকরতঃ কারাগারে নিক্ষেপ করিলেন। পরদিবস তাহাদিগকে ধর্ম্মাধিকরণে আনয়নপূর্ব্বক জিজ্ঞাসা করিলেন, “তোমরা কে এবং কেনই বা এত দীর্ঘকাল আলোচনা করিতেছিলে ?” স্বয়ং নৃপতি কর্ত্তৃক এইরূপে পৃষ্ট হইলে তাহারা নৃপতির নিকট প্রাণভিক্ষা করিল এবং তাহাদের মধ্যে একটি যুবক বলিতে আরম্ভ করিল, “দেব, যাহা ঘটিয়াছে আনুপূর্ব্বিক তাহা আপনার নিকট নিবেদন করিতেছি।

“আপনার এই নগরীতেই করভক নামক এক বিপ্র বাস করিতেন। ( ১৫৬-১৬৩ ) ভবদ্দৃষ্ট এই আমিই সেই বেদবিৎ ব্রাহ্মণের পুত্র। পিতা বীর সন্তানপ্রাপ্তির নিমিত্ত অগ্নিদেবের উপাসনা করিয়াছিলেন। পিতা স্বর্গত হইলে এবং পত্নী তাঁহার অনুগমন করিলে বান্ধবহীনবিধায়, যদিও বহু বিদ্যাশিক্ষা করিয়াছিলাম তথাপি অল্পবয়স্ক হওয়ায় বংশোচিত পথ পরিত্যাগ করিয়াছিলাম। আমি দ্যূতক্রীড়া ও শস্ত্রবিদ্যায় পারদর্শী হইতে সচেষ্ট হইলাম। গুরুর শাসনবর্জ্জিত কোন্ বালক উচ্ছৃংখল না হয় ? শৈশবকাল এই প্রকারে অতিবাহিত করিয়া স্বীয় শৌর্য্যে অতিমাত্রায় আস্থাবশতঃ একদা ধনুর্বিদ্যাচর্চ্চার নিমিত্ত আমি অরণ্যে প্রবেশ

করিয়াছিলাম। যখন আমি এই কার্য্যে প্রবৃত্ত ছিলাম তখন নগরী হইতে বরের বহু অনুচরে পরিবৃত হইয়া একটি বধূ চতুর্দ্দোলায় তথায় আগত হইল। তখন অকস্মাৎ কোথা হইতে যেন একটি হস্তী শৃংখল ভঙ্গ করিয়া তন্মুহূর্ত্তে বধূটিকে মদান্ধ হইয়া আক্রমণ করিল। গজভয়ে ভীত হইয়া কাপুরুষ অনুচরেরা এবং বধূটির স্বামী তাহাকে পরিত্যাগপূর্ব্বক দিগ্‌বিদিকে পলায়ন করিল। এতদ্দৃষ্টে আমি উত্তেজিত হইয়া মনে মনে চিন্তা করিতে লাগিলাম, 'ঐ ক্লীবেরা এই দুর্ভাগা রমণীটিকে একাকী রাখিয়া কি প্রস্থান করিল? এই অসহায়া রমণীটিকে গজের আক্রমণ হইতে রক্ষা করিতেই হইবে। বিপন্নকে ত্রাণ করিতে প্রযুক্ত না হইলে প্রাণ অথবা শৌর্য্যের কি প্রয়োজন থাকিতে পারে?' এইরূপ চিন্তা করিয়া আমি চিৎকার করিতে করিতে ঐ বৃহদাকার গজের দিকে ধাবিত হইলাম। তখন হস্তীটি রমণীটিকে পরিত্যাগ করিয়া আমাকে আক্রমণ করিল। অতঃপর আমি সেই ভয়ার্ত্তা নারীর চক্ষুর সম্মুখে চিৎকারকরতঃ ধাবিত হইয়া হস্তীটিকে দূরে লইয়া গেলাম। তথায় বহু পত্রাচ্ছাদিত একটি ভঙ্গ শাখা দ্বারা নিজেকে আবৃত করিয়া বৃক্ষের মধ্যদেশে আরোহণ করিলাম। বৃক্ষশাখাটি সম্মুখে স্থাপনপূর্ব্বক বক্রগতিতে তথা হইতে নিষ্ক্রান্ত হইলে হস্তী বৃক্ষশাখাটিকে পদদলিত করিয়া চূর্ণবিচূর্ণ করিল। (১৬৪-১৭৬) আমি শীঘ্র সেই ত্রস্তা রমণীর নিকট গমনপূর্ব্বক সে কোথাও আঘাত প্রাপ্ত হইয়াছে কিনা জিজ্ঞাসা করিলাম। আমাকে দর্শন করিয়া সে ভীতা হওয়া সত্ত্বেও সহর্ষে বলিল, 'এই কাপুরুষের হস্তে পতিত হইয়া কি করিয়া বলিব যে আমি আহত হই নাই? সে ত আমাকে এই অবস্থায় রাখিয়া কোথাও না কোথাও পলায়ন করিয়াছে, কিন্তু আপনার কোনও অনিষ্ট হয় নাই দেখিয়া আমি সুস্থ বোধ করিতেছি। আমার স্বামী আমার কেহই নহে। এখন হইতে যিনি প্রাণের মায়া পরিত্যাগপূর্ব্বক আমাকে মৃত্যু-মুখ হইতে রক্ষা করিয়াছেন, সেই আপনিই আমার পতি। ঐ যে আমার স্বামী সানুচর আগমন করিতেছেন। ধীরে ধীরে আমাদের পশ্চাদানুসরণ করুন। সুযোগমত আমরা উভয়ে মিলিত হইয়া একত্রে কোথাও পলায়ন করিব।' তাহার এই বাক্যে আমি সম্মত হইলাম। আমার চিন্তা করা উচিত ছিল যে, 'এই সুরূপা যদিও আমার নিকট আত্মসমর্পণ করিয়াছে তথাপি সে পরস্ত্রী, উহাকে গ্রহণ করিয়া আমি কি করিব?' কিন্তু ইহা ধৈর্য্যাবলম্বীর আত্মসংবরণের কথা, যুবমনোচিত নহে।

ক্ষণকাল অতিক্রান্ত হইতেই তাহার স্বামী আগত হইয়া কুশলপ্রশ্নাদি জিজ্ঞাসান্তে, সে পতি ও অনুচরদিগের সহিত পুনরায় যাত্রা আরম্ভ করিল এবং আমি অলক্ষ্যে গোপনে তদ্‌প্রদত্ত ভোজ্যাদি ও পাথেয় গ্রহণকরতঃ দূরে অবস্থান করিয়া তাহার দীর্ঘ পথযাত্রার সাথী হইয়া তাহার পশ্চাৎ পশ্চাৎ গমন করিতে লাগিলাম। (১৭৭-১৮৫) সে হস্তীর আক্রমণে পতিত হইয়া সর্ব্বাঙ্গে বেদনার মিথ্যা ছল করিয়া পতিকে স্পর্শ পর্য্যন্ত করিল না। অন্তরে গাঢ় বিষ সঞ্চিত করিয়া কোন্‌ রমণী আহত হইয়া ভুজঙ্গিনীর ন্যায় প্রতিশোধ গ্রহণ করিতে উদ্যত না হয়? ক্রমে ক্রমে আমরা সেই বাণিজ্যোপজীবী পতির গৃহ যেস্থানে অবস্থিত ছিল সেই লোহনগরপুরীতে সমাগত হইলাম। সেই দিবস নগর প্রাকারের বহির্দ্দেশে অবস্থিত একটি মন্দিরে অবস্থান করিবার সময় আমার মিত্র এই দ্বিতীয় ব্রাহ্মণের সহিত পরিচয় হইয়াছিল। যদিও পূর্ব্বে আমাদের কখনও সাক্ষাৎ হয় নাই, তথাপি প্রথম দর্শনেই পরস্পরের প্রতি বিশ্বাস জন্মিল। জন্তুদিগের পূর্ব্বজন্মের মিত্রতার কথা স্মরণে থাকে। আমি তাহার নিকট আমার গুপ্তরহস্য বিবৃত করিলে তদ্‌শ্রবণে সে স্বেচ্ছায় আমাকে বলিল, 'বিষয়টি গোপন রাখিও। তোমার এইস্থানে আগমনের উদ্দেশ্য যাহাতে সফল হয় আমি তাহার একটি উপায় অবগত আছি। এই রমণীর পতির ভগিনী আমার পরিচিতা। সে ধনরত্নাদিসহ আমার সহিত এইস্থান হইতে পলায়ন করিতে প্রস্তুত হইয়াছে। সুতরাং তাহার সহায়তায় তোমার কর্ম্মসিদ্ধির ব্যবস্থা করিব।'

এই কথা বলিয়া ব্রাহ্মণ প্রস্থানকরতঃ গোপনে বণিকপত্নীর ননদের নিকট সমস্ত বৃত্তান্ত নিবেদন করিলে পরদিবস ভ্রাতৃজায়ার সহিত পরামর্শ করিয়া সেই ননদিনী সেই মন্দিরে প্রবেশ করিল। আমরা যখন তথায় অবস্থান করিতেছিলাম তখন সেই রমণী একদা মধ্যাহ্নে আমার বন্ধুকে ভ্রাতৃজায়ার পরিচ্ছদে সজ্জিত করিয়া আমাদের কর্ত্তব্য নির্দ্দেশকরতঃ ছদ্মবেশে সজ্জিত তাহাকে সেই নগরীতে ভ্রাতার গৃহে লইয়া গেল। বণিকবধূকে পুরুষের বেশে সজ্জিত করিয়া আমি তাহার সহিত মন্দির হইতে পলায়নকরতঃ অবশেষে এই উজ্জয়িনী নগরীতে সমাগত হইয়াছি। (১৮৬-১৯৮) যখন উৎসবান্তে মত্তগৃহবাসীগণ সুপ্ত ছিল তখন তাহার ননদিনী আমার বন্ধুর সহিত সেই গৃহ হইতে পলায়ন করিল। অতঃপর গোপনে ভ্রমণ করিতে করিতে তাহারা এই নগরীতে আগমনপূর্ব্বক আমাদের সহিত মিলিত হইয়াছে। এই প্রকারে আমরা উভয়ে উগ্রযৌবনবতী ননদিনী এবং তাহার

ভ্রাতৃজায়াকে পত্নীরূপে প্রাপ্ত হইয়াছি। তাহারা আমাদিগের নিকট অনুরাগে আত্মসমর্পণ করিয়াছে। হে দেব, আমরা কোথাও অবস্থান করিতে ভীত হইতেছি, কারণ অসমসাহসিক কার্য্য সমাপনান্তে কে নিরুদ্বেগ থাকিতে সমর্থ হয়? গতকল্য আমরা দুইজন যখন কোথায় অবস্থান করিব এবং কি প্রকারে বিত্তোপার্জ্জন করিব এই কথা আলোচনা করিতেছিলাম তখন হে দেব, আপনি দূর হইতে দেখিতে পাইয়া গুপ্তচর সন্দেহে আমাদিগকে কারাগারে প্রেরণ করিয়াছিলেন। অদ্য আপনি আমাদিগের বৃত্তান্ত শ্রবণ করিবার নিমিত্ত প্রশ্ন করিলে তাহা আপনার নিকট নিবেদন করিলাম। এক্ষণে আপনার ইচ্ছামত আমাদের ব্যবস্থা করুন।" তাহাদের মধ্যে একজন এই কথা বলিলে নৃপতি বিক্রমসিংহ দ্বিজদ্বয়কে বলিলেন, 'আমি সন্তুষ্ট হইয়াছি, তোমরা এই নগরীতেই অবস্থান কর। আমি তোমাদিগকে বহু ধন প্রদান করিব'—এই কথা বলিয়া রাজা তাহাদিগকে বহু বিত্ত প্রদান করিলেন এবং তাহারা সুখে স্বচ্ছন্দে ভার্য্যাসহ নৃপতির সহিত বাস করিতে লাগিল।

এইরূপে শুভাশুভ-নিরপেক্ষ কর্ম্ম সাধন করিলে তাহা যদি সাহসিকতা-পূর্ণ হয় তবে শ্রীলাভ হয় এবং নৃপতিরা সন্তুষ্টচিত্তে সাহসীদিগকে পুরস্কৃত করেন। এই প্রকারেই সুরাসুর সমন্বিত এই সৃষ্ট জগৎ এই জন্মে অথবা পূর্ব্বজন্মে সম্পাদিত সৎ অথবা অসৎ কর্ম্মের ফলভোগ করে। সুতরাং হে দেবি, তুমি নিশ্চিন্ত থাক। স্বপ্নে স্বর্গ হইতে পতিত যে অগ্নিশিখাকে তোমার গর্ভে প্রবেশ করিতে দর্শন করিয়াছ তিনি নিশ্চয়ই কোন দেবাংশ সম্ভূত হইবেন, যিনি সম্প্রতি স্বীয় কর্ম্মফলে তোমার উদরে স্থান গ্রহণ করিয়াছেন।" স্বীয় পতি কলিঙ্গদত্তের নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া গর্ভবতী রাজ্ঞী তারাদত্তা পরম আনন্দ প্রাপ্ত হইলেন। (১৯৯-২১১)

—ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের মদনমঞ্চুকা লম্বকের
প্রথম তরঙ্গ সমাপ্ত।

শ্লোক সংখ্যা—২১১
ক্রমিক সংখ্যা—৪৪২৫

## দ্বিতীয় তরঙ্গ

অতঃপর তক্ষশীলাধিপতি কলিঙ্গদত্তের ভার্য্যা রাজ্ঞী তারাদত্তা গর্ভ-ভারে প্রপীড়িতা হইলেন। পূর্ব্বগগনে উদীয়মানা চন্দ্রলেখার ন্যায় আসন্নপ্রসবা পাণ্ডুরমুখী রাজ্ঞীর নয়নতারকা তরলতা প্রাপ্ত হইল। শীঘ্রই তাহার একটি অনুপম সৌন্দর্য্যশালিনী কন্যা হইল—মনে হইল ইহা বিধাতার সর্ব্বোত্তম বস্তু সৃষ্টি করিবার উজ্জ্বল দৃষ্টান্ত। ভূতপিশাচাদি হইতে রক্ষার নিমিত্ত যে প্রদীপ প্রজ্বলিত ছিল তাহাকে সে স্বীয় সৌন্দর্য্য দ্বারা ম্লান করিয়াছিল, মনে হইল কন্যার পরিবর্ত্তে অনুরূপ সৌন্দর্যশালী পুত্র না হওয়াতে দীপাবলী যেন ম্রিয়মান হইয়াছে। সুন্দরী হওয়া সত্ত্বেও উহার ন্যায় সুন্দর পুত্রলাভে বঞ্চিত হওয়াতে তাহার পিতা নৃপতি কলিঙ্গদত্ত নিরাশ হইয়াছিলেন। যদিও তিনি অনুমান করিয়াছিলেন যে ঐ কন্যা দেবাংশসম্ভূতা তথাপি পুত্রলাভের কামনা করিয়াছিলেন বলিয়াই তাঁহার বিষাদ জন্মিয়াছিল, কারণ কন্যা যেন একতাল শোক, আর পুত্র যেন মূর্ত্তিমান আনন্দ। বিষাদক্লিস্ট হইয়া নৃপতি প্রাসাদ হইতে বহির্গমন-পূর্ব্বক বহু বুদ্ধমূর্ত্তিসমন্বিত একটি বিহারে প্রবেশ করিলেন। বিহারের একপ্রান্তে জনমধ্যে উপবিষ্ট একজন ধর্ম্মপ্রচারক ভিক্ষুকে তিনি এইরূপ বলিতে শ্রবণ করিলেন, 'লোকে বলে যে এই পৃথিবীতে ধনদান অতিশয় মহৎ কার্য্য। ধনদাতাকে প্রাণদাতা বলা যাইতে পারে, কারণ ধনের দ্বারা প্রাণধারণ করা হয়। করুণাকুলচিত্ত বুদ্ধ নিজেকে তৃণবৎ জ্ঞান করিয়া স্বীয় জীবন পরার্থে উৎসর্গ করিয়াছিলেন, ধন ত কত হীন-বস্তু। এইরূপ কঠোর তপশ্চর্য্যা দ্বারা কামনাহীন ও বীতস্পৃহ হইয়া দিব্যজ্ঞান লাভকরতঃ তিনি বুদ্ধত্ব প্রাপ্ত হইয়াছিলেন। স্বার্থহীন হইয়া এমন কি স্বীয় দেহ বিসর্জ্জন করিয়াও প্রাজ্ঞ ব্যক্তি পরহিতকর কর্ম্ম সম্পাদনকরতঃ সম্যক সম্বোধি লাভ করেন।' ( ১-১২ )

### সপ্ত রাজকুমারীর কাহিনী

বহু পূর্ব্বে কৃত নামক নৃপতির পর পর সপ্ত সুন্দরী কন্যার জন্ম হইল। জীবনের প্রতি বীতশ্রদ্ধ হইয়া তাহারা শৈশবেই পিতৃগৃহ পরিত্যাগ-পূর্ব্বক শ্মশানে গমন করিল এবং পরিজনেরা ইহার কারণ জিজ্ঞাসা করিলে

তাহারা বলিল, 'এই সংসার অসার। এই দেহ, প্রিয়জনসহ মিলনসুখ ইত্যাদি স্বপ্ন বিভ্রম। কেবলমাত্র পরহিতব্রতই এই সংসারের সার পদার্থ। আমাদের দেহদ্বারা অস্মৎসদৃশ প্রাণীদিগের মঙ্গলসাধন করা যাক, এই সুকুমার দেহের কি প্রয়োজন? দেহে জীবন থাকিতেই শ্মশানের আমমাংস-ভোজী রাক্ষসদিগের নিকট এই দেহ নিক্ষেপ করিব।'

স্বীয় চক্ষু উৎপাটনকারী রাজকুমারীর কাহিনী

পুরাকালে এক রাজপুত্র সংসারে বীতশ্রদ্ধ হইয়া কান্তিমান্ যুবাপুরুষ হওয়া সত্ত্বেও প্রব্রজ্যা গ্রহণ করিয়াছিল। একদা সেই ভিক্ষু কোন বণিক-গৃহে প্রবেশ করিলে তরুণী বণিকপত্নী তাহার পদ্মপত্রের ন্যায় আয়ত চক্ষু নিরীক্ষণ করিয়া সেই অক্ষিসৌন্দর্যে মুগ্ধ হইয়া তাহাকে বলিল, 'আহা, তোমার ন্যায় সুন্দর পুরুষ এইরূপ কষ্টকর ব্রত কেন গ্রহণ করিয়াছে? তোমার ঐ নয়নের দৃষ্টি যে রমণীর উপর পতিত হইবে সে ধন্য হইবে।' রমণী কর্তৃক এইরূপে পৃষ্ট হইয়া ভিক্ষু তাহার একটি চক্ষু উৎপাটন-করতঃ স্বহস্তে গ্রহণ করিয়া বলিল, 'মাতঃ, এই চক্ষু কি বস্তু তাহা দর্শন কর। যদি পছন্দ হয় তবে এই রক্তমাংসের ঘৃণ্যপিণ্ড গ্রহণ কর। অন্য চক্ষুটিও এই প্রকারই। ইহাতে আকৃষ্ট হইবার কি আছে?' সে এই কথা বলিলে বণিকবধূটি বিষাদগ্রস্ত হইয়া বলিল, 'হায়! হায়! আমি দুর্ভাগা, কি অপকর্মই না করিলাম! তোমার চক্ষুৎপাটনের হেতু হইলাম।' ভিক্ষু এইকথা শ্রবণ করিয়া বলিল, 'মাতঃ, শোক করিও না, কারণ তুমি আমার বরং উপকারই করিয়াছ।' দৃষ্টান্তস্বরূপ একটি কাহিনী বর্ণনা করিতেছি, শ্রবণ কর—( ১৩-২৫ )

ক্রোধবিজয়ী তপস্বীর কাহিনী

পুরাকালে জাহ্নবীতীরে এক সুরম্য উপবনে এক যতি ছিলেন, তিনি কঠিন তপশ্চর্যায় নিরত হইলে কোন এক নৃপতি অন্তঃপুরচারিণীদিগের সহিত তথায় আনন্দ সম্ভোগ করিতে আগমন করিল। বিহারান্তে মত্ত নৃপতি নিদ্রিত হইলে তাহার পার্শ্ব হইতে উত্থিত হইয়া তাহাকে পরিত্যাগ-করতঃ চপলমতি রাজ্ঞীগণ উদ্যানেই ইতস্ততঃ ভ্রমণ করিতে লাগিল। উদ্যানের এক প্রান্তে তপশ্চর্যায় রত যতিকে নিরীক্ষণ করিয়া তাহারা সৌৎসুক্যে তাঁহার চতুর্দিকে দণ্ডায়মান হইয়া, 'এই পুরুষটি কে হইতে'

পারে,'—তাহাই জল্পনা করিতে লাগিল। তাহারা বহুক্ষণ তথায় অবস্থান করিলে নৃপতি জাগ্রত হইয়া পার্শ্বে ভার্য্যাদিগকে দেখিতে না পাইয়া উদ্যানের সর্ব্বত্র অন্বেষণ করিতে লাগিল। অতঃপর তাহাদিগকে তপস্বীর চতুষ্পার্শ্বে দণ্ডায়মান দেখিয়া রাজা ক্রোধাবিষ্ট হইয়া তাহাকে খড়্গদ্বারা আঘাত করিল। ঐশ্বর্য্য, ঈর্ষ্যা, নির্ম্মমতা, পাপোন্মত্ততা, এবং অবিবেচকিতা প্রত্যেকে একাকী কি দুষ্কর্ম্মই না সাধন করিতে পারে! কিন্তু একত্রিত হইলে তাহারা পঞ্চাগ্নির ন্যায় কি ভীষণ রূপই না ধারণ করে! নৃপতি প্রস্থান করিলে অঙ্গ আহত হওয়া সত্ত্বেও যতি ক্রোধান্বিত হইলেন না প্রত্যক্ষ করিয়া একজন দেবতা আগমনকরতঃ তাহাকে বলিলেন, -'হে মহাত্মন্, আপনি যদি ইচ্ছা করেন তবে যে দুরাত্মা ক্রুদ্ধ হইয়া আপনার এই অবস্থা করিয়াছে, আমি স্বীয় শক্তিবলে তাহাকে বধ করিতে পারি।' এই কথা শ্রবণ করিয়া তপস্বী তাহাকে বলিলেন, 'হে দেবি, আপনি ঐরূপ বাক্য উচ্চারণ করিবেন না। কারণ ঐ ব্যক্তি আমার ধর্ম্মাচরণের সহায় হইয়াছে। আমার কোন অনিষ্টসাধন করে নাই। উহার কৃপায় আমি ধর্ম্মাধর্ম্ম শিক্ষা করিয়াছি। ঐ ব্যক্তি এইরূপ আচরণ না করিলে আমি কাহার প্রতি ক্ষমাপ্রদর্শন করিতে সমর্থ হইতাম? এই নশ্বর দেহের নিমিত্ত কোন্ মনস্বী কোপ প্রদর্শন করিবেন? প্রিয় ও অপ্রিয়কে সমানভাবে ক্ষমা করিতে যে সমর্থ সে ব্রহ্মত্ব লাভ করে।' যতির এই বাক্যে দেবী সন্তুষ্ট হইয়া তাহার দেহের আঘাত নিরাময়করতঃ অন্তর্হিতা হইলেন। (২৬-৩৮)

"হে মাতঃ, সেই তপস্বী যেরূপ সেই নৃপতিকে উপকারী জ্ঞান করিয়াছিল, তুমিও সেই প্রকার আমার চক্ষু উৎপাটন করাইয়া আমার তপঃ-শক্তি বৃদ্ধি করিয়াছ। বিনতা বণিকবধূকে এই কথা বলিয়া আত্মসংবরণ-কারী সুকুমারকান্তি তপস্বী সিদ্ধিলাভ করিল।

সুতরাং সুন্দরী যৌবনবতী হওয়া সত্ত্বেও আমাদের এই নশ্বরদেহের প্রতি কেন আকর্ষণ থাকিবে? প্রাজ্ঞদিগের মতে এই দেহ স্বজাতির উপ-কারার্থেই নিয়োজিত হওয়া উচিত। এই নিসর্গসুখস্থান শ্মশানেই শ্মশানবাসী প্রাণীদিগের উপকারার্থে আমাদের দেহ ত্যাগ করিব।"—অনুচরদিগকে এই কথা বলিয়া তদ্রূপ কার্য্য সম্পাদনকরতঃ সেই সপ্ত রাজকুমারী সিদ্ধিলাভ করিল।

ধীমানেরা নিজেদের শরীরের উপর কোনও মমত্ববোধ করেন না, পুত্র কলত্রাদির ত কথাই নাই- তাহারা তৃণরাশিসম।—সেই বিহারস্থ ধর্ম্মপ্রচারকের নিকট এইরূপ বাক্যাদি শ্রবণকরতঃ তথায় দিবসযাপন করিয়া নৃপতি

কলিঙ্গদত্ত নিজ প্রাসাদে প্রত্যাবর্ত্তন করিলেন। তথায় তিনি পুনরায় কন্যার জন্মশোকে মুহ্যমান হওয়াতে প্রাসাদস্থ এক বৃদ্ধ ব্রাহ্মণ তাঁহাকে বলিল, 'কন্যারত্ন লাভ করিয়া রাজন্, আপনি বিমনা হইয়াছেন কেন? পুত্র হইতেও প্রিয়তরা কন্যা ইহলোকে এবং পরলোকে সুখ উৎপাদন করে। রাজ্যলোভী পুত্রলাভের নিমিত্ত নৃপতিদিগের এই প্রকার ব্যগ্রতা কেন? তাহারা কুলীরের (কাঁকড়ার) ন্যায় স্বীয় পিতৃগণকেও ভক্ষণ করে। কুন্তিভোজ প্রমুখ নৃপতিরা কুন্তী প্রভৃতি কন্যাদিগের গুণে দুর্ব্বাসা ইত্যাদি দুর্দ্দান্ত মুনিদিগের হস্ত হইতে পরিত্রাণ পাইয়াছিলেন। কন্যার বিবাহ প্রদান করিয়া পরলোকের নিমিত্ত যে পুণ্য অর্জ্জন করা যায় পুত্রের নিকট হইতে কি তদনুরূপ সুফল আশা করা যায়? আপনাকে সুলোচনার বৃত্তান্ত বলিতেছি, শ্রবণ করুন—(৩৯-৫০)

### সুলোচনা এবং সুষেণের কাহিনী

ত্রিকূট পর্ব্বতে সুষেণ নামক নরপতি বাস করিতেন। শিবের প্রতি ঈর্ষ্যাবশতঃই বিধাতা যেন দ্বিতীয় কামদেবরূপে তাহাকে সৃষ্টি করিয়াছিলেন। পর্ব্বতের পাদদেশে সে এমন একটি দিব্য উদ্যান নির্ম্মাণ করিয়াছিল যে দেবতাদের নন্দনবনের প্রতিও অবজ্ঞা জন্মিয়াছিল। তাহার মধ্যে সে প্রফুল্লউৎপলশোভিত একটি বাপী নির্ম্মাণ করিয়াছিল, যাহা লক্ষ্মীদেবীর লীলাকমলের আকর হইয়াছিল। এই সরোবরে উত্তম রত্নখচিত সোপানাবলীতটপ্রান্তে ভার্য্যাহীন নরপতি কখনও কখনও বিহার করিতেন, কারণ তাঁহার যোগ্যপাত্রীর অভাব ছিল। একদা সুরসুন্দরী রম্ভা ইন্দ্রপুরী হইতে বহির্গত হইয়া আকাশমার্গে স্বেচ্ছা ভ্রমণ করিতে করিতে তথায় উপনীত হইয়া বিকশিত কুসুমপূর্ণ সেই উদ্যানে মূর্ত্তিমান বসন্তের ন্যায় সেই নৃপতিকে ইতস্ততঃ ভ্রমণ করিতে দেখিতে পাইল। সে বলিল, 'ইনি কি স্বর্গ হইতে অবতীর্ণ চন্দ্র যিনি লক্ষ্মীদেবীর অন্বেষণে পদ্মরাজিশোভিত সরোবরে অবতরণ করিয়াছেন? কিন্তু তাহা হওয়া সম্ভবপর নহে। কারণ এই বীরপুরুষের সৌভাগ্যশ্রী কখনও অস্তমিত হইবার নহে। ইনি নিশ্চয়ই পুষ্প অন্বেষণরত পুষ্পধন্বা হইবেন। কিন্তু ইঁহার সহচারিনী রতি কোথায় গমন করিয়াছেন?' উৎসুকা রম্ভা এই প্রকারে তাঁহার বর্ণনা করিয়া আকাশ হইতে অবতরণকরতঃ মানুষীরূপে নৃপতির নিকট গমন করিলে তিনি সহসা তাহাকে তৎসমীপে আগমন করিতে দেখিয়া সবিস্ময়ে মনে মনে চিন্তা

করিলেন, 'অবিশ্বাস্য রূপসী ইনি কে হইতে পারেন ? ইঁহাকে মানুষী বলিয়া মনে হয় না, কারণ ইঁহার চরণ ধূলি স্পর্শ করিতেছে না এবং ইঁহার চক্ষুর নিমেষ পড়িতেছে না। ইনি নিশ্চয়ই কোন দেবী হইবেন। ইঁহার পরিচয় জিজ্ঞাসা করিব না, কারণ তবে হয়ত ইনি আমার নিকট হইতে পলায়ন করিবেন। দেবতারা কখনও কখনও নরদিগকে সাক্ষাৎ করিতে আগমন করেন এবং নিজেদের গুপ্তরহস্য প্রকাশ করিতে পরাঙ্মুখ থাকেন।' নৃপতি যখন এইরূপ চিন্তা করিতেছিলেন তখন রম্ভা তাঁহার সহিত কথোপকথন করিতে আরম্ভ করিল এবং ক্রমে ক্রমে তাহা এতদূর অগ্রসর হইল যে রাজা তৎক্ষণেই তথায় তাহার কণ্ঠালিঙ্গন করিলেন। সেই অপ্সরার সহিত নৃপতি বহুক্ষণ তথায় কেলিরত থাকিলে সে স্বর্গের কথা বিস্মৃত হইল। প্রেম জন্মভূমি হইতেও প্রিয়তর। বৃক্ষে রূপান্তরিত তাহার সখী যক্ষিনীদিগের প্রসাদে নৃপতিরাজ্য মেরুশৃঙ্গরাজিপূর্ণ স্বর্গের ন্যায় সুবর্ণমণ্ডিত হইয়াছিল। কালক্রমে সেই উত্তমা অপ্সরা গর্ভবতী হইয়া রাজা সুষেণের একটি অনন্যাসুন্দরী কন্যা প্রসব করিল। প্রসবান্তেই সে নরপতিকে বলিল, 'রাজন, আমার প্রতি যে অভিশাপ ছিল আমি সম্প্রতি তাহা হইতে মুক্ত হইয়াছি। ( ৫১-৬৭ ) আমি দিব্যাঙ্গনা রম্ভা। তোমার সাক্ষাৎলাভ করিয়াই তোমার প্রতি প্রেমাসক্ত হইয়াছিলাম। সন্তান প্রসব করিয়াছি এবং এই মুহূর্ত্তেই তোমাকে পরিত্যাগ করিয়া আমাকে গমন করিতে হইবে। ইহাই দিব্যজনের রীতি। এই কন্যাকে সযত্নে পালন করিবে। ইহার বিবাহ হইলে আমরা পুনরায় দিব্যধামে মিলিত হইব।' অপ্সরা রম্ভা এই কথা বলিয়া অনিচ্ছাসত্ত্বেও প্রস্থান করিল এবং শোকার্ত্ত নৃপতি জীবন ত্যাগ করিতে কৃতসংকল্প হইলেন। তখন তাঁহার সচিবেরা তাঁহাকে বলিল, 'শকুন্তলাকে জন্মদানপূর্ব্বক মেনকা অন্তর্হিতা হইলে বিশ্বামিত্র কি নিরাশ হইয়া প্রাণত্যাগ করিয়াছিলেন ?' এই প্রকার নানারূপ বাক্য দ্বারা প্রবোধিত হইয়া নৃপতি ক্রমে ক্রমে শান্ত হইয়া ধৈর্য্য ধারণ করিলেন এবং যে কন্যা পত্নীর সহিত তাহার পুনর্মিলন ঘটাইবে তাহাকে বক্ষে ধারণ করিলেন। সেই সর্ব্বাঙ্গসুন্দরী দুহিতার সুন্দর নয়নের নিমিত্ত অনুরক্ত রাজা তাহার নাম রাখিলেন সুলোচনা। ( ৬৮-৭৩ )

কালক্রমে সে যৌবনপ্রাপ্তা হইলে কাশ্যপবংশীয় বৎসমুনি তাহাকে কোনও উদ্যানে যদৃচ্ছা ভ্রমণরতা দেখিতে পাইল। তপোরাশি দ্বারা

পরিপূরিত হইলেও সে নৃপাত্মজাকে দর্শনমাত্রই প্রেমাসক্ত হইয়া তৎক্ষণাৎ মনে মনে চিন্তা করিতে লাগিল, 'অহো! এই কুমারী কি অপরূপ সৌন্দর্য্যশালিনী! ইহাকে ভার্য্যারূপে প্রাপ্ত না হইলে আমার তপশ্চর্য্যার কি ফল?' সে যখন এইরূপ চিন্তা করিতেছিল, তখন ঐ উজ্জ্বলতেজা যুবক তপস্বীকে দর্শন করিয়া সুলোচনার মনে হইল অগ্নিদেব যেন ধূমমুক্ত হইয়া উপস্থিত হইয়াছেন। তাহার হস্তে জপমালা ও কমণ্ডলু দর্শন করিয়া সেও প্রেমাসক্ত হইয়া চিন্তা করিতে লাগিল, 'এই শান্ত কমনীয় ব্যক্তি কে হইতে পারেন?' তাহার দিকে অগ্রসর হইয়া তাহাকে পতিরূপে বরণ করিবার নিমিত্তই যেন সে তাহার নীলকমলসদৃশ অক্ষিমালা তাহার গাত্রে নিক্ষেপকরতঃ তপস্বীকে প্রণাম করিল। সুরাসুরের দুর্লঙ্ঘ্য মন্মথ মুনির হৃদয় অধিকার করিল এবং মুনি তাহাকে আশীর্ব্বাদ করিল, 'তোমার পতি লাভ হউক।' মুনিবরের সৌন্দর্য্যে মুগ্ধ হইয়া সেই রমণীর লজ্জা লুপ্ত হইয়াছিল এবং সে নতনেত্রে তাহাকে বলিল, 'হে বিপ্র, যদি আপনার এইরূপই অভিলাষ হইয়া থাকে এবং আমাকে যদি উপহাস না করিয়া থাকেন তবে আমার পিতা নৃপতিকে জিজ্ঞাসা করুন, তিনিই আমাকে দান করিতে সমর্থ।' পরিজনদিগের নিকট হইতে তাহার জন্মবৃত্তান্ত অবগত হইয়া মুনিবর কুমারীর পিতা নৃপতি সুষেণের নিকট তাহার পাণিপ্রার্থনা করিল। সেই যুবক-মুনির দেহসৌন্দর্য্যে এবং তপশ্চর্য্যায় অতিমাত্রায় আকৃষ্ট হইয়া অতিথিসৎকারপূর্ব্বক রাজা তাহাকে বলিলেন, 'ভগবন্ আমার এই দুহিতা অপ্সরা রম্ভা কর্ত্তৃক প্রসূতা, এবং কন্যার বিবাহান্তে তাহার সহিত আমি স্বর্গে পুনর্মিলিত হইব। দিব্যধামে প্রস্থানের সময় রম্ভা আমাকে এই কথা বলিয়াছিল। এখন কি করা কর্ত্তব্য তাহা নিরূপণ করুন।' এই কথা শ্রবণ করিয়া মুনি ক্ষণকাল চিন্তা করিল, 'তপস্বী রুরু কি মেনকার কন্যা সর্পদষ্টা প্রমদ্বারাকে স্বীয় জীবনের অর্দ্ধাংশ প্রদানপূর্ব্বক তাহাকে পত্নীত্বে বরণ করিয়াছিলেন না? বিশ্বামিত্র কি ব্যাধ ত্রিশঙ্কুকে স্বর্গে লইয়া গিয়াছিলেন না? সুতরাং সেইমত আমার তপস্যার কিয়দংশ এই বিষয়ে ব্যয় করিব না কেন?'' এইরূপ চিন্তা করিয়া মুনি বলিল, 'সহজেই এই কার্য্য সম্পাদন করা যাইবে, এবং উচ্চরবে বলিতে লাগিল, হে দেবতাগণ, আপনারা শ্রবণ করুন, আমার তপশ্চর্য্যার অংশ দ্বারা এই ভূপতি সশরীরে স্বর্গে গমনপূর্ব্বক রম্ভাকে লাভ করুন।' মুনি সকলের সমক্ষে এই কথা বলিলে

আকাশ হইতেও স্পষ্ট প্রত্যুত্তর শ্রুত হইল, 'তাহাই হউক।' অতঃপর নৃপতি কশ্যপবংশীয় বৎসমুনির হস্তে দুহিতা সুলোচনাকে সম্প্রদান করিয়া স্বর্গে গমন করিলেন। তথায় তিনি দেবত্ব প্রাপ্ত হইয়া ইন্দ্র কর্তৃক ভার্য্যারূপে প্রদত্তা দৈবভাবপ্রাপ্তা রম্ভার সহিত সুখে বাস করিতে লাগিলেন। (৭৪-৯৩)

হে রাজন্, এই প্রকারে কন্যা হইতে নৃপতি সুষেণের সমস্ত মনোরথ পূর্ণ হইয়াছিল। আপনাদের মত পুরুষদিগের গৃহেই এই কন্যারা জন্মগ্রহণ করে। এই কন্যাও তদ্রূপ অভিশপ্ত কোনও দিব্যাঙ্গনা হইবে। সুতরাং, হে রাজন্, এই কন্যা জন্মগ্রহণ করিয়াছে বলিয়া শোক করিবেন না।" তাহার গৃহে বৃদ্ধত্ব প্রাপ্ত দ্বিজের নিকট হইতে এই কাহিনী শ্রবণ করিয়া নৃপতি কলিঙ্গদত্ত শোকপরিত্যাগপূর্ব্বক শান্ত হইলেন। তিনি শশিকলার ন্যায় সুন্দরী নয়নানন্দদায়িকা প্রিয়া কন্যার নামকরণ করিলেন, 'কলিঙ্গসেনা।' রাজকুমারী কলিঙ্গসেনা সখী পরিবৃতা হইয়া পিতৃগৃহে বর্দ্ধিত হইতে লাগিল এবং শৈশব সমুদ্র আলোড়িত করিয়া প্রাসাদে এবং প্রাসাদ-উদ্যানে ক্রীড়ারসে মত্ত তরঙ্গবৎ বাস করিতে লাগিল।

একদা মায়াসুরের কন্যা সোমপ্রভা আকাশমার্গে গমন করিবার সময় তাহাকে হর্ম্ম্যশীর্ষে ক্রীড়ারতা অবস্থায় দেখিতে পাইল। আকাশ হইতে তাহার মুনিমানসমোহিনী রূপ দর্শন করিয়া প্রীত হইয়া চিন্তা করিতে লাগিল, চন্দ্রের ন্যায় সৌম্যদর্শনা এই রাজকুমারী কে? দিবাভাগেও ইহাকে প্রভাময়ী দেখা যাইতেছে কেন? যদি বালিকা রতি হইয়া থাকে তবে কামদেব কোথায়? আমার মনে হইতেছে এই কুমারী নিশ্চয়ই কোন দিব্যাঙ্গনা হইবে। অভিশপ্তা হইয়া রাজপ্রাসাদে জন্মগ্রহণ করিয়াছে। আমার ধারণা, ইহার পূর্ব্বজন্মে আমি ইহার সখী ছিলাম। আমার হৃদয় ইহার প্রতি অতিশয় স্নেহবশতঃ আমাকে এই কথা বলিতেছে। সুতরাং পুনরায় ইহাকে আমার সখীত্বে বরণ করা সমুচিত হইবে।"—এইরূপ চিন্তা করিয়া কুমারী যাহাতে সন্ত্রস্ত না হয় এবং আশ্বস্তা হয় তন্নিমিত্ত আকাশ হইতে সে অলক্ষিতে অবতরণপূর্ব্বক মনুষ্য কন্যারূপ ধারণ করিয়া ধীরে ধীরে কলিঙ্গসেনার সমীপে আগমন করিল। তাহাকে দর্শন করিয়া কলিঙ্গসেনা চিন্তা করিল, 'কি আশ্চর্য্য! অদ্ভুত রূপশালিনী এক রাজকুমারী স্বেচ্ছায় আমাকে দর্শন করিতে আগমন করিয়াছেন। ইনি আমার উপযুক্তা সখী হইবেন।' অতঃপর সে গাত্রোত্থানপূর্ব্বক সাদরে সোমপ্রভাকে আলিঙ্গন করিল। অচিরে তাহাকে আসন প্রদান করিয়া তাহার নাম ও বংশপরিচয় জানিতে আগ্রহ প্রকাশ করিলে সোমপ্রভা তাহাকে বলিল, "ধৈর্য্যাবলম্বন কর,

আমি তোমাকে সমস্তই বলিব।" কথোপকথন করিতে করিতে উভয়ে হস্তোপরি হস্ত ন্যস্ত করিয়া সখীত্বে আবদ্ধা হইলে সোমপ্রভা বলিল, 'সখি, তুমি রাজকন্যা। রাজপুত্রদিগের সহিত মিত্রতা রক্ষা করা সুকঠিন, কারণ তাহারা স্বল্পদোষেই ক্রুদ্ধ হইয়া পড়ে। এই প্রসঙ্গে আমি তোমার নিকট রাজপুত্র ও বণিকপুত্রের কাহিনী বর্ণনা করিতেছি, শ্রবণ কর।' (৯৪-১১২)

## রাজপুত্র ও তাহার জীবনরক্ষাকারী বণিকপুত্রের কাহিনী

পুষ্করাবতী নগরীতে গূঢ়সেন নামক নৃপতি বাস করিতেন। তাঁহার একটি পুত্রসন্তান জন্মগ্রহণ করিয়াছিল। সেই রাজপুত্র অত্যন্ত অহংকারী ছিল এবং ভালমন্দ যে কোন প্রকার কার্য্যই সম্পাদন করিত, একমাত্র পুত্র হওয়াতে নৃপতি তাহা অনুমোদন করিতেন। একদা উপবনে ভ্রমণ করিতে করিতে সে তত্তুল্য বিত্তশালী ও সুরূপা ব্রহ্মদত্ত বণিকের পুত্রের সাক্ষাৎ লাভ করিল। দর্শনমাত্রেই তাহাকে প্রিয় সুহৃদরূপে বরণ করিল এবং এই দুইজন রাজপুত্র ও বণিকপুত্র শীঘ্রই প্রত্যেক বিষয়েই সমদৃষ্টি সম্পন্ন হইল। অবিলম্বে তাহারা একজন অন্যজনকে দর্শন না করিয়া সুস্থির থাকিতে অসমর্থ হইল, কারণ পূর্ব্বজন্মের প্রেম পরস্পরকে এক সূত্রে গ্রথিত করে। বণিকপুত্রের নিমিত্ত এমন কোনও ভোজ্যদ্রব্য প্রস্তুত হইত না যাহা রাজপুত্র কর্ত্তৃক সর্ব্বাগ্রে আস্বাদিত না হইত।

একদা রাজপুত্র বন্ধুর বিবাহ প্রথমে নিরূপিত করিয়া স্বয়ং বিবাহার্থে অহিচ্ছত্র অভিমুখে যাত্রা করিল। ভ্রমণ করিতে করিতে সসৈন্যে মিত্রসহ সে সায়ংকালে ইক্ষুমতী নদীতীরে উপনীত হইয়া তথায় অবস্থান করিতে লাগিল। চন্দ্রোদয় হইলে পানোৎসবান্তে সে নিদ্রিত হইবার সময় ধাত্রী কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া একটি গল্প বলিতে আরম্ভ করিল। কিন্তু মত্ত এবং ক্লান্ত হওয়াতে গল্প বলিতে আরম্ভ করিয়াই সে এবং ধাত্রী অচিরে নিদ্রাবিষ্ট হইল, রাজপুত্রের প্রতি স্নেহবশতঃ বণিকপুত্র কিন্তু জাগ্রত রহিল। (১১৩-১২৩) অন্যেরা যখন সুষুপ্ত ছিল তখন জাগ্রত বণিকপুত্র যেন গগনে কথোপকথনরতা দুই নারীর বাক্য শ্রবণ করিল। প্রথম জন বলিল, 'এই অভাগা গল্প শেষ না করিয়াই নিদ্রিত হইয়াছে, উহাকে আমি এই অভিশাপ প্রদান করিতেছি, কল্য প্রাতে সে একটি কণ্ঠহার দর্শন করিয়া উহা গ্রহণ করিলে তাহা উহার কণ্ঠলগ্ন হইবে এবং তন্মুহূর্ত্তেই রাজকুমার মৃত্যুমুখে পতিত

হইবে।' প্রথমা নারী বিরতা হইলে দ্বিতীয়া নারী বলিল, 'ঐ বিপদ হইতে যদি সে উত্তীর্ণ হয় তথাপি সে একটি আম্রবৃক্ষ দর্শন করিয়া উহার ফল ভক্ষণ করিলে তৎক্ষণাৎ উহার মৃত্যু হইবে।' সে বিরতা হইলে তৃতীয়া রমণী বলিল, 'উহা হইতেও নিষ্কৃতি প্রাপ্ত হইলেও সে বিবাহার্থে যে গৃহে প্রবেশ করিবে তাহা উহার উপর পতিত হইয়া উহাকে বধ করিবে।' ইহা বলিয়া ঐ নারী নীরব হইলে চতুর্থজন বলিল, "উহা হইতেও পরিত্রাণ পাইলে সে যখন রজনীতে বাসরঘরে প্রবেশ করিবে তখন একশতবার হাঁচি দিবে তখন যদি কেহ শতবার 'জীব' না বলে তবে সে মৃত্যু আলিঙ্গন করিবে এবং যদি কোন ব্যক্তি জীবন রক্ষার্থে উহার নিকট এই কথা প্রকাশ করে তবে তাহারও মৃত্যু হইবে।" ইহা বলিয়া ঐ বাণী নীরব হইল। বণিকপুত্র বজ্রসম নিদারুণ এই বাক্যাবলী শ্রবণ করিয়া রাজপুত্রের প্রতি অনুরাগবশতঃ উদ্বিগ্নচিত্তে চিন্তা করিতে লাগিল, 'যে গল্প আরম্ভ হইয়া সমাপ্ত হয় নাই তাহাকে ধিক্। উহা শ্রবণ করিতে অলক্ষ্যে দেবতারা উপস্থিত হইয়াছিলেন। কিন্তু তাহাদের আগ্রহভঙ্গ হওয়াতে তাহারা মিত্রকে অভিশপ্ত করিলেন। যদি রাজকুমারের মৃত্যু হয় তবে আমার প্রাণধারণ করিয়া কি লাভ? সুতরাং প্রাণসম প্রিয় বন্ধুকে কোন কৌশলে রক্ষা করিতেই হইবে। এই ঘটনা উহার নিকট বিবৃত করিব না, কারণ তাহা হইলে আমারও মৃত্যু হইবে।" এইরূপ চিন্তা করিয়া বণিকপুত্র অতিকষ্টে সেই নিশা যাপন করিল। (১২৪-১৩৫)

প্রাতঃকালে বণিকপুত্রের সহিত যাত্রা আরম্ভ করিলে সে তাহার সম্মুখে একটি মণিহার নিরীক্ষণ করিয়া উহা গ্রহণ করিতে ব্যগ্র হইলে বণিকপুত্র তাহাকে বলিল, 'সখে, ঐ হার স্পর্শ করিও না। উহা নিশ্চয়ই কোন মায়াময় বস্তু হইবে, কারণ সৈন্যরা উহা প্রত্যক্ষ করিতে পারিতেছে না কেন?' ইহা শ্রবণ করিয়া রাজপুত্র ঐ হার গ্রহণে বিরত থাকিল। কিয়দ্দূর অগ্রসর হইয়া একটি আম্রবৃক্ষ দর্শনকরতঃ উহার ফল ভোজনে ইচ্ছুক হইলে বণিকপুত্র পূর্বের ন্যায় তাহাকে ঐ কার্য হইতে বিরত করিল। সে ক্ষুণ্ণ মনে ধীরে ধীরে অগ্রসর হইয়া শ্বশুরালয়ে উপনীত হইল। তথায় বিবাহার্থে একটি গৃহে প্রবেশ করিতে উদ্যত হইলে বণিকপুত্র তাহাকে বারণ করিতেই সেই গৃহটি ভূপতিত হইল। অল্পের জন্য এই প্রকার বিপন্মুক্ত হওয়াতে বন্ধুর ভবিষ্যদ্দৃষ্টির প্রতি তাহার কিঞ্চিৎ প্রত্যয় জন্মিল। অতঃপর রাজপুত্র ভার্যাসহ অন্য গৃহে প্রবেশ করিলে বণিকপুত্র অলক্ষিতে

তথায় প্রবেশ করিল। শয্যা গ্রহণ করিবার সময় রাজপুত্র একশতবার হাঁচি প্রদান করিলে বণিকপুত্র শয্যাতল হইতে শতবার 'জীব' বলিল। অভীষ্ট কর্ম্ম সমাপনান্তে বণিকপুত্র সহর্ষে স্বেচ্ছায় সেই গৃহ পরিত্যাগ করিল। কিন্তু রাজপুত্র পত্নীসহ তথায় অবস্থান করিতেছিল। তাহাকে বহির্গমন করিতে দর্শন করিয়া ঈর্ষ্যাবশে তাহার স্নেহানুরাগের কথা বিস্মৃত হইয়া সে সক্রোধে দ্বারস্থ রক্ষীদিগকে বলিল, 'আমি যখন একান্তে থাকিতে ইচ্ছা করিয়াছিলাম তখন এই দুরাত্মা অন্তঃপুরে প্রবেশ করিয়াছিল। সম্প্রতি ইহাকে ধৃত কর। প্রাতঃকালে ইহার শাস্তিবিধান করিব।' তখন রক্ষীগণ তাহাকে ধৃত করিলে বন্ধ অবস্থায় সেই রজনী যাপনকরতঃ প্রাতঃকালে যখন সে বধাভূমিতে নীত হইতেছিল তখন সে তাহাদিগকে বলিল, 'অগ্রে আমাকে রাজকুমারের নিকট লইয়া যাও। তাহাকে আমার এতাদৃশ আচরণের হেতু নিবেদন করিব। তদনন্তর আমাকে বধ করিও।' দ্বাররক্ষীদিগকে এই কথা বলিলে তাহারা রাজপুত্রের নিকট তাহা জ্ঞাপন করিল। তখন সচিবদিগের উপদেশে রাজপুত্র বণিকপুত্রকে তৎসমীপে আনয়ন করিতে আদেশ করিলেন। রাজকুমার সমীপে আনীত হইলে বণিকপুত্র সমস্ত কাহিনী নিবেদন করিল, কারণ, গৃহপতন তাহার বিশ্বাস উৎপাদন করিয়াছিল। রাজপুত্র তুষ্ট হইয়া বধাজ্ঞা প্রত্যাহারকরতঃ বিবাহিত হইয়া তাহার সহিত স্বনগরীতে প্রত্যাবর্ত্তন করিল। তথায় তাহার সুহৃদ বণিকপুত্রের উদবাহক্রিয়া সম্পাদিত হইলে তাহারা সুখে স্বচ্ছন্দে বাস করিতে লাগিল এবং সকলে বণিকপুত্রের গুণের প্রশংসা করিতে লাগিল। (১৩৬-১৫১)

এই প্রকারে উচ্ছৃঙ্খল রাজপুত্রেরা উপকারের কথা বিস্মৃত হইয়া তাহাদের অনুবর্ত্তীদিগকে মত্তগজের ন্যায় হত্যা করে। যাহারা হাস্য করিতে করিতে প্রাণ হরণ করে সেই বেতালদিগের সহিত মৈত্রী কি প্রকারে সম্ভব? অতএব রাজকুমারি, আমার সহিত সখ্য কদাচিৎ পরিত্যাগ করিও না।"

কলিঙ্গসেনা প্রাসাদে সোমপ্রভার মুখ হইতে নির্গত এই বাণী শ্রবণ করিয়া তাহার স্নেহশীলা সখীকে প্রত্যুত্তর করিল, "তুমি যাহাদের কথা বলিতেছ তাহারা পিশাচ, নৃপতি-সন্তান নহে। আমি এখন পিশাচদিগের দুষ্কার্য্যের কথা বলিব, শ্রবণ কর—

## ব্রাহ্মণ-পিশাচ কাহিনী

পুরাকালে যজ্ঞস্থল নামক রাজঅগ্রহারে এক দ্বিজ বাস করিত। দারিদ্র্যবশতঃ একদা সে কাষ্ঠ আহরণ করিবার নিমিত্ত অরণ্যে গমন করিয়া-

ছিল। তথায় কুঠার দ্বারা কর্ত্তিত একটি কাষ্ঠখণ্ড দৈবাৎ তাহার জঙ্ঘা ভেদ করিয়া গভীরভাবে প্রবেশ করিল। প্রচুর রক্তপাত হওয়াতে সে অজ্ঞান হইয়া পড়িল। তাহাকে তদবস্থায় দর্শন করিয়া পরিচিত এক ব্যক্তি তাহাকে উত্তোলন করিয়া দ্বিজের গৃহে আনয়ন করিল। তাহার বিহ্বলাপত্নী শোণিত প্রক্ষালনপূর্ব্বক তাহাকে আশ্বস্ত করিয়া তাহার জঙ্ঘার ক্ষতস্থলে পট্টি বন্ধন করিয়া রাখিল। দিনের পর দিন চিকিৎসা সত্ত্বেও তাহার ক্ষত আরোগ্য হইল না বরং তথায় একটি ব্রণের আবির্ভাব হইল। তখন ব্রণকষ্টে খিন্ন মরণোদ্যত দরিদ্র ব্রাহ্মণের এক বিপ্র বন্ধু আগমনকরতঃ তাহাকে গোপনে এই উপদেশ প্রদান করিল, "যজ্ঞদত্ত নামক আমার এক মিত্র বহুকাল অত্যন্ত দরিদ্রাবস্থায় থাকিয়া অবশেষে মন্ত্রবলে এক পিশাচের সাহায্যে বহু বিত্ত লাভ করিয়া সুখে বাস করিতেছে। সে আমাকে ঐ মন্ত্রটি বলিয়াছে এবং হে সখে, তুমিও ঐ মন্ত্রবলে পিশাচের সাহায্য লাভ করিলে সে তোমার ক্ষত আরোগ্য করিয়া দিবে।' এই কথা বলিয়া মন্ত্রের শব্দসমূহ তাহাকে বলিল এবং কি প্রক্রিয়া সম্পাদন করিতে হইবে তাহা নিম্নোক্তরূপে বর্ণনা করিল, 'রাত্রির শেষ যামে উত্থিত হইয়া আলুলায়িত কেশে নগ্ন দেহে, মুখ প্রক্ষালন না করিয়াই দুই হস্তে পূর্ণমুষ্ঠি তণ্ডুল গ্রহণকরতঃ মন্ত্রোচ্চারণ করিতে করিতে যথায় চারিটি পথ মিলিত হইয়াছে তথায় ঐ দুই মুষ্ঠি তণ্ডুল নিক্ষেপ করিয়া নীরবে প্রত্যাবর্ত্তন করিবে এবং পশ্চাৎদিকে দৃষ্টিপাত করিবে না। সর্ব্বদা এই প্রকার করিতে থাকিবে, যে পর্য্যন্ত পিশাচ আগমনকরতঃ তোমাকে স্বয়ং না বলে, 'আমি তোমার রোগ নিরাময় করিয়া দিব।' অতঃপর সন্তুষ্টচিত্তে তাহার সাহায্য গ্রহণ করিলে সে তোমার রোগ আরোগ্য করিয়া দিবে।"

তাহার মিত্র এই কথা বলিলে সেই ব্রাহ্মণ তাহার উপদেশমত কর্ম্ম-সম্পাদন করিল এবং সেই সিদ্ধ পিশাচ হিমালয়ের উত্তর শৃঙ্গ হইতে দিব্য ওষধি আহরণপূর্ব্বক তাহার ব্রণ নিরাময় করিল। (১৫২-১৬১) আরোগ্য লাভ করিয়া দ্বিজ হর্ষান্বিত হইলে পিশাচ দৃঢ়তার সহিত বলিল, 'আরোগ্য করিবার নিমিত্ত আমাকে দ্বিতীয় একটি ক্ষতস্থান প্রদান কর। যদি তাহা না কর তবে আমি তোমার অনিষ্ট করিব, এমন কি তোমার দেহই বিনষ্ট করিব।' বিপ্র এই কথা শ্রবণ করিয়া তাহার হস্ত হইতে মুক্তি পাইবার নিমিত্ত তৎক্ষণাৎ তাহাকে বলিল, 'সপ্তদিবস অপেক্ষা কর আমি তোমাকে দ্বিতীয় ব্রণ প্রদান করিব।' পিশাচ অন্তর্ধান করিল কিন্তু দ্বিজও জীবনের আশা পরিত্যাগ করিল।

এই পর্যান্ত বিবৃত করিয়া কলিঙ্গসেনা অশ্লীল কথা বলিতে হইবে বলিয়া লজ্জিত হইলে সোমপ্রভা কর্ত্তৃক বারংবার অনুরুদ্ধ হইয়া সে পুনরায় বলিতে আরম্ভ করিল।

তখন দ্বিতীয় ব্রণলাভে অসমর্থ বিষাদক্লিষ্ট পিতাকে দর্শন করিয়া তাহার বিদগ্ধা বিধবা কন্যা তাহাকে প্রশ্নকরতঃ ব্যাপারটি অনুধাবন করিয়া বলিল, "আমি ঐ পিশাচকে বঞ্চনা করিব। তুমি পিশাচের নিকট পুনরায় গমন করিয়া তাহাকে বল। 'আমার দুহিতার দুষ্ট নাড়িব্রণ হইয়াছে, উহা আরোগ্য করিতে হইবে।'" তাহা শ্রবণ করিয়া বিপ্র হৃষ্ট-চিত্তে পিশাচকে সেই কথা বলিল এবং তাহাকে তাহার কন্যার নিকট আনয়ন করিলে কন্যা তাহাকে গোপনে তাহার বরাঙ্গ প্রদর্শনকরতঃ বলিল, 'হে ভদ্র, আমার এই ব্রণ আরোগ্য কর।' তখন নানা প্রকার প্রলেপাদি ব্যবহার করিয়াও সেই মূঢ় পিশাচ কিছুই করিতে সমর্থ হইল না বরং তাহার নিম্ন-দেশে বায়ুদ্বার দর্শন করিয়া মনে করিল দ্বিতীয় একটি ব্রণের আবির্ভাব হইয়াছে। তদ্দর্শনে ভ্রান্ত পিশাচ মনে মনে চিন্তা করিল, 'একটি ব্রণ আরোগ্য করিতে না করিতেই দ্বিতীয় ব্রণের আবির্ভাব হইয়াছে। সত্য সত্যই এইরূপ একটি প্রবাদ আছে যে ছিদ্র অনেক অনর্থ আনয়ন করে। সংসার পথে ভ্রমণ করিতে করিতে লোকেরা এই প্রকারে প্রলয়ের সম্মুখীন হয়। ঈশ্বর ব্যতীত কে ইহার প্রতিকার করিতে সমর্থ? (১৬২-১৮২) এই প্রকার চিন্তা করিয়া কার্যে অসফলতা প্রযুক্ত তাহাকে বন্ধন করা যাইতে পারে এই ভয়ে মূর্খ পিশাচ তথা হইতে পলায়নকরতঃ অদৃশ্য হইল। দুহিতা এই প্রকারে পিশাচকে বঞ্চনা করিলে তাহার হস্ত হইতে মুক্তি লাভ করিয়া রোগোত্তীর্ণ দ্বিজ সুখে বাস করিতে লাগিল।

পিশাচদিগের এই প্রকারই রীতি। কোন কোন নৃপাত্মজেরাও এই প্রকারে দুর্দ্দশা আনয়ন করে। কিন্তু সখি, বুদ্ধিপ্রভাবে তাহা রোধ করা যায়। কিন্তু সদ্বংশজাতা রাজকুমারীদিগের সম্বন্ধে এইরূপ কথা কখনও শ্রবণ করা যায় নাই। সুতরাং আমার সহিত সখীত্বে আবদ্ধ হইয়া কোন অনিষ্ট আশঙ্কা করিও না। কলিঙ্গসেনার মুখ হইতে এই শ্রুতি সুখকর বিচিত্র মধুর কাহিনী শ্রবণ করিয়া সোমপ্রভা সন্তোষ লাভ করিয়া বলিল, 'আমার আলয় এই স্থান হইতে ষষ্ঠিযোজন দূরে অবস্থিত এবং দিবসও প্রায় শেষ হইয়া আসিল। এই স্থানে বহুক্ষণ অতিবাহিত করিয়াছি এখন হে তন্বি, আমাকে প্রত্যাবর্তন করিতে হইবে।' তখন দিবাকর শনৈঃ শনৈঃ অস্তাচলে গমন করিতে থাকিলে দ্বিতীয়বার সাক্ষাৎলাভেচ্ছু

তাহার সখীর নিকট হইতে বিদায় গ্রহণপূর্বক সোমপ্রভা দর্শকদিগের বিস্ময় উৎপাদনকরতঃ আকাশপথে উড্ডীন হইয়া ত্বরিৎগতিতে স্বীয় আলয়ে প্রত্যাবর্ত্তন করিল। এই অদ্ভূত দৃশ্য দর্শনকরতঃ কলিঙ্গসেনা স্বগৃহে আগমন করিয়া বিহ্বলচিত্তে চিন্তা করিতে লাগিল, আমি বুঝিতে পারিতেছি না আমার সখী কোনও সিদ্ধাঙ্গনা, অপ্সরা অথবা বিদ্যাধরী কি না! সে নিশ্চয়ই কোন নভশ্চারী দিব্যাঙ্গনা হইবে। দিব্যাঙ্গনারা অতিশয় স্নেহবশতঃ মর্ত্তবাসীদিগের সহিত মৈত্রী স্থাপন করেন। অরুন্ধতী কি পৃথুরাজার কন্যার সহিত মিত্রতাসূত্রে আবদ্ধ হইয়াছিলেন না? এবং কন্যার মৈত্রী হেতু সুরভীকে স্বর্গ হইতে মর্ত্ত্যে আনয়ন করিয়াছিলেন না? স্বর্গভ্রষ্ট হইয়া সুরভীর দুগ্ধ পান করিয়া তিনি কি পুনরায় স্বর্গে প্রত্যাবর্ত্তন করেন নাই? আমার কি সৌভাগ্য, এই দিব্যাঙ্গনাকে সখীরূপে প্রাপ্ত হইয়া ধন্য হইয়াছি। আগামীকল্য সে হেথায় আগমন করিলে সুকৌশলে আমি তাহার নাম এবং কুল জানিয়া লইব। এইরূপ চিন্তা করিতে করিতে কলিঙ্গসেনা তথায় রজনী যাপন করিল এবং সোমপ্রভা পুনরায় তাহার দর্শনলাভের আশঙ্কায় উদ্‌গ্রীব হইয়া সেই নিশা অতিক্রান্ত করিল। (১৮৩-১৯৩)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের মদনমঞ্চুকা লম্বকের
দ্বিতীয় তরঙ্গ সমাপ্ত।
শ্লোক সংখ্যা—১৯৩
ক্রমিক সংখ্যা—৪৬১৮

## তৃতীয় তরঙ্গ

প্রাতঃকালে সোমপ্রভা সখীর চিত্তবিনোদনার্থ একটি ভাণ্ড দারুময় সুন্দর পুত্তলিকা ইত্যাদিতে পূর্ণ করিয়া তৎসহ পুনরায় আকাশপথে বিচরণ করিতে করিতে কলিঙ্গসেনার সমীপে আগমন করিলে সে তাহাকে দর্শনমাত্র আনন্দাশ্রুপূর্ণলোচনে গাত্রোত্থানপূর্ব্বক আলিঙ্গন করিল এবং সোমপ্রভা পার্শ্বে উপবিষ্ট হইলে তাহাকে বলিল, 'তোমার মুখপূর্ণচন্দ্র দর্শন করিতে অসমর্থ হইয়া তমোময় ত্রিযামা যামিনী যেন আমার নিকট শতযামা বলিয়া প্রতিভাত হইয়াছে। যদি জ্ঞাত থাক তবে তোমার সহিত আমার এই বন্ধুত্ব যাহার সুফল, আমার সেই পূর্ব্বজন্মে তোমার সহিত কি সম্বন্ধ ছিল তাহা ব্যক্ত কর।" এই কথা শ্রবণ করিয়া সোমপ্রভা রাজকন্যাকে বলিল, 'সেই জ্ঞান আমার নাই কারণ পূর্ব্বজন্মের কথা আমার স্মরণাতীত। সে বিষয়ে অভিজ্ঞ মুনিদিগেরও জ্ঞান নাই। যাহাদের জানা আছে তাহারা ত পরতত্ত্ববিদ'। সোমপ্রভা এই কথা বলিলে কলিঙ্গসেনা প্রেম ও বিশ্বাসপূর্ণ মৃদু বচনে সাগ্রহে নিভৃতে তাহাকে জিজ্ঞাসা করিল, 'সখি, আমাকে বল, তুমি কোন. দিব্য পিতার কোন্ কুল অলংকৃত করিয়া জন্মগ্রহণ করিয়াছ? তুমি যে সুডৌল মুক্তার ন্যায় সৌন্দর্য্যসম্পন্না। জগতের কর্ণে মধুবর্ষী তোমার কি নাম এবং ঐ ভাণ্ড কেন আনয়ন করিয়াছ এবং উহার মধ্যে কি দ্রব্য আছে?' কলিঙ্গসেনার এই প্রণয়পূর্ণ বচন শ্রবণ করিয়া সোমপ্রভা তাহা পূর্ণ বৃত্তান্ত বলিতে আরম্ভ করিল। ( ১-১১ )

ত্রিভুবনে খ্যাত ময় নামক এক পরাক্রমশালী অসুর আছে। সে অসুরভাব পরিত্যাগপূর্ব্বক মহাদেবের শরণাপন্ন হইয়াছিল এবং তিনি তাহাকে অভয় প্রদান করিলে সে ইন্দ্রপুরী নির্ম্মাণ করিয়াছিল। সে দেবতাদিগের পক্ষ অবলম্বন করিয়াছে মনে করিয়া দৈত্যারা তাহার প্রতি ক্রুদ্ধ হইয়াছিল। ভীত হইয়া সে বিন্ধ্য পর্ব্বতের একটি গুহায় অদ্ভুত মায়াজালে অসুরদিগের অনধিগম্য একটি প্রাসাদ নির্ম্মাণ করিয়াছিল। আমার ভগিনী ও আমি সেই ময়াসুরের দুই কন্যা! আমার জ্যেষ্ঠা ভগিনীর নাম স্বয়ংপ্রভা। সে ব্রহ্মচারিণী এবং আমার পিতৃগৃহে কুমারী অবস্থায় বাস করে। কিন্তু তাহার কনিষ্ঠাকন্যা সোমপ্রভাকে অর্থাৎ আমাকে

কুবেরপুত্র নলকুবেরের হস্তে সম্প্রদান করা হইয়াছে। পিতা আমাকে নানাবিধ মায়াযন্ত্রাদি প্রস্তুত করিতে শিক্ষা প্রদান করিয়াছেন এবং এই ভাণ্ড সেই দ্রব্যাদির দ্বারা পূর্ণকরতঃ তোমার চিত্তবিনোদনার্থ হেথায় আনয়ন করিয়াছি। এই কথা বলিয়া সোমপ্রভা সেই ভাণ্ড উন্মোচনপূর্ব্বক তাহাকে নানাপ্রকার কৌতুকপ্রদ কাষ্ঠনির্ম্মিত মায়াদ্রব্যাদি প্রদর্শন করাইল। উহাদের মধ্যে একটি কীলক স্পর্শমাত্রই তাহার আদেশে বায়ুপথে উড্ডীন হইয়া একটি পুষ্পমাল্য আনয়নকরতঃ শীঘ্রই প্রত্যাবর্ত্তন করিল। অন্য একটি ইচ্ছামত পানীয় আনয়ন করিল। একটি নৃত্যরত হইল এবং আর একটি কথোপকথন করিতে লাগিল। এইরূপ অদ্ভুত যন্ত্রাদিদ্বারা কিছুকাল কলিঙ্গসেনার চিত্তবিনোদন করিয়া একটি সুরক্ষিত স্থানে মায়া-ভাণ্ডটি স্থাপনকরতঃ ভর্ত্তৃপরায়ণা সোমপ্রভা বিষণ্ন কলিঙ্গসেনার নিকট হইতে বিদায় গ্রহণ করিয়া নভোমার্গে স্বীয় আলয়ে প্রত্যাবর্ত্তন করিল। এই আশ্চর্য্যপ্রদ যন্ত্রাদি দর্শন করিয়া কলিঙ্গসেনা এতই মুগ্ধ হইয়াছিল যে, তাহার ক্ষুধা অন্তর্হিত হইল এবং তাহার আহারে রুচি রহিল না। এতদ্দৃষ্টে তাহার মাতার আশঙ্কা হইল যে কন্যা পীড়িতা হইয়াছে। আনন্দ নামক এক বৈদ্য তাহাকে পরীক্ষা করিয়া জননীকে বলিল যে উহার কিছুই হয় নাই। সে বলিল, 'কোন কারণহেতু হর্ষান্বিত হওয়ায় উহার ক্ষুধা নষ্ট হইয়াছে, কোন পীড়ার নিমিত্ত নহে, উহার সহাস্য আনন ও বিস্ফারিত নয়ন তাহাই সূচিত করিতেছে।' বৈদ্যের নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া কন্যার জননী কন্যাকে তাহার হর্ষের প্রকৃত কারণ জিজ্ঞাসা করিলে সে সমস্ত কথা বলিল। তাহার মাতার প্রত্যয় হইল যে কোনও সুযোগ্য সখীর সাহচর্য্যে সে আনন্দে কালযাপন করিতেছে এবং তন্নিমিত্ত তাহাকে অভিনন্দিতকরতঃ উপযুক্ত খাদ্য গ্রহণ করাইল। ( ১২-২৭ )

পরদিবস সোমপ্রভা তথায় আগমন করিয়া যাহা ঘটিয়াছে তাহা জানিতে পারিল এবং নিভৃতে কলিঙ্গসেনাকে বলিল, 'অলৌকিক শক্তিশালী আমার পতি তোমার সহিত আমার মৈত্রীর কথা অবগত হইয়াছেন এবং সমস্ত বিষয় জ্ঞাত হইয়াছেন। আমি তাহার নিকট হইতে তোমাকে প্রত্যহ দর্শন করিবার অনুমতি প্রাপ্ত হইয়াছি। সুতরাং এখন তুমি তোমার পিতামাতার নিকট হইতে আমার সহিত নির্ভয়ে সানন্দে স্বেচ্ছাবিহারের অনুমতি লাভকর।' ইহা শ্রবণ করিয়া কলিঙ্গসেনা তৎক্ষণাৎ তাহার হস্ত গ্রহণপূর্ব্বক তাহাকে পিতামাতার সকাশে আনয়নকরতঃ পিতা কলিঙ্গদত্তের নিকট সখী সোমপ্রভার নাম এবং বংশ পরিচয় জ্ঞাপন করিল এবং মাতা তারাদত্তার নিকটও তদনু-

রূপ পরিচয় প্রদান করিল। কন্যার বাক্য শ্রবণ করিয়া তাহারা সোমপ্রভাকে দর্শনকরতঃ তাহাকে সাদরে অভ্যর্থনা করিলেন। কন্যার প্রতি স্নেহবশতঃ সেই দম্পতি মহান্ অসুরের সুন্দরী ভার্য্যার রূপে আকৃষ্ট হইয়া তাহাকে যথারীতি সৎকারকরতঃ বলিলেন, 'বৎসে কলিঙ্গসেনাকে তোমার নিকট সমর্পণ করিলাম, তোমরা উভয়ে ইচ্ছামত সানন্দে বিহার কর।' তাহাদের বচনে হৃষ্ট হইয়া সোমপ্রভা ও কলিঙ্গসেনা প্রস্থান করিল। অতঃপর সোমপ্রভা ও কলিঙ্গসেনা ক্রীড়া করিবার নিমিত্ত মায়াযন্ত্রপূর্ণ ভাণ্ডসহ নৃপতি নির্ম্মিত এক বৌদ্ধবিহারে গমন করিল। একটি মায়াযক্ষ বাহির করিয়া তাহাকে বুদ্ধার্চ্চনার নিমিত্ত উপযুক্ত দ্রব্যাদি আনয়ন করিতে আদেশ করিলে সেই যক্ষ আকাশপথে বহুদূরে গমনপূর্ব্বক অপূর্ব্ব রত্নরাজি, মুক্তা ও স্বর্ণকমল আনয়ন করিল। পূজান্তে সোমপ্রভা বিস্ময়কর ক্রীড়া-প্রদর্শনকরতঃ তাহাদের বাসস্থানসহ বুদ্ধদিগকে প্রদর্শন করাইল। নৃপতি কলিঙ্গদত্ত এই বার্ত্তা শ্রবণ করিয়া মহিষীসহ তথায় আগমনকরতঃ উহা দর্শন করিয়া সোমপ্রভাকে মায়াক্রীড়া সম্বন্ধে প্রশ্ন করিলে সে বলিল, 'রাজন্, পুরাকালে আমার পিতা এই মায়াযন্ত্রাদি প্রস্তুত করিয়াছিলেন। (২৮-৪২) এই জগৎ নামক বিরাট যন্ত্র যেরূপ পঞ্চভূতে নির্ম্মিত, এই মায়াযন্ত্র-গুলিও তদ্বৎ। আমি একে একে প্রত্যেকটি যন্ত্রের বর্ণনা করিব। সে যন্ত্রে ক্ষিতির প্রাধান্য তাহা দ্বারা ইত্যাদি রুদ্ধ করে, ইন্দ্রেরও সেই বদ্ধ-দ্বার উন্মোচন করিবার শক্তি নাই, জলযন্ত্রে যাহা উদ্গত হয় তাহা জীবন্ত বলিয়া প্রতীত হইবে। তেজঃপ্রধান যন্ত্র হইতে অগ্নিশিখা নির্গত হয়! মরুৎ যন্ত্র গমনাগমন কার্য্য সম্পাদন করে। ব্যোমযন্ত্র হইতে সুস্পষ্ট ভাষা নির্গত হয়। পিতার নিকট হইতে আমি এই বিষয়ে শিক্ষালাভ করিয়াছি। কিন্তু যে চক্রযন্ত্র অমৃতরস রক্ষা করে তাহার প্রয়োগকৌশল আমার পিতা ভিন্ন অপর কেহ অবগত নহে।' সে যখন এই কথা বলিতেছিল, তাহার বাক্য অনুমোদন করিবার নিমিত্তই যেন মধ্যাহ্নে শঙ্খধ্বনি শ্রুত হইল। অতঃপর নৃপতির নিকট হইতে যথোপযুক্ত আহার গ্রহণকরতঃ তাহার অনুমতি গ্রহণ করিয়া সে কলিঙ্গসেনাসহ পিতৃগৃহে জ্যেষ্ঠা ভগিনীর নিকট গমন করিবার নিমিত্ত মায়ারথে আরোহণপূর্ব্বক আকাশপথে যাত্রা করিল। বিন্ধ্যপর্ব্বতস্থ সেই প্রাসাদে ভগিনী স্বয়ংপ্রভার নিকট কলিঙ্গসেনাকে লইয়া গেলে শিরে জটাজুট এবং গলদেশে বৃহৎ অক্ষমালাধারী শ্বেতবস্ত্র পরিহিতা স্বয়ংপ্রভার সহিত সেই প্রাসাদে কলিঙ্গসেনার সাক্ষাৎ হইল। ব্রহ্মচারিণী স্বয়ংপ্রভার ভিতর পৃথিবীর সর্ব্বশ্রেষ্ঠ আনন্দের বস্তু প্রেম যেন উগ্র

তপস্যায় নিরত ছিল, সোমপ্রভা স্বয়ংপ্রভার নিকট তাহার পরিচয় প্রদান করিলে স্বয়ংপ্রভা নতজানু হইয়া তাহাকে সাদরে অভ্যর্থনাকরতঃ ভোজনের নিমিত্ত ফলপ্রদান করিয়া অতিথি সংকার করিল। তখন সোমপ্রভা রাজ-কুমারীকে বলিল, "সখি, এই ফল ভক্ষণ করিয়া হিম শীতল বায়ু যেরূপ পদ্মকে মলিন করে তুমি তদ্রূপ সৌন্দর্যধ্বংসকারী জরার আক্রমণ হইতে মুক্ত হইবে। এই নিমিত্তই তোমাকে স্নেহবশতঃ এইস্থানে আনয়ন করিয়াছি।" কলিঙ্গসেনা তৎক্ষণাৎ সেই ফল ভক্ষণ করিলে তাহার অঙ্গ-প্রত্যঙ্গ অমৃতরসে সিক্ত হইল। (৪৩-৫৭) তথায় ইচ্ছামত ভ্রমণ করিতে করিতে সে নগর উদ্যানে স্বর্ণকমলশোভিত তড়াগ এবং অমৃতোপম সুমিষ্ট ফলপূর্ণ বৃক্ষরাজি দেখিতে পাইল। সেই উদ্যান বিচিত্র পক্ষধারী সুবর্ণ পক্ষীতে শোভিত ছিল এবং মনে হইত যেন কোথাও রত্নখচিত স্তম্ভ দ্বারা বিভক্ত ছিল এবং যেথায় প্রাচীর ছিল সেখানে অবারিত স্থান, জলপূর্ণ স্থান, শুষ্ক স্থল বলিয়া প্রতীতি জন্মিত এবং শুষ্ক স্থলভূমিকে জল বলিয়া ভ্রম হইত। অসুর ময় দ্বারা এই মায়াময় ভিন্ন জগৎ নির্ম্মিত হইয়াছিল। বহুকাল পূর্ব্বে সীতাদেবীর অন্বেষণে বানরেরা হেথায় প্রবেশ করিলে স্বয়ংপ্রভার কৃপায় তাহারা বহির্গমন করিতে সমর্থ হইয়া-ছিল। কলিঙ্গসেনা সেই অপূর্ব্ব নগরী পুঙ্খানুপুঙ্খরূপে দর্শন করিয়া বিস্ময়ান্বিত হইয়াছিল এবং স্বয়ংপ্রভার নিকট হইতে বিদায়গ্রহণপূর্ব্বক নির্জ্জরা হইয়া সোমপ্রভা তাহাকে রথে আরোহণ করাইয়া দিলে সে আকাশ-পথে তক্ষশিলাস্থিত স্বীয় প্রাসাদে প্রত্যাবর্ত্তন করিল। তথায় কলিঙ্গসেনা পিতা-মাতার নিকট সমস্ত ঘটনা যথাযথ বিবৃত করিল এবং তাহারা তাহা শ্রবণ করিয়া অতিশয় সন্তুষ্ট হইল।

দুই সখী এই প্রকারে দিবস অতিবাহিত করিতে থাকিলে সোমপ্রভা একদা কলিঙ্গসেনাকে বলিল, "যতদিন পর্যন্ত তুমি বিবাহিত না হও ততদিন পর্যন্ত আমি তোমার সখী থাকিব, কিন্তু তোমার বিবাহ হইলে কিপ্রকারে তোমার স্বামীর গৃহে প্রবেশ করিব, কারণ সখীর পতির সহিত সাক্ষাৎ করা অথবা তাহার সহিত পরিচিত হওয়া সমীচীন নয়। যদি শত্রু-দিগের কথা বল, তাহারা ত নেকড়ে বাঘ যেরূপ মেষের সহিত ব্যবহার করে তদ্রূপ পুত্রবধূদিগের মাংস খণ্ড খণ্ড করিয়া ভক্ষণ করে। এই প্রসঙ্গে আমি কীর্ত্তিসেনার কাহিনী বলিতেছি, শ্রবণ কর। (৫৮-৬৮) [এইস্থানে শ্লোকার্দ্ধ লুপ্ত ]

## কীর্ত্তিসেনা ও তাহার নিষ্ঠুরা শ্বশ্রূমাতার কাহিনী

পুরাকালে পাটলীপুত্র নগরীতে ধনপালিত নামক বণিক বাস করিত। তাহার ঐ প্রকার নাম অনর্থক হয় নাই কারণ ধনীদিগের মধ্যেও সে শ্রেষ্ঠ বিত্তশালী ছিল। তাহার কীর্ত্তিসেনা নাম্নী প্রাণাপেক্ষা প্রিয় অনন্যসুন্দরী কন্যা জন্মগ্রহণ করিয়াছিল। সে কন্যাকে মগধে আনয়নপূর্ব্বক তথায় দেবসেন নামক এক বণিকের সহিত বিবাহ প্রদান করিল। দেবসেন স্বয়ং অতিশয় নীতিবান্ পুরুষ হইলেও তাহার জননী অতিশয় দুর্বৃত্তা ছিল। পিতার মৃত্যু হওয়ায় সে গৃহের সর্ব্বময়ী কর্ত্রী হইয়াছিল। স্বামীর অবর্ত্তমানে ক্রুদ্ধ হইয়া পতিপ্রিয়া পুত্রবধূর সহিত অতিশয় নির্দ্দয় ব্যবহার করিত। কিন্তু কীর্ত্তিসেনা পতিকে কিছু বলিতে পারিত না, কারণ যে গৃহে কুটিলা শ্বশ্রূ ক্ষমতায় আসীনা থাকে তথায় পুত্রবধূর অবস্থা অতিশয় সংকটপূর্ণ হয়!

একদা দেবসেন স্বজন কর্ত্তৃক প্ররোচিত হইয়া বাণিজ্যার্থে বলভী নগরীতে গমনোদ্যত হইলে কীর্ত্তিসেনা তাহার পতিকে বলিল, "এখন তোমাকে যাহা বলিব এতকাল তাহা তোমার নিকট প্রকাশ করি নাই। তোমার উপস্থিতিতেই তোমার মাতা আমার উপর অত্যাচার করে, তুমি বিদেশে গমন করিলে সে যে কি করিবে আমি বলিতে অসমর্থ।" দেবসেন এই কথা শ্রবণ করিয়া পত্নীর প্রতি অনুরাগবশতঃ উদ্ভ্রান্ত ও ভীত হইয়া মাতার নিকট গমনপূর্ব্বক সবিনয়ে তাহাকে বলিল, "মাতঃ, কীর্ত্তিসেনাকে তোমার হস্তে ন্যস্ত করিয়া আমি বিদেশে গমন করিতেছি। সে সদ্বংশজাতা কুলীনকন্যা, তাহার প্রতি নির্দ্দয় ব্যবহার করিও না।" ইহা শ্রবণ করিয়া দেবসেনের মাতা চক্ষু ঊর্দ্ধে উৎক্ষিপ্ত করিয়া কীর্ত্তিসেনাকে আহ্বানকরতঃ পুত্রকে বলিল, "উহার প্রতি কি প্রকার ব্যবহার করি তাহা না হয় উহাকেই জিজ্ঞাসা কর। বৎস, এই প্রকারেই সে তোমাকে উত্তেজিত করিয়া গৃহ-বিভেদ সৃষ্টি করিবার প্রয়াস পাইতেছে। তোমরা উভয়েই আমার চক্ষে সমান।" এই কথা শ্রবণ করিয়া বণিকবর প্রশান্তচিত্তে প্রস্থান করিল। মাতার মিথ্যা স্নেহপূর্ণ বাক্যে কোন্ পুত্রই না প্রতারিত হয়? কিন্তু কীর্ত্তিসেনা স্মিতমুখে উদ্বেগপূর্ণহৃদয়ে তথায় নীরবে দণ্ডায়মান রহিল। পরদিবস বণিক বলভীনগরী যাত্রা করিল। কীর্ত্তিসেনা পতির বিরহ-ব্যথায় ক্লিষ্টা হইলে বণিকের মাতা ক্রমে ক্রমে দাসীদিগকে বধূর পরিচর্য্যা হইতে নিরস্তকরতঃ তদ্গৃহকর্ম্মেরতা স্বীয় পরিচারিকার সহিত যুক্তি করিয়া

কীর্ত্তিসেনাকে গৃহাভ্যন্তরে আনয়নকরতঃ তাহাকে গোপনে বিবস্ত্রা করিল এবং "পাপীয়সি, তুই আমার পুত্রকে হরণ করিয়াছিস"—এই কথা বলিয়া তাহার কেশাকর্ষণপূর্ব্বক দাসীর সাহায্যে পদ, দন্ত এবং নখর দ্বারা তাহাকে ক্ষতবিক্ষত করিল। অতঃপর একটি ভূগৃহ হইতে সমস্ত দ্রব্যাদি বহির্দ্দেশে আনয়নকরতঃ তথায় তাহাকে নিক্ষেপ করিয়া গৃহের ক্ষুদ্রদ্বার অর্গলাবদ্ধ করিল এবং সেই পাপীয়সী প্রত্যহ দিনান্তে সেই দুঃস্থাকে সেই অবস্থায় অর্দ্ধশরা পরিমাণ অন্ন প্রদান করিত। (৬৯-৮৮) সে মনে মনে চিন্তা করিল, "কিয়দ্দিবসান্তে আমি প্রচার করিব যে দূরদেশস্থ পতির অবর্ত্তমানে তাহার প্রতি অবিশ্বাসের কার্য্য করিয়া বধূ স্বয়ং প্রাণত্যাগ করিয়াছে।" এই প্রকারে কীর্ত্তিসেনা, যাহার সর্ব্বপ্রকারে সুখী হওয়া উচিত ছিল, নির্দ্দয়া শ্বশ্রূ কর্ত্তৃক ভূগৃহে নিক্ষিপ্ত হইয়া অশ্রুপূর্ণ নয়নে চিন্তা করিতে লাগিল, "আমার স্বামী বিত্তশালী, আমার সদ্বংশে জন্ম, আমি সৌভাগ্যবতী এবং সদাচরণশীলা, তথাপি শ্বশ্রূমাতার প্রসাদে আমাকে এইরূপ বিপন্ন হইতে হইয়াছে। এই কারণেই স্বজনেরা কন্যার জন্মে শোকান্বিত হন, কারণ শ্বশ্রূ ও ননদের অন্যায় আচরণে তাহার সৌভাগ্য পদে পদে প্রতিহত হয়।" যখন সে এই প্রকারে অনুশোচনা করিতেছিল তখন অকস্মাৎ সেই ভূগৃহে একটি খন্তা দেখিতে পাইয়া তাহার মনে হইল বিধাতা যেন তাহার হৃদয় হইতে শল্য উৎপাটন করিয়াছেন। সেই লৌহঅস্ত্রদ্বারা সুরঙ্গ খনন করিতে করিতে সে সৌভাগ্যবশতঃ স্বীয় কক্ষে দৈবাৎ উপস্থিত হইল। নিজের অক্ষীয়মান ধর্ম্মদ্বারা আলোকিত হইয়া সে তথায় রক্ষিত প্রদীপালোকে স্বীয় গৃহের অভ্যন্তর দেখিতে পাইল। নিজের বস্ত্র ও ধনরত্নাদি গ্রহণপূর্ব্বক সে নিশান্তে গোপনে নগরের বহির্দ্দেশে আগমন করিয়া চিন্তা করিতে লাগিল, "এইরূপ কার্য্য করিয়া পিতৃগৃহে গমন করা আমার উচিত হইবে না, কারণ তথায় আমি কি বলিব এবং লোকেরাই বা আমায় বিশ্বাস করিবে কেন? স্বীয় বুদ্ধিবলে আমাকে পতির নিকট গমন করিতে হইবে, কারণ পতিই ইহলোকে এবং পরলোকে সাধ্বী নারীদিগের একমাত্র আশ্রয়স্থল।" এই প্রকার চিন্তা করিয়া সে তড়াগে স্নানান্তে রাজকুমারের উত্তমবেশে সজ্জিত হইয়া বিপণিতে গমনপূর্ব্বক কিছু স্বর্ণের পরিবর্ত্তে মুদ্রাসংগ্রহকরতঃ সেই দিবস একজন বণিকের গৃহে অতিবাহিত করিল। (৮৯-১০০)

পরদিন বলভীনগরীগমনেচ্ছু সমুদ্রসেন নামক এক বণিকের সহিত সখ্যতা স্থাপনপূর্ব্বক রাজকুমারের উত্তমবেশে সানুচর সেই বণিকের সহিত পূর্ব্বপ্রস্থিত স্বামীসহ মিলিত হইবার নিমিত্ত বলভীনগরীর দিকে যাত্রা

করিল। সে বণিককে বলিল, "গোত্রজেরা আমাকে উৎপীড়ন করিতেছে, তন্নিমিত্ত আমি তোমার সহিত বলভীনগরীতে আমার মিত্রাদিগের নিকট গমন করিব।"

সেই কথা শ্রবণ করিয়া বণিকপুত্রের মনে ধারণা জন্মিল যে এই ব্যক্তি কোনও সম্ভ্রান্ত রাজকুমার হইবেন। সে সসম্মানে তাহাকে আদরযত্ন করিতে লাগিল। এবং সার্থবাহকে অরণ্যপথে চালিত করিল। বহু শুল্ক প্রদান করিবার ভয়ে পথিকেরা এই অরণ্যপথই পছন্দ করিত। কতিপয় দিবসান্তে তাহারা অরণ্যমুখে আগত হইলে সায়ংকালে যখন সার্থবাহ অপেক্ষা করিতেছিল তখন যমদূতীর ন্যায় একটি শৃগালী ভয়ংকর চিৎকার করিতে লাগিল। তখন বণিকেরা আসন্ন বিপদের আশঙ্কা করিয়া দস্যুদল কর্তৃক আক্রান্ত হইবার ভয়ে ভীত হইল এবং রক্ষীরা অস্ত্রশস্ত্রে সজ্জিত হইয়া চতুর্দ্দিকে অপেক্ষা করিতে থাকিলে দস্যুদিগের অগ্রগামীরূপে অন্ধকার আগত হইল। পুরুষবেশে সজ্জিত কীর্ত্তিসেনা ইহা দর্শন করিয়া চিন্তা করিতে লাগিল, "হায়! হায়! পূর্ব্বজন্মের দুষ্কৃতি কি প্রকার প্রসার লাভ করে! শ্বশ্রূ কর্ত্তৃক আচরিত দুষ্কর্ম এস্থানেও কি প্রকার ফলপ্রসূ হইল। প্রথমে শ্বশ্রূকোপে আমি মৃত্যুমুখের সন্নিকট হইয়াছিলাম। অতঃপর ভূগৃহে আমার দ্বিতীয়বার গর্ভবাস হইল। সৌভাগ্যবশতঃ তথা হইতে উদ্ধার প্রাপ্ত হইয়া দ্বিতীয়বার পুনর্জন্ম লাভ করিতে এই স্থানে আগমনকরতঃ পুনর্ব্বার আমার জীবনসংশয় উপস্থিত হইয়াছে। যদি এইস্থানে দস্যু কর্ত্তৃক হত হই তবে আমার শ্বশ্রূ, যিনি আমাকে অতিশয় ঘৃণা করেন, আমার পতিকে নিশ্চয় বলিবেন, 'অন্যের প্রতি আসক্ত হইয়া সে পলায়ন করিয়াছে।' কিন্তু আমার বস্ত্রোন্মোচনপূর্ব্বক আমাকে নারী বলিয়া চিনিতে সমর্থ হইয়া কেহ আমার উপর অত্যাচার করিতে পারে। ইহা অপেক্ষা মৃত্যুও শ্রেয়ঃ। সুতরাং আমার বণিকমিত্রকে পরিত্যাগ করিয়া আত্মরক্ষায় প্রবৃত্ত হওয়া সমীচীন হইবে, কারণ মিত্রাদির অপেক্ষা না করিয়া সৎ নারী সতীসাধ্বীর ন্যায় আচরণ করিবে।" এইরূপ চিন্তা করিয়া ইতস্ততঃ অন্বেষণ করিতে করিতে সে একটি বৃক্ষ মধ্যে গৃহের ন্যায় কোটর দেখিতে পাইল, মনে হইল পৃথিবী যেন কৃপা করিয়া তাহার নিমিত্ত ঐ কোটর প্রস্তুত করিয়াছেন, সে তথায় প্রবেশকরতঃ পত্রাদি দ্বারা দেহ আচ্ছাদন করিয়া স্বামীর সহিত পুনর্মিলিত হইবার আশায় তথায় অবস্থান করিতে লাগিল। অতঃপর মধ্যরাত্রে একটি বিরাট দস্যুদল উদ্যত অস্ত্রহস্তে সার্থবাহকে চতুর্দ্দিকে বেষ্টিত করিল। তখন যুদ্ধ আরম্ভ হইলে দস্যুগণ

মেঘ গর্জনের ন্যায় কোলাহল করিতে লাগিল, তাহাদের অস্ত্রাদি স্থির বিদ্যুতের ন্যায় ঝলমল্ করিতে লাগিল এবং রক্তবৃষ্টি হইতে লাগিল। তখন দস্যুদল অধিকতর শক্তিশালী হওয়ায় বণিকরাজ সমুদ্রসেন ও তাহার অনুচরদিগকে হত্যা করিয়া তাহাদের সঞ্চিত ধনরত্নাদি লুণ্ঠনপূর্ব্বক অন্তর্ধান করিল। ( ১০১-১১১ )

কীর্ত্তিসেনা কোলাহলধ্বনি শ্রবণ করিতেছিল এবং সৌভাগ্যবশতঃই তাহার প্রাণহানি হইল না। নিশান্তে রবির তীক্ষ্ণরশ্মি নির্গত হইতেই সে বৃক্ষমধ্যস্থ কোটর হইতে বহির্গত হইল। পতিপরায়ণা সাধ্বী নারী-গণকে দেবতারা নিঃসন্দেহে রক্ষা করেন। সেই নির্জন অরণ্যে একটি সিংহ তাহাকে দর্শন করিয়াও আক্রমণ করিল না। জনৈক তপস্বী কোন স্থান হইতে আগমন করিলে কীর্ত্তিসেনার প্রশ্নের উত্তর প্রদান করিয়া কমন্ডলু হইতে পানার্থে বারি প্রদান করিলেন এবং কোন্ পথে গমন করিতে হইবে নির্দ্দেশপ্রদানান্তে একদিকে প্রস্থান করিলেন। যেন অমৃত পান করিয়া ক্ষুধাতৃষ্ণা হইতে মুক্ত হইয়া সেই পতিপরায়ণা নারী সন্ন্যাসীনির্দ্দিষ্টপথে গমন করিতে লাগিল। তখন পশ্চিম অস্তাচলে সূর্য্যদেব আরোহণ করিয়া অঙ্গুলিসদৃশ রশ্মিদ্বারা যেন বলিলেন, "আর একটি রাত্র ধৈর্য্যধারণপূর্ব্বক অপেক্ষা কর।" তখন সে একটি বন্য বৃক্ষমূলে গৃহসদৃশ একটি কোটরে প্রবেশ করিয়া অন্য একটি বৃক্ষ দ্বারা তাহার দ্বার রোধ করিল। সায়ংকালে আশ্রয়স্থলের একটি দ্বারযোগে দেখিতে পাইল যে একটি ঘোরাকৃতি রাক্ষসী তাহার শিশুপুত্রদিগের সহিত আগমন করিতেছে। তখন ভীত হইয়া সে চিন্তা করিতে লাগিল, "অন্যান্য বিপদ সমূহ হইতে নিষ্কৃতিপ্রাপ্ত হইয়াও এই রাক্ষসীর উদরসাৎ হইতে হইবে।" ততক্ষণে রাক্ষসী বৃক্ষে আরোহণ করিলে তাহার শিশুগণও তাহার পশ্চাদনুসরণ করিয়া তন্মুহূর্ত্তেই রাক্ষসীকে বলিল, "মাতঃ, আমাদিগকে কিঞ্চিৎ ভোজ্য দ্রব্য প্রদান কর।" তখন রাক্ষসী তাহার সন্তানদিগকে বলিল, "বৎসগণ, অদ্য একটি মহাশ্মশানে গমন করিয়া ডাকিনীদিগকে অনেক অনুরোধ করিলেও তাহারা তাহাদের খাদ্যদ্রব্যের অংশ হইতে কিঞ্চিন্মাত্রও আমাকে প্রদান করে নাই। তখন আমি ভৈরবের নিকট খাদ্যবস্তু প্রার্থনা করিলে তিনি আমার নাম ও কুল জানিতে চাহিয়া বলিলেন, 'ভয়ঙ্করি, তুমি খর দূষণের কুলীনবংশজাতা। অনতি-দূরেস্থিত বসুদত্তনগরীতে গমন কর। তথায় বসুদত্ত নামক ধার্ম্মিক নৃপতি বাস করে। এই বিশাল অরণ্যের প্রান্তদেশে অবস্থানপূর্ব্বক সে স্বয়ং শুল্ক আদায় করে এবং দস্যুদিগকে শাসন করে। একদা মৃগয়ান্তে

ক্লান্ত নৃপতি যখন নিদ্রিত ছিল তখন একটি "কার্ণবিছা অলক্ষ্যে তাহার কর্ণে প্রবেশ করিয়া কালক্রমে তাহার মস্তকের ভিতর বহু কার্ণবিছার জন্ম-প্রদান করিল। সে পীড়িত হইয়া পড়িয়াছে এবং তাহার ধমনী শুষ্ক হইয়া যাইতেছে। (১১২-১৩৭) তাহার কি অসুখ হইয়াছে বৈদ্যরা নির্ণয় করিতে সমর্থ হয় নাই এবং যদি কেহ নির্ণয় করিতে না পারে তবে কয়েক দিবসের মধ্যেই সে মৃত্যুমুখে পতিত হইবে। তাহার মৃত্যু হইলে তাহার মাংস ভক্ষণ করিয়া তোমার মায়ামন্ত্রবলে ছয়মাস পর্য্যন্ত তুমি পরিতৃপ্ত থাকিবে। ভৈরব আমাকে এই প্রকার বলিয়া আমার আহারের সংস্থান করিয়াছেন, কিন্তু কখন তাহা ঘটিবে তাহার কোনই স্থিরতা নাই এবং বহুদিনই অপেক্ষা করিতে হইবে। এখন বৎসগণ, বল কি করা যায় ?" রাক্ষসী এই কথা বলিলে পুত্রেরা তাহাকে জিজ্ঞাসা করিল, "মাতঃ, পীড়া নির্ণয় করিয়া উহা আরোগ্য করিলে কি নৃপতির প্রাণরক্ষা হইবে ? তাহার এই পীড়া কি প্রকারে আরোগ্য করা যায় এখন তাহা আমাদিগকে বল।" সন্তানেরা এই কথা বলিলে রাক্ষসী তাহাদিগকে বলিল, "পীড়া নির্ণিত হইয়া অপনোদিত হইয়া ভূপতি নিশ্চয়ই রক্ষা পাইবে। কি প্রকারে এই রোগ আরোগ্য করিতে হইবে এখন তাহা শ্রবণ কর। প্রথমতঃ তাহার শিরে উত্তপ্ত ঘৃত মর্দন করিতে হইবে। অতঃপর ঐ মস্তক মধ্যাহ্নকালের প্রখর রৌদ্রে স্থাপিত করিয়া কর্ণকুহরে একটি বংশনল প্রবেশ করাইয়া একটি ছিদ্রযুক্ত শরা ঐ নলের সহিত সংযুক্ত করিয়া একটি শীতল বারিপূর্ণ কলসীর উপর স্থাপিত করিতে হইবে। তখন কার্ণবিছাটি উত্তাপে স্বেদাক্ত ও ক্লান্ত হইয়া মস্তক হইতে নির্গতপূর্ব্বক শীতলস্থান অন্বেষণ করিতে করিতে কর্ণকুহর হইতে বহির্গত হইয়া কলসীতে পতিত হইবে। এইরূপে নরপতি ঐ মহারোগ হইতে আরোগ্য লাভ করিতে সমর্থ হইবে। বৃক্ষো-পরিস্থিত সন্তানদিগকে এই কথা বলিয়া রাক্ষসী নীরব হইলে বৃক্ষকোটরস্থিত কীর্ত্তিসেনা উহা শ্রবণকরতঃ চিন্তা করিতে লাগিল, "যদি এইস্থান হইতে নিরাপদে বহির্গত হইতে সমর্থ হই তবে ঐ কৌশল অবলম্বনপূর্ব্বক নৃপতির জীবন রক্ষা করিব। সে অরণ্যপ্রান্তে অবস্থানকরতঃ অতিশয় অল্প শুল্ক আদায় করে এবং তন্নিমিত্তই বণিকেরা সুবিধাজনক মনে করিয়া এই মার্গই ব্যবহার করে, মৃত বণিক সমুদ্রসেন আমাকে এইরূপই বলিয়াছিল। আমার স্বামী নিশ্চয়ই এই পথেই প্রত্যাবর্ত্তন করিবেন সুতরাং আমি এই অরণ্যের সীমান্তস্থিত বসুদত্ত নগরীতে গমনপূর্ব্বক নৃপতির রোগ নিরাময় করিয়া তথায় স্বামীর আগমনের প্রতীক্ষা করিব। এইরূপে চিন্তা করিয়া

সেই রজনী সে কষ্টে অতিবাহিত করিল এবং রাক্ষসেরা প্রস্থান করিলে বৃক্ষকোটর হইতে নির্গত হইল। (১৩৮-১৫৩)

অতঃপর পুরুষের বেশে ধীরে ধীরে অগ্রসর হইয়া অপরাহ্নে সে একজন উত্তম গোপালকের সাক্ষাৎ লাভ করিল। দূরে পথ অতিক্রম করিয়া আগত তাহার সুকুমার কান্তি দর্শন করিয়া গোপালকের হৃদয় আর্দ্র হইল এবং কীর্ত্তিসেনা তাহার নিকট অগ্রসর হইয়া তাহাকে জিজ্ঞাসা করিল, "ইহা কোন্ দেশ, আমাকে অনুগ্রহপূর্ব্বক বলুন।" গোপালক প্রত্যুত্তরে বলিল, "তোমার সম্মুখে বসুদত্ত নরপতির বসুদত্ত নগরী। নৃপতি পীড়িত হইয়া আসন্ন মৃত্যুর প্রতীক্ষা করিতেছেন।" এই বাক্য শ্রবণ করিয়া কীর্ত্তিসেনা গোপালককে বলিল, "যদি কেহ আমাকে নৃপতির সকাশে লইয়া যায় তবে আমি তাঁহার রোগ কি প্রকারে আরোগ্য করিতে হইবে তাহা জ্ঞাত আছি।" গোপালক উচ্ছ্বাসে বলিল, "আমি ঐ নগরীতেই গমন করিতেছি, তুমি আমার সহিত আগমন করিলে আমি তোমাকে নির্দ্দেশ প্রদান করিতে পারিব।' কীর্ত্তিসেনা, "তাহাই হউক"—এইরূপ প্রত্যুত্তর করিলে পুরুষবেশী তাহাকে সঙ্গী করিয়া গোপালক বসুদত্ত নগরীতে প্রবেশকরতঃ পুঙ্খানুপুঙ্খরূপে সমস্ত ঘটনা বিবৃতপূর্ব্বক সুলক্ষণা কীর্ত্তিসেনাকে তৎক্ষণাৎ বিষণ্ণ প্রতীহারের হস্তে সমর্পণ করিল। প্রতীহার নৃপতির নিকট এই বার্ত্তা প্রদান করিলে নৃপতির আদেশে সেই অনিন্দিতাকে রাজসকাশে আনয়ন করা হইল। সেই অপরূপ সুন্দরীকে দর্শন করিয়া শত্রুমিত্র ভেদাভেদে সমর্থ নৃপতি বসুদত্ত রোগার্ত্ত হওয়া সত্ত্বেও তৎক্ষণাৎ আশ্বস্ত হইয়া পুরুষরূপে ছদ্মবেশী নারীকে বলিলেন, "হে সুলক্ষণ, যদি আমাকে রোগমুক্ত করিতে পার তবে তোমাকে আমি অর্দ্ধেক রাজত্ব প্রদান করিব। (১৫৪-১৬৪) স্বপ্নে আমি যেন দেখিয়াছিলাম একটি নারী আমার গাত্র হইতে একটি কৃষ্ণ কম্বল অপসারিত করিল। আমার মনে হইতেছে তুমি নিশ্চয়ই আমার রোগ নিরাময় করিতে সমর্থ হইবে।" এই কথা শ্রবণ করিয়া কীর্ত্তিসেনা তাঁহাকে বলিল, "রাজন্, অদ্য দিবস অবসানপ্রায়, আগামীকল্য আপনাকে রোগমুক্ত করিব, অধীর হইবেন না।" এই কথা বলিয়া সে নৃপতির মস্তকে ঘৃত মর্দ্দন করিলে সেই দুরন্ত ব্যথা দূর হইল এবং নৃপতি নিদ্রিত হইলেন। তথায় উপস্থিত সকলে কীর্ত্তিসেনাকে প্রশংসা করিয়া বলিল, "আমাদের পূর্ব্বজন্মের সুকৃতির ফলে কোনও দেবতা ভিষক্‌রূপে হেথায় উপস্থিত হইয়াছেন।" মহিষী নানা উপচারে তাহাকে সৎকার করিয়া রজনীযাপনের নিমিত্ত প্রতীহারীসহ একটি পৃথক গৃহ তাহার জন্য নির্দ্দিষ্ট করিয়া দিলেন।

পরদিন মধ্যাহ্নে মন্ত্রী এবং অন্তঃপুরিকাদিগের চক্ষুর সম্মুখে নৃপতির কর্ণ-কুহর হইতে পূর্ব্ববর্ণিত রাক্ষসীকথিত উপায়ে রাজার মস্তকাভ্যন্তরস্থিত একশত পঞ্চাশটি কর্ণবিছা বাহির করিল। কলসীতে কর্ণবিছাগুলিকে স্থাপনপূর্ব্বক সে দুগ্ধ ও ঘৃত প্রয়োগপূর্ব্বক ভূপতিকে সুস্থ করিল। নৃপতি ক্রমশঃ রোগ হইতে আরোগ্যলাভ করিলে তত্রস্থ সকলে কলসী মধ্যস্থিত জীবসমূহকে দর্শন করিয়া বিস্ময়ান্বিত হইল। নৃপতি তাহার মস্তক হইতে নিষ্ক্রান্ত ঐ কুকীটগুলিকে দর্শন করিয়া যুগপৎ ভীত, বিস্মিত ও হর্ষান্বিত হইয়া মনে করিলেন তাঁহার যেন পুনর্জ্জন্ম হইয়াছে। তিনি একটি মহোৎসবের আয়োজন করিয়া অর্দ্ধেক রাজত্ব গ্রহণে অনিচ্ছুক কীর্ত্তিসেনাকে বহু গ্রাম, হস্তী, ঘোটক ও সুবর্ণ প্রদান করিলেন। "যে বৈদ্য আমাদের প্রভুর জীবন রক্ষা করিয়াছেন তাহার প্রতি সম্মান প্রদর্শন করা উচিত"; এই কথা বলিয়া রাজ্ঞীগণ ও মন্ত্রিবর্গ তাহাকে বস্ত্রে ও সুবর্ণে আচ্ছাদিত করিল। কিন্তু কীর্ত্তিসেনা ধনরত্নাদি ভূপতির নিকট গচ্ছিত রাখিয়া "আমাকে কিয়ৎকাল যাবৎ একটি ব্রত উদ্‌যাপন করিতে হইতেছে", এই কথা বলিয়া স্বামীর নিমিত্ত প্রতীক্ষা করিতে লাগিল। (১৬৫-১৭৭)

সর্ব্বজন কর্ত্তৃক সম্মানিত হইয়া কীর্ত্তিসেনা পুরুষবেশে কিয়দ্দিবস তথায় অতিবাহিত করিলে তত্রস্থ পৌরজনমুখে সংবাদ পাইল যে তাহার পতি বণিকবর দেবসেন বলভী হইতে আগত হইয়াছে। নগরীতে সার্থবাহের আগমনবার্ত্তা প্রাপ্তিমাত্র তথায় গমন করিয়া ময়ূরীর নবমেঘসন্দর্শনস্বরূপ তাহার পতির দর্শনলাভ করিয়া ক্রন্দন করিতে করিতে সে তাহার পদে পতিত হইল। দীর্ঘ বিরহক্লেশভোগান্তে তাহার হৃদয় আনন্দাশ্রু দ্বারা অর্ঘ্য প্রদান করিল। তাহার পতিও ছদ্মবেশধারী তাহাকে পরীক্ষা করিলে দিবসে সূর্য্যালোকে অদৃশ্য চন্দ্রের ন্যায় তাহাকে চিনিতে সমর্থ হইল। আশ্চর্য্যের বিষয় যে কীর্ত্তিসেনার চন্দ্রমুখ দর্শন করিয়া ইন্দুসদৃশ রূপবান দেবসেন চন্দ্রকান্ত মণির ন্যায় গলিত হইল না।

কীর্ত্তিসেনা আত্মপ্রকাশ করিলে, "ইহার কি তাৎপর্য্য?" ইহা মনে করিয়া দেবসেন বিস্ময়বিমূঢ় হইল এবং বণিকবৃন্দও আশ্চর্য্যান্বিত হইল। নৃপতি বসুদত্ত এই বার্ত্তা শ্রবণ করিয়া সবিস্ময়ে তথায় আগমনকরতঃ কীর্ত্তিসেনাকে প্রশ্ন করিলে স্বামীর সকাশে দুষ্টা শ্বশ্রূর অত্যাচারে তাহার যে দুর্ভোগ হইয়াছিল তাহা সবিস্তারে বর্ণনা করিল। তাহার পতি দেবসেন ইহা শ্রবণ করিয়া মাতার প্রতি পরাঙ্মুখ হইয়া যুগপৎ ক্রোধ, ক্ষমা, বিস্ময় এবং হর্ষ প্রাপ্ত হইল। তথায় উপস্থিত সকলে কীর্ত্তিসেনার অদ্ভুত

দুঃসাহসিক বৃত্তান্ত শ্রবণ করিয়া আনন্দাপ্লুত হইয়া বলিতে লাগিল, "সাধ্বী নারীগণ দাম্পত্যপ্রেমরথে আরোহণপূর্ব্বক লজ্জারূপবর্ম্মে আবৃত হইয়া এবং ধর্ম্মকে সারথি করিয়া বুদ্ধিবলে যুদ্ধে জয়লাভ করে।" নৃপতিও বলিলেন, "এই নারী স্বামীর নিমিত্ত ক্লেশবরণ করিয়া শ্রীরামের দুঃখভাগিনী সীতা দেবীকেও অতিক্রম করিয়াছে। (১৭৮-১৯০) আমার প্রাণদায়িনী এই নারী এখন হইতে আমার ধর্ম্মভগিনী হইল।" নৃপতি এই কথা বলিলে কীর্ত্তিসেনা প্রত্যুত্তরে বলিল, "দেব, আপনার স্নেহের দান—গ্রাম, হস্তী ও ঘোটকনিচয় যাহা আপনার নিকট গচ্ছিত রাখিয়াছি তৎসমুদায় আমার স্বামীকে প্রদান করুন।" সে এই কথা বলিলে রাজা দেবসেনকে গ্রামাদি প্রত্যর্পণকরতঃ তাহকে পট্টবন্ধন উপহার প্রদান করিলেন। তখন দেবসেন অকস্মাৎ প্রভূত বিত্ত লাভ করিয়া, যাহার কিয়দংশ নৃপতি এবং কিয়দংশ বাণিজ্য দ্বারা সোপার্জ্জিত ছিল, কীর্ত্তিসেনাকে প্রশংসা করিতে করিতে মাতাকে পরিত্যাগপূর্ব্বক সেই নগরীতেই বাস করিতে লাগিল। দুষ্টা শ্বশ্রু হইতে বিযুক্তা হইয়া কীর্ত্তিসেনার সৌভাগ্য উদয় হইল। অপরিসীম ক্লেশভোগান্তে অসামান্য খ্যাতি লাভ করিয়া পতির মূর্ত্তিমান সুকৃতির ফলস্বরূপ ক্ষমতাসীন হইয়া সুখসম্ভোগকরতঃ কীর্ত্তিসেনাও তথায় বাস করিতে লাগিল।

এইপ্রকারে সাধ্বী নারীগণ ভাগ্যের প্রবল বিরূপতা সত্ত্বেও নিজেদের ধর্ম্মরক্ষাকরতঃ নিজেদের সততা দ্বারা সুরক্ষিতা হইয়া স্বামী ও নিজেদের জন্য কল্যাণ লাভ করে। হে রাজকুমারি, শ্বশ্রু ও ননদিনী কর্তৃক প্রপীড়িতা হইয়া অনেক স্ত্রীই এইরূপ দুর্ভাগ্যের সম্মুখীন হয়। সুতরাং আমার ইচ্ছা যে তুমি এইরূপ পতিগৃহ প্রাপ্ত হইবে যেথায় শ্বশ্রু অথবা নির্দ্দয়া ননদিনী থাকিবে না।

অসুররাজপুত্রী সোমপ্রভার মুখ হইতে এই কাহিনী শ্রবণ করিয়া মানবী রাজকন্যা কলিঙ্গসেনা অতিশয় আনন্দিতা হইল। সূর্য্যদেবও বিচিত্র ঘটনা সংবলিত এই সমস্ত কাহিনীর সমাপ্তি হইয়াছে দেখিয়া অস্তাচলে গমনোদ্যত হইলেন এবং সোমপ্রভাও বিষণ্ণ কলিঙ্গসেনাকে আলিঙ্গনকরতঃ নিজ প্রাসাদে প্রত্যাবর্ত্তন করিল। (১৯১-১৯৯)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের মদনমঞ্চুকা লম্বকের
তৃতীয় তরঙ্গ সমাপ্ত।
শ্লোক সংখ্যা ১৯৯
ক্রমিক সংখ্যা ৪৮১৭

## চতুর্থ তরঙ্গ

কলিঙ্গসেনা অনুরাগবশতঃ স্বগৃহে প্রত্যাবর্ত্তনরত সোমপ্রভার গমনপথ প্রদর্শন করিবার নিমিত্ত রাজপথস্থিত প্রসাদের শীর্ষে আরোহণ করিলে অকস্মাৎ নভোমার্গে বিচরণশীল মদনবেগ নামক জনৈক যুবা বিদ্যাধরাধিপ তাহার দর্শনলাভ করিল। তাহার ঐন্দ্রজালিক কামদেবের ময়ুর পুচ্ছের ন্যায় ত্রিভুবনমোহিনীরূপ দর্শন করিয়া সে ক্ষুব্ধ হইল। সে চিন্তা করিতে লাগিল, "বিদ্যাধর রমণীগণ কোন্ ছার, এই মানুষীর অদ্ভুত রূপের কাছে অপ্সরাগণও হার মানে। এই নারী যদি আমার ভার্য্যা হইতে স্বীকৃত না হয় তবে আমার জীবন ধারণ করিয়া কি লাভ? কিন্তু আমি বিদ্যাধর, মানবীর সহিত কি প্রকারে সম্বন্ধ স্থাপন করিব?" সে তখন মনে মনে প্রজ্ঞপ্তি নাম্নী বিদ্যাকে আহবান করিলে সে মূর্ত্তি ধারণপূর্ব্বক তাহার নিকট উপস্থিত হইয়া বলিল, "ঐ নারী মানবী নহে, অভিশপ্তা অপ্সরা, মহৎরাজা কলিঙ্গদত্তের গৃহে জন্মগ্রহণ করিয়াছে।" প্রজ্ঞপ্তি বিদ্যার নিকট হইতে এই কথা জ্ঞাত হইয়া সে প্রহৃষ্ট চিত্তে কামার্ত্ত হইয়া প্রাসাদে প্রত্যাবর্ত্তনপূর্ব্বক অন্যান্য বস্তুতে বীতরাগ হইল এবং মনে মনে চিন্তা করিতে লাগিল, "বলদ্বারা উহাকে হরণ করা আমার উচিত হইবে না, কারণ আমার উপর অভিশাপ আছে যে বলপূর্ব্বক নারী হরণ করিলে আমার মৃত্যু হইবে। তপস্যা দ্বারা শম্ভুকে সন্তুষ্ট করিয়া উহাকে লাভ করিতে হইবে, কারণ তপশ্চর্য্যা দ্বারাই সুখ লাভ করা যায়, অন্য কোন উপায়ে নহে।" এইরূপ সংকল্প করিয়া পর দিবস সে ঋষভপর্ব্বতে গমন করিয়া একপদে দণ্ডায়মান হইয়া অনাহারে তপস্যা করিতে লাগিল। মদনবেগের প্রচণ্ড তপস্যায় অম্বিকাপতি তুষ্ট হইয়া তাহার সম্মুখে আবির্ভূত হইয়া তাহাকে বলিলেন, "এই কুমারী কলিঙ্গসেনা জগতে তাহার রূপে খ্যাতি লাভ করিয়াছে, রূপ সম্পদে তত্তুল্য খ্যাতিমান বৎসরাজ ব্যতীত আর কোন যোগ্য পাত্র নাই। কিন্তু বাসবদত্তার ভয়ে সে প্রকাশ্যে উহার সহিত মিলিত হইতে অসমর্থ, যদিও প্রবলভাবে সে উহার প্রাপ্তি আশা করে। সুন্দর বর-লাভেচ্ছু এই রাজতনয়া সোমপ্রভার মুখ হইতে বৎসরাজের কথা শ্রবণ করিয়া তাহার নিকট গমনপূর্ব্বক তাহাকে পতিত্বে বরণ করিবে। সুতরাং বিবাহ হইবার পূর্ব্বেই তুমি অধীর বৎসরাজের রূপধারণপূর্ব্বক তাহারে

নিকট গমন করিয়া উহাকে গান্ধর্বমতে বিবাহ কর। এইরূপেই তুমি সুন্দরী কলিঙ্গসেনাকে লাভ করিতে সমর্থ হইবে।" শিবের নিকট হইতে এই আদেশ প্রাপ্ত হইয়া তাহার সম্মুখে অবলুণ্ঠিত হইয়া সে কালকূট পর্ব্বতের সানুদেশে স্বগৃহে প্রত্যাবর্ত্তন করিল।

কলিঙ্গসেনা তক্ষশিলা নগরীতে সোমপ্রভার সহিত সানন্দে বিহার করিতে লাগিল। সোমপ্রভা প্রতি রজনীতে স্বগৃহে প্রত্যাবর্ত্তন করিয়া প্রতি দিবস প্রাতঃকালে স্বীয় নভশ্চারীযানে তাহার সখীর নিকট আগমন করিত। ( ১-১৯ ) একদিন কলিঙ্গসেনা গোপনে সোমপ্রভাকে বলিল, "সখি তোমাকে আমি এখন যাহা বলিব তাহা কাহারও নিকট প্রকাশ করিও না। শ্রবণ কর, আমার বিবাহকাল সমাগতপ্রায়, আমার কেন এইরূপ ধারণা হইয়াছে তোমাকে শীঘ্রই তাহার কারণ বলিব। আমাকে বিবাহ করিতে ইচ্ছুক বহু নৃপতির নিকট হইতে দূত পিতার নিকট আগমন করিলে পিতা তাহাদের সহিত সাক্ষাৎ করিয়া সকলকেই প্রত্যাখ্যান করিয়াছেন কিন্তু সম্প্রতি শ্রাবস্তীনগরীর নৃপতি প্রসেনজিৎ-এর নিকট হইতে দূত আগমন করিলে পিতা কেবলমাত্র তাহাকেই সাদরে সসম্মানে অভ্যর্থনা করিয়াছেন, মাতাও ইহার অনুমোদন করিয়াছেন। আমার মনে হয় আমার নৃপতিবর কুলীনবংশজাত বলিয়া পিতামাতা তাহাকে পছন্দ করিয়াছেন। কুরু ও পাণ্ডবদিগের পিতামহী অম্বা ও অম্বালিকার যে কুলে জন্ম তিনিও তৎকুলোদ্ভব। সুতরাং সখি, স্পষ্টই প্রতীয়মান হইতেছে যে তাহারা শ্রাবস্তী নগরীর নৃপতি প্রসেনজিতের সহিত আমার বিবাহ দিতে কৃতসংকল্প হইয়াছেন।" কলিঙ্গসেনার নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া শোক-বিহ্বলচিত্তে প্রভূত অশ্রুমোচন করিয়া অশ্রুধারার দ্বারা সে যেন দ্বিতীয় কণ্ঠহারের সৃষ্টি করিল। তাহার সখি তাহার অশ্রুমোচনের কারণ জিজ্ঞাসা করিলে নিঃশেষ ভূলোকদর্শী ময়দানবসুতা তাহাকে বলিল "বরের বয়স, রূপ, কুল ও শীল এই সমস্ত বাঞ্ছনীয় গুণাবলীর মধ্যে যৌবনই সর্ব্বশ্রেষ্ঠ, বংশমর্যাদাদির স্থান তাহার নিম্নে। আমি নৃপতি প্রসেনজিতকে দর্শন করিয়াছি, সে বৃদ্ধ, জীর্ণজাতিপুষ্পের ন্যায় সেই বৃদ্ধের উচ্চকুল দ্বারা কি হইবে? হেমন্ত ঋতুর পদ্মের ন্যায় সেই তুষারধবল বৃদ্ধের সহিত বিবাহ হইলে হেমন্ত ঋতুর পদ্মের ন্যায় তোমার আনন শুষ্ক মলিনতা প্রাপ্ত হইবে। তোমার জন্য আমার অনুশোচনা হইতেছে। এই নিমিত্তই আমার হৃদয় বিষাদগ্রস্ত হইয়াছে, কিন্তু শুভে, বৎসরাজ উদয়ন তোমার ভর্ত্তা হইলে আমার আনন্দের অবধি থাকিবে না। রূপে, লাবণ্যে, কুলে, শৌর্য্যে ও

বিত্তে তাহার সমকক্ষ নৃপতি ভূমণ্ডলে আর কেহ নাই। হে কৃশোদরি, তোমাকে নির্ম্মাণ করিবার নিমিত্ত বিধাতা যে সৌন্দর্য্যের সৃষ্টি করিয়াছেন সেই সুযোগ্য পাত্রের সহিত বিবাহ হইলে তাহা ফলপ্রসূ হইবে।" সুকৌশলে রচিত সোমপ্রভার এই বাক্যদ্বারা কলিঙ্গসেনার হৃদয় যেন যন্ত্রচালিত হইয়া বৎসরাজের দিকে আকৃষ্ট হইল। রাজকুমারী ময়দুহিতাকে জিজ্ঞাসা করিল, "সখি, উহার বৎসরাজ আখ্যা কেন হইয়াছে? কোন্ কুলে উহার জন্ম এবং কেনই বা উহার উদয়ন নামাকরণ হইয়াছে? আমাকে বল।" তখন সোমপ্রভা তাহাকে বলিল, "সখি, শ্রবণ কর, আমি সমস্তই বলিব। ভূতলের অলংকারস্বরূপ বৎস নামক এক দেশ আছে। তথায় দ্বিতীয় অমরাবতীস্বরূপ কৌশাম্বী নগরী অবস্থিত। তথায় তিনি রাজত্ব করেন বলিয়া তাঁহার নাম বৎসরাজ হইয়াছে। এখন উহার কুলের কথা বলিতেছি, সখি, শ্রবণ কর। পাণ্ডুবংশের অর্জুনের অভিমন্যু নামক পুত্র ছিল। সে চক্রব্যূহ ভেদ করিবার কৌশল জানিত এবং শত্রু কৌরবসেনাদের ধ্বংস করিয়াছিল। (২০-৪০) তাহা হইতে ভরত বংশের প্রধান নৃপতি পরীক্ষিতের জন্ম হইয়াছিল। পরীক্ষিৎ হইতে সর্পযজ্ঞকারী জন্মেজয়ের উৎপত্তি হইয়াছিল। তাহার পুত্র শতানীক কৌশাম্বীতে আবাসস্থাপনকরতঃ বহু অসুর বিনাশ করিয়া দেবাসুরের যুদ্ধে নিহত হইয়াছিলেন। তাহার পুত্র নৃপতি সহস্রানীক ভূতলে প্রশংসার পাত্র ছিলেন এবং ইন্দ্র তাহাকে রথ প্রেরণ করিলে তিনি স্বর্গে গমন করিয়া পুনরায় প্রত্যাবর্ত্তন করিয়াছিলেন। মহিষী মৃগাবতীর গর্ভে চন্দ্রবংশের অলংকার জগৎলোচনানন্দদায়ক উদয়ন নামক পুত্র জন্মগ্রহণ করিয়াছিল। উহার নাম কেন উদয়ন হইয়াছিল তাহা শ্রবণ করা এই উচ্চবংশজাত নৃপতির মাতা মৃগাবতীর গর্ভাবস্থায় রক্তহ্রদে স্নান করিবার দোহদ হইলে তাহার স্বামী পাপাশঙ্কায় অলক্তক ও অন্যান্য রক্তবর্ণ রসদ্বারা তড়াগ নির্ম্মাণ করিলে মহিষী তাহাতেই অবগাহন করিয়াছিলেন। তখন গরুড় বংশোদ্ভব একটি পক্ষী উহাকে আমমাংস মনে করিয়া হরণকরতঃ বিধিবশে জীবন্ত অবস্থায় উদয়াচলে নিক্ষেপ করিয়াছিল। তথায় জমদগ্নি মুনি তাহাকে দর্শনকরতঃ স্বামীর সহিত পুনর্মিলিত হইবার আশ্বাস প্রদান করিয়া তাহার নিকটেই উহাকে রাখিয়াছিলেন। উদয়াচলে জন্ম হইয়াছিল বলিয়া দেবতারা তখনই সেইস্থলে তাহার উদয়ন নাম করিলে আকাশ হইতে অশরীরী বাণী শ্রুত হইয়াছিল, "এই উদয়ন সমস্ত ভূমণ্ডলের নৃপতি হইবে এবং ইহার যে পুত্রসন্তান জন্মগ্রহণ করিবে সে নিখিল বিদ্যাধরদিগের সম্রাট হইবে।"

সহস্রানীককে মাতলি প্রকৃত ঘটনা বলিয়াছিল। তাহার শাপমুক্তি হইবে এই আশা হৃদয়ে পোষণ করিয়া সে মৃগাবতীবিহনে অতি কষ্টে কালযাপন করিতে লাগিল। শাপ মোচনান্তে বিধিবশে উদয়াচল হইতে আগত শবরের নিকট হইতে নৃপতি স্বীয় অভিজ্ঞান প্রাপ্ত হইয়াছিলেন। আকাশবাণী হইতে সত্যবিষয় জ্ঞাত হইয়া তিনি শবরকে পথপ্রদর্শক নিযুক্তকরতঃ উদয়াচলে গমন করিলেন। তথায় তিনি স্বীয় বাঞ্ছা সিদ্ধিরূপে মূর্ত্তিমতী মৃগাবতীকে এবং কল্পনাজগতের দ্রব্যরূপে উদয়নকে প্রাপ্ত হইলেন। তাহাদের সহিত তিনি কৌশাম্বীতে প্রত্যাবর্ত্তনপূর্ব্বক পুত্রের সদ্‌গুণরাজিতে মুগ্ধ হইয়া তাহাকে যৌবরাজ্যে অভিষিক্তকরতঃ মিত্ররূপে যৌগন্ধরায়ণ ও অন্যান্য সচিবদিগের পুত্রদিগকে তাহার হস্তে প্রদান করিলেন। পুত্র তাহার স্কন্ধ হইতে রাজ্যভার গ্রহণ করিলে তিনি বহুকাল তাহার ভার্য্যাসহ আনন্দে বিহার করিয়াছিলেন। "কালক্রমে সেই পুত্র উদয়নকেই সিংহাসনে অধিষ্ঠিত করিয়া তিনি ভার্য্যা ও সচিববর্গসহ মহাপথে প্রস্থান করিলেন। এই প্রকারে উদয়ন পিতৃরাজ্য প্রাপ্ত হইয়া নিখিল-শত্রুজয়পূর্ব্বক যৌগন্ধরায়ণের সাহায্যে পৃথিবী শাসন করিতেছে।" (৪১-৬০)

এই প্রকারে গোপনে দ্রুত উদয়নের কাহিনী বর্ণনা করিয়া সে পুনরায় সখী কলিঙ্গসেনাকে বলিল, "হে সুন্দরি, সে বৎসরাজ্যে রাজত্ব করে বলিয়া তাহাকে বৎসরাজ বলা হয় এবং পাণ্ডববংশীয়বিধায় সে চন্দ্রবংশোদ্ভব। উদয়াচলে জন্ম হইয়াছিল বলিয়া দেবতারা তাহাকে 'উদয়ন', আখ্যা প্রদান করিয়াছেন। এই জগতে রূপে কামদেবও তাহার সমকক্ষ নহে। হে ত্রিভুবনের শ্রেষ্ঠা সুন্দরি, একমাত্র সেই তোমার পতি হইবার যোগ্য। লাবণ্যলুব্ধ সে নিঃসন্দেহে বিশ্ববিখ্যাতা সুন্দরী তোমাকে কামনা করে। কিন্তু সখি, তাহার অগ্রমহিষী বাসবদত্তা চণ্ডমহাসেনের কন্যা। আত্মীয়স্বজনদিগকে পরিত্যাগকরতঃ ঊষা, শকুন্তলা প্রমুখ কন্যাদিগকে লজ্জা প্রদান করিয়া সে প্রবল অনুরাগে চালিত হইয়া স্বয়ং বৎসরাজকে মনোনীত করিয়াছিল এবং তাহার গর্ভে দেবতাদিগের দ্বারা বিদ্যাধরদিগের ভবিষ্যৎ সম্রাটরূপে চিহ্নিত তাহার নরবাহনদত্ত নামক পুত্র জন্মগ্রহণ করিয়াছে। তাহার ভয়ে ভীত হইয়াই বৎসরাজ এপর্য্যন্ত তোমার পাণিপ্রার্থনা করে নাই। আমি বাসবদত্তাকে দর্শন করিয়াছি, সে রূপসম্পদে তোমার সমকক্ষ নহে।" সখী সোমপ্রভা এই কথা বলিলে বৎসেশের প্রতি আগ্রহবশতঃ কলিঙ্গসেনা প্রত্যুত্তর করিল, "আমি সমস্তই জ্ঞাত আছি, কিন্তু পিতামাতার অধীনে থাকিয়া আমি কি করিতে পারিব? তুমি সর্ব্বজ্ঞা এবং প্রভাব-

শালিনী, তুমিই আমার একমাত্র গতি।" সোমপ্রভা তখন তাহাকে বলিল, "সকলই দৈবায়ত্ত, প্রমাণস্বরূপ তোমাকে একটি কাহিনী বলিতেছি, শ্রবণ কর :—( ৬১-৭১ )

### তেজস্বতীর কাহিনী

পুরাকালে উজ্জয়িনী নগরীতে বিক্রমসেন নামক এক নরপতি বাস করিতেন। তাহার তেজস্বতী নাম্নী অসামান্যা সুন্দরী কন্যা ছিল। তাহার পাণিপ্রার্থী সমস্ত নৃপতিদিগকে সে প্রত্যাখ্যান করিয়াছিল। একদা হর্ম্যোপরি হইতে দৈবাৎ সে জনৈক ব্যক্তির দর্শন লাভ করিল। তাহার সুরূপে আকৃষ্ট হইয়া তাহার সহিত মিলিত হইবার নিমিত্ত তাহার বাঞ্ছা হইল এবং তাহার ইচ্ছা জ্ঞাপনার্থ সেই ব্যক্তির নিকট তাহা সখীকে প্রেরণ করিল। সখী সেই ব্যক্তিকে অনুরোধ করিলে সে এই দুঃসাহসিক কার্য্যে ব্রতী হইতে অস্বীকৃত হইল। সে অতিকষ্টে তাহার সম্মতি আদায় করিয়া বলিল, "ভদ্র, এই যে শূন্য মন্দির দেখিতেছেন, এইস্থানে রজনীতে রাজপুত্রীর আগমন প্রতীক্ষা করিবেন।" এই কথা বলিয়া তাহার নিকট হইতে বিদায়গ্রহণপূর্ব্বক সে রাজকুমারী তেজস্বতীর নিকট তাহা নিবেদন করিলে রাজকুমারী সূর্য্যের দিকে লক্ষ্য রাখিলেন। কিন্তু অঙ্গীকার সত্ত্বেও সেই ব্যক্তি ভীত হইয়া কোথাও পলায়ন করিল। ভেক রক্তপদ্মের কেশরশয্যার মর্ম্ম বুঝিতে অপরাগ।

ইতোমধ্যে উচ্চকুলজাত এক রাজকুমার পিতার মৃত্যুর পর পিতৃবন্ধু নৃপতির সহিত সাক্ষাৎ মানসে তথায় আগমন করিল, আত্মীয়স্বজনগণ সোমদত্ত নামক সেই সুশ্রী রাজকুমারের রাজ্য ও বিত্ত হরণ করিয়াছিল। যে মন্দির রাজকুমারীর সখী সেই ব্যক্তির সংকেত মিলনস্থান বলিয়া নিরূপিত করিয়াছিল, দৈবক্রমে রাজপুত্র রজনী যাপন করিবার নিমিত্ত তথায় আগমন করিল। সে যখন তথায় অবস্থান করিতেছিল তখন অনুরাগান্ধা রাজপুত্রী তাহার নিকট উপস্থিত হইয়া কোন প্রকার অনুসন্ধান না করিয়াই তাহাকে স্বীয় পতিরূপে বরণ করিল। সেই বুদ্ধিমান রাজপুত্র ভাগ্য কর্ত্তৃক আনীত পূর্ব্বনির্দ্দিষ্ট রাজলক্ষ্মীকে নীরবে গ্রহণ করিল। তাহার কমনীয় রূপ দর্শন করিয়া রাজপুত্রীরও মনে হইল বিধাতা তাহাকে বঞ্চনা করেন নাই। তৎক্ষণাৎ বাক্যালাপ করিয়া পরস্পর বিভক্ত হইয়া রাজকুমারী একাকী তাহার প্রাসাদে গমন করিল এবং অন্যজন সেই মন্দিরেই নিশিযাপন করিল। প্রাতঃকালে রাজপুত্র প্রতীহার কর্ত্তৃক নৃপতিকে সংবাদ প্রেরণ

করিলে তিনি তাহাকে চিনিতে পারিলেন এবং রাজকুমার তাহার সমীপে উপস্থিত হইল। রাজার নিকট তাহার রাজ্যচ্যুতি এবং অন্যান্য বিপদের বর্ণনা করিলে রাজা শত্রুনাশে তাহাকে সাহায্য করিতে অঙ্গীকার করিলেন। নৃপতি তাহার দুহিতাকে অনেক দিবস হইতেই পাত্রস্থ করিবার ইচ্ছা করিয়াছিলেন এবং এখন তিনি এই রাজকুমারের হস্তে তাহাকে সম্প্রদান করিতে কৃতসংকল্প হইয়া মন্ত্রিদিগের নিকট সেই ইচ্ছা প্রকাশ করিলেন। বিশ্বস্তা অনুচরীর মুখ হইতে কন্যার বৃত্তান্ত, যাহা রাজ্ঞী পূর্ব্বেই শ্রবণ করিয়াছিলেন, তাহা নৃপতির নিকট প্রকাশ করিলে তিনি দৈববশে কাকতালীয়বৎ অনিষ্ট হইতে মুক্ত হইয়া ইষ্টলাভ করিয়াছেন দেখিয়া বিস্ময়ান্বিত হইলেন। তথন জনৈক মন্ত্রী রাজাকে বলিল, "ভব্যজনের অর্থসিদ্ধির নিমিত্ত বিধাতা সর্ব্বদা জাগ্রত থাকেন। যেমন অসংযতচিত্ত-দিগের সম্ভৃত্যেরা করিয়া থাকে। (৭২-৯১) উদাহরণস্বরূপ আপনাকে একটি কাহিনী বলিব, শ্রবণ করুন---

হরিশর্ম্মা নামক দ্বিজের উপাখ্যান

কোনও গ্রামে হরিশর্ম্মা নামে এক ব্রাহ্মণ ছিল। সে দরিদ্র, মূর্খ এবং কোন কার্য্য না থাকায় দুর্দ্দশাগ্রস্ত ছিল। পূর্ব্বজন্মের দুষ্কৃতির ফলে তাহার বহু সন্তান ছিল। সে সপরিবারে ভিক্ষা করিয়া বেড়াইত এবং অবশেষে এক নগরীতে স্থূলদত্ত নামক জনৈক সম্পন্ন গৃহস্থের আশ্রয় লাভ করিল। তাহার পুত্রদিগকে গৃহস্থের গবাদিরক্ষক এবং পত্নীকে পরিচারিকা নিযুক্ত করিয়া স্বয়ং ভৃত্যের কার্য্য করিয়া গৃহস্থের আলয়ের নিকটেই বাস করিতে লাগিল। একদা স্থূলদত্তের কন্যার বিবাহোৎসবে বরযাত্রী এবং অন্যান্য ব্যক্তিদিগের সমাগম হইলে হরিশর্ম্মা আশা করিল যে ঘৃত, মাংস ও অন্যান্য সুখাদ্য দ্বারা তাহার আশ্রয়দাতার গৃহে সপরিবারে আকণ্ঠ উদরপূর্ত্তি করিবে। কিন্তু সে আগ্রহে অপেক্ষা করিলেও কেহ তাহার কথা চিন্তা করিল না। কোন আহার্য্য প্রাপ্ত না হইয়া সে রজনীতে ভার্য্যাকে বলিল, "স্বীয় দারিদ্র্য এবং মূঢ়তার নিমিত্ত এখানে আমার এই প্রকার অগৌরব হইয়াছে, সুতরাং আমি কৌশলে বিদ্যার ভান করিয়া স্থূলদত্তের গৌরবাস্পদ হইব। সুযোগ প্রাপ্ত হইলেই তুমি স্থূল-দত্তকে বলিবে যে আমার অলৌকিক জ্ঞান আছে।" তাহাকে এই কথা বলিয়া চিন্তা করিতে করিতে সে স্থূলদত্তের গৃহ হইতে তাহার জামাতার বাহন একটি অশ্ব অপহরণকরতঃ কিয়দ্দূরে উহাকে লুক্কায়িত রাখিল

এবং পরদিবস জামাতার সুবর্ণবর্গ অন্বেষণ করিয়াও উহা দেখিতে পাইল না। এই অমঙ্গলে ভীত হইয়া স্থূলদত্ত ঘোটকাপহারী চৌরদিগের অন্বেষণ করিতে থাকিলে হরিশর্ম্মার পত্নী তথায় উপস্থিত হইয়া তাহাকে বলিল, "আমার প্রাজ্ঞ স্বামী জ্যোতিষ শাস্ত্রাদি বিশারদ, সে আপনার অশ্ব আনয়ন করিবে, তাহাকে জিজ্ঞাসা করুন না কেন?" (৯২-১০৪) স্থূলদত্ত এই কথা শ্রবণ করিয়া হরিশর্ম্মাকে আহ্বান করিলে সে বলিল, গতকল্য আমার কথা স্মরণ ছিল না, কিন্তু অদ্য ঘোটক অপহৃত হওয়াতে আমার মানসপথে উদিত হইয়াছে।" স্থূলদত্ত তখন সেই ব্রাহ্মণকে সম্মান প্রদর্শন-পূর্ব্বক বলিল, "তোমার কথা বিস্মৃত হইয়াছিলাম, আমাকে ক্ষমা কর। কে ইহাদের অশ্ব অপহরণ করিয়াছে বল।" তখন হরিশর্ম্মা মিথ্যা রেখাদি অংকন করিয়া বলিল, "এই স্থানের দক্ষিণ সীমান্তে চৌরেরা অশ্বটিকে লুক্কায়িত রাখিয়াছে। ইহা দিবসান্তে দূরে নীত হইবার পূর্ব্বেই তথায় শীঘ্র গমনপূর্ব্বক ইহাকে আনয়ন করা হউক।" এই কথা শ্রবণ করিয়া তত্রস্থ জনগণ ত্বরিৎগতিতে গমনপূর্ব্বক ঘোটকটিকে আনয়ন করিয়া হরিশর্ম্মার জ্ঞানের প্রশংস্তিবাদ করিতে লাগিল। অতঃপর হরিশর্ম্মা সর্ব্বজনকতৃক জ্ঞানী বলিয়া পূজিত হইয়া এবং স্থূলদত্ত কর্তৃক সম্মানিত হইয়া তথায় সুখে বাস করিতে লাগিল। কিয়দ্দিবসান্তে রাজপ্রাসাদ হইতে কোন চৌর বহু সুবর্ণ ও রত্নাদি অপহরণ করিল। অজ্ঞাত চৌরকে আবিষ্কার করিবার নিমিত্ত অলৌকিক জ্ঞানী বলিয়া প্রসিদ্ধ হরিশর্ম্মা আহূত হইল। "কল্য বলিব" এই কথা বলিয়া সময় ক্ষেপন করিতে উদ্যত হইলে রাজা তাহাকে একটি সুরক্ষিত কক্ষে আবদ্ধ রাখিলেন। মিথ্যা জ্ঞানের ছল করিয়া এখন সে বিপদে পতিত হইল। সেই প্রাসাদে জিহ্বা নাম্নী একটি পরিচারিকা ছিল। সে তাহার ভ্রাতার সহায়তায় রাজপুরীর অভ্যন্তর হইতে ঐ ধনরত্নাদি অপহরণ করিয়াছিল। হরিশর্ম্মার জ্ঞানের কথা বিদিত থাকায় রজনীতে সেই পরিচারিকা হরিশর্ম্মা যে কক্ষে অবস্থান করিতেছিল তাহার দ্বারে কর্ণ সংযোগকরতঃ সে অভ্যন্তরে কি করিতেছে তাহা জ্ঞাত হইবার প্রয়াস পাইল। সেই মুহূর্ত্তে কক্ষে একাকী অবস্থিত হরিশর্ম্মা মিথ্যাজ্ঞানের ভান করিয়াছে বলিয়া স্বীয় জিহ্বাকে দোষারোপ করিতেছিল। সে বলিল, "রে জিহ্বে, সুখলাভের আশায় তুই কি করি-য়াছিস? রে দুরাচার, এখন এইস্থানে ইহার শাস্তি ভোগ কর।" জিহ্বা নাম্নী চেটিকা এই বাক্য শ্রবণকরতঃ "এই জ্ঞানী সমস্তই জ্ঞাত হইয়াছেন" এই ভয়ে ভীত হইয়া কৌশলে তাহার নিকট উপস্থিত হইয়া তাহার পদতলে

পতিত হইল এবং সেই ভণ্ড তপস্বীকে বলিল, হে বিপ্র, এই যে আমি সেই জিহ্বা যাহাকে আপনি ধনাপহারিণী বলিয়া জানিতে পারিয়াছেন। আমি ধনরত্নাদি অপহরণপূর্ব্বক উহা প্রাসাদের পশ্চাদ্দেশে অবস্থিত উদ্যানের এক দাড়িম্ব বৃক্ষতলে প্রোথিত করিয়াছি। ( ১০৫-১২০ ) আমার নিকট যে অল্প-স্বল্প সুবর্ণ আছে তাহা গ্রহণ করিয়া আমায় রক্ষা করুন।" হরিশর্ম্মা ইহা শ্রবণ করিয়া সগর্ব্বে তাহাকে বলিল, "এইস্থান ত্যাগ কর। আমি বর্ত্তমান, ভূত, ভবিষ্যৎ সমস্তই অবগত আছি। হত-ভাগি, আমার আশ্রয় ভিক্ষা করিয়াছিস্ বলিয়া তোর নাম প্রকাশ করিব না কিন্তু তোর নিকট যত সুবর্ণাদি আছে তৎ সমস্তই আমাকে প্রত্যর্পণ কর।" চেটীকে এই কথা বলিলে সে সম্মত হইয়া ত্বরায় সেই স্থান পরিত্যাগ করিল। সবিস্ময়ে হরিশর্ম্মা ভাবিতে লাগিল "ভাগ্য অনুকূল হইলে ক্রীড়াচ্ছলে যেন অসাধ্য কর্ম্মও সম্পাদিত হয়। এই ঘটনায় যখন বিপদের নিকটবর্ত্তী হইয়াছিলাম তখনই অচিরাৎ সাফল্য লাভ করিয়াছি। যখন স্বীয় জিহ্বাকে নিন্দা করিতেছিলাম তখন সহসা চৌরী জিহ্বা আমার পদতলে পতিতা হইল। গুপ্ত অপরাধ ভীতিজনক পরিস্থিতিতে প্রকাশ হইয়া পড়ে।" এইরূপ চিন্তা করিয়া সে সুখে সেই কক্ষে নিশাযাপন করিল। প্রাতঃকালে সে নানা প্রকার প্রক্রিয়া দ্বারা তাহার অলীক জ্ঞান প্রদর্শনকরতঃ নৃপতিকে উদ্যানে আনয়ন করিয়া প্রোথিত রত্নাদির সমীপে তাহাকে লইয়া গিয়া বলিল যে ঐ ধনরত্নাদির কিয়দংশ গ্রহণ করিয়া চোর পলায়ন করিয়াছে তখন রাজা সন্তুষ্ট হইয়া তাহাকে গ্রাম প্রদান করিতে উদ্যত হইল দেবজ্ঞানী নামক নৃপতির এক মন্ত্রী তাহাকে কানে কানে বলিল, "এই ব্যক্তি শাস্ত্রাদি পাঠ না করিয়া কি প্রকারে মানুষের অগম্য জ্ঞানলাভে সমর্থ হইল ? নিঃসংশয়ে জানিবেন যে চৌরদিগের সহিত গোপন সম্বন্ধ স্থাপন করিয়া এই ধূর্ত্ত জীবিকা উপার্জ্জন করে। কোনও নূতন উপায়ে ইহাকে পরীক্ষা করা হউক।" তখন নরপতি স্বেচ্ছায় একটি নূতন বদ্ধকলসীতে ভেক স্থাপন করিয়া সেই হরিশর্ম্মাকে জিজ্ঞাসা করিলেন, "এই কলসীর অভ্যন্তরে কি বস্তু আছে তাহা যদি বলিতে সমর্থ হও তবে হে দ্বিজ, তোমার প্রতি আমি প্রভূত সম্মান প্রদর্শন করিব।" ( ১২১-১৩২ ) বিপ্র হরিশর্ম্মা ইহা শ্রবণ করিয়া মনে করিল যে তাহার অন্তিমকাল উপস্থিত হইয়াছে। তখন সে বাল্য-কালে তাহার পিতা ক্রীড়াচ্ছলে তাহার যে 'মণ্ডূক' নামকরণ করিয়াছিলেন তাহা স্মৃতিপথে উদিত হইলে বিধিবশে শোকাবেগে স্বীয় দুর্ভাগ্যের কথা স্মরণ করিয়া নিজেকে সেই নামে আহ্বান করিয়া অচিরাৎ বলিয়া উঠিল,

"রে মণ্ডুক, এই ঘট তোরপক্ষে অতিশয় উত্তম বস্তু হইয়াছে, কারণ এই স্থানে তোর বিনাশসাধন হইবে।" সেই বাক্য শ্রবণ করিয়া তত্রস্থ জনগণ আনন্দে কোলাহল করিয়া উঠিল, কারণ তাহার বাক্যের সহিত তাহাকে প্রদত্ত বস্তুর অদ্ভুত মিল হইয়াছিল এবং তাহারা কলগুঞ্জনে বলিতে লাগিল, "ইঁনি কি মহাজ্ঞানী ; ভেকের কথাও বিদিত আছেন।" দৈবজ্ঞানের নিমিত্ত ইহা সম্ভবপর। এই কথা চিন্তা করিয়া নৃপতি অতিশয় তুষ্ট হইয়া হরিশর্ম্মাকে সুবর্ণসহ গ্রামাদি, ছত্র এবং সর্ব্বপ্রকার যানাদি উপহার প্রদান করিলে অচিরাৎ হরিশর্ম্মা একজন সামন্ত নৃপতির পদলাভ করিল।

শুভ কার্য্যের ফল দৈব এই প্রকারে প্রদান করে। এই জন্যই আপনার কন্যা তেজস্বতী অযোগ্য পাত্রদিগকে প্রত্যাখান করিয়া সমবংশীয় সোমদত্তকে প্রাপ্ত হইয়াছে। মন্ত্রীর মুখ হইতে এইবাক্য শ্রবণ করিয়া নৃপতি বিক্রমসেন স্বীয় ভাগ্যলক্ষ্মীস্বরূপা কন্যাকে রাজকুমারের সহিত পরিণয়সূত্রে আবদ্ধ করিলে রাজকুমার শ্বশুরের সৈন্য বাহিনীর সাহায্যে শত্রুদিগকে পরাজিত-করতঃ স্বীয় রাজ্য পুনরায় প্রাপ্ত হইয়া ভার্য্যার সহিত সুখে স্বচ্ছন্দে বাস করিতে লাগিল।

ভাগ্যের বিশেষ প্রসাদেই এইরূপে সংঘটিত হয়। ইহা অতিশয় সত্য। সুন্দরি, বৎসরাজ তোমার সুযোগ্য পাত্র হইলেও ভাগ্যের সহায়তা ব্যতীত পৃথিবীতে আর কে তোমাকে তাহার সহিত মিলিত করিতে সমর্থ হইবে ? সখী কলিঙ্গসেনা, আমি আর এই ব্যাপারে কতদূর করিতে পারিব ?" সোমপ্রভার মুখ হইতে একান্তে এই কথা শ্রবণ করিয়া বৎসরাজের সহিত মিলিত হইবার প্রবল আগ্রহে কলিঙ্গসেনার স্বজনভীতি এবং স্বীয় লজ্জা অনেক পরিমাণে হ্রাস পাইল। তখন ত্রিভুবনের বিরাট দীপ সূর্য্যদেবের অস্তমিত হইবার কাল উপস্থিত হইলে ময়াসুরসুতা পরদিবস প্রাতঃকালে আগমন পর্য্যন্ত অতি কষ্টে সখীর নিকট হইতে বিদায় গ্রহণ করিয়া আকাশ-মার্গে স্বীয় আলয়ে প্রত্যাগমন করিল এবং তাহার সখীর হৃদয় স্বীয় অভীষ্ট লাভের নিমিত্ত উদ্যত রহিল। ( ১৩৩-১৪৪ )

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্টবিরচিত কথাসরিৎসাগরের
মদনমঞ্চুকা লম্বকের চতুর্থ তরঙ্গ সমাপ্ত।

শ্লোক সংখ্যা ১৪৪

ক্রমিক সংখ্যা ৪৯৬১

## পঞ্চম তরঙ্গ

পরদিবস সোমপ্রভা আগমন করিলে কলিঙ্গসেনা বিশ্রম্ভালাপের সময় বলিল, "আমি মাতার নিকট হইতে শ্রবণ করিয়াছি যে পিতা আমাকে প্রসেনজিতের সহিত বিবাহ দিতে আগ্রহশীল। তুমি ত দেখিয়াছ যে সে বৃদ্ধ। কথোপকথনের সময় তুমি বৎসরাজের যে বর্ণনা প্রদান করিয়াছ তাহা আমার কর্ণদ্বার দিয়া হৃদয়ে প্রবেশকরতঃ আমাকে তাহার প্রতি আকৃষ্ট করিয়াছে। আমি পিতামাতাকে গ্রাহ্য করি না। তুমি অগ্রে আমাকে প্রসেনজিৎকে দর্শন করাও এবং তৎপরে বৎসরাজ যেথায় আছেন তথায় আমাকে লইয়া যাও।" অধীরা যুবতী এই কথা বলিলে সোমপ্রভা প্রত্যুত্তরে বলিল, "যদি একান্তই গমন করিতে ইচ্ছা কর তবে নভশ্চারী যন্ত্রযানে গমন করা যাউক। কিন্তু তোমার পরিচারিকাদিগকেও তোমার সহিত লইবে, কারণ একবার বৎসরাজের দর্শন পাইলে তথা হইতে প্রত্যাগমন করা তোমার পক্ষে অসাধ্য হইবে। তুমি তোমার পিতামাতাকে দর্শন করিতে অসমর্থ হইয়া তাহাদের কথা চিন্তাও করিবে না, এমনকি আমি দূরে অবস্থান করি বলিয়া আমাকেও বিস্মৃত হইবে। সখি, আমি তোমার পতিগৃহে কদাপি গমন করিব না।" এই কথা শ্রবণ করিয়া রাজদুহিতা ক্রন্দন করিতে করিতে বলিল, "সখি, তবে বৎসরাজকে হেথায় আনয়ন কর। তোমা বিহনে আমি এক মুহূর্ত্তও তথায় তিষ্ঠিতে পারিব না। অনিরুদ্ধ কি চিত্রলেখা কর্ত্তৃক ঊষার নিকট আনীত হইয়াছিলেন না? যদিও তুমি উহা জ্ঞাত আছ তথাপি আমার মুখ হইতে উহা শ্রবণ কর —( ১-১০ )

### ঊষা এবং অনিরুদ্ধের কাহিনী

বাণাসুরের ঊষা নাম্নী প্রখ্যাতা দুহিতা ছিল। বরলাভার্থ গৌরীর উপাসনা করিলে তিনি তাহাকে এই বলিয়া বরপ্রদান করিলেন, "স্বপ্নে তোমার যাহার সহিত মিলন হইবে সেই তোমার স্বামী হইবে।" অতঃপর স্বপ্নে দেবকুমারসম জনৈক ব্যক্তির দর্শন লাভ হইলে সে তাহার সহিত গান্ধর্ব্ববিধিতে পরিণয়সূত্রে আবদ্ধ হইয়া সম্ভোগানন্দে সমস্ত রজনী যাপনকরতঃ নিশান্তে জাগ্রত হইল। সে স্বপ্নে দৃষ্ট পতির সাক্ষাৎলাভে অসমর্থ হইল কিন্তু সম্ভোগলক্ষণাদি নিরীক্ষণ করিয়া গৌরীদেবীর প্রদত্ত

বরের কথা স্মরণকরতঃ অস্বস্তি বোধ করিল এবং ভীতা ও বিস্মিতা হইল। স্বপ্নেদৃষ্ট প্রিয়তমের অদর্শনে বিমর্ষ হইলে সখী চিত্রলেখা কর্ত্তৃক পৃষ্ট হইয়া সে তাহার নিকট সমস্ত স্বীকার করিল। উষা তাহার প্রিয়তমের নাম জ্ঞাত ছিল না, পরিচিত হইবার মত কোনও অভিজ্ঞানের কথাও জানিত না, সুতরাং যোগেশ্বরী চিত্রলেখা উষাকে বলিল, "সখি, ইহা যে দেবী গৌরীর বরের ফল তাহাতে আমাদের কোনও সন্দেহ থাকিতে পারে না, কিন্তু কোনও অভিজ্ঞান দ্বারা তাহার পরিচয় লাভ করা যাইবে না, সুতরাং তোমার প্রিয়তমকে কিপ্রকারে অন্বেষণ করা যাইবে? আমি তোমার নিমিত্ত জগতের নিখিল সুর, অসুর ও নরগণের আলেখ্য অঙ্কিত করিব যাহাতে তুমি তন্মধ্য হইতে তোমার প্রিয়তমকে চিনিতে সমর্থ হইয়া অঙ্গুলি দ্বারা তাহাকে প্রদর্শন করাইলে, আমি তাহাকে আনয়ন করিব।" চিত্রলেখা এইকথা বলিলে উষা বলিল, "তাহাই হইবে" এবং চিত্রলেখা তখন নানাবর্ণের মসীযুক্ত লেখনী দ্বারা ক্রমে ক্রমে সমস্ত জগৎ অঙ্কিত করিলে উষা সোল্লাসে কম্পিত অঙ্গুলি দ্বারা দ্বারাবতীর যদুবংশীয় অনিরুদ্ধকে দেখাইয়া দিল। (১১-২০) তখন চিত্রলেখা তাহাকে বলিল, "সখি, তুমি ধন্য, ভগবান বিষ্ণুর পৌত্র অনিরুদ্ধকে তোমার পতিরূপে প্রাপ্ত হইয়াছ। কিন্তু সে ত এই স্থল হইতে ষষ্ঠি সহস্র যোজন দূরে বাস করে।" তাহা শ্রবণ করিয়া অত্যধিক ঔৎসুক্যবশতঃ উষা তাহাকে বলিল, "যদি সখি অদ্যই তাহার চন্দন সুশীতল বক্ষে স্থান লাভ না করিতে সমর্থ হই তবে দুরন্ত কামাগ্নিতে দগ্ধ হইয়া মৃত হইব, এই কথা নিশ্চয়ই জানিবে।" এই কথা শ্রবণকরতঃ প্রিয়সখীকে আশ্বস্ত করিয়া চিত্রলেখা তদ্দণ্ডে উড্ডীন হইয়া নভোমার্গে দ্বারাবতী নগরে প্রস্থান করিল। তথায় সমুদ্রমধ্যে উত্তুঙ্গ হর্ম্যরাজি দর্শন করিয়া তাহার মনে হইল যেন মন্থন পর্ব্বতের শৃঙ্গরাজি পুনরায় সমুদ্রে নিক্ষিপ্ত হইয়াছে। নিদ্রিত অনিরুদ্ধকে জাগ্রত করিয়া উষা যে স্বপ্নে তাহাকে দর্শন করিয়া তাহার প্রতি অনুরক্ত হইয়াছে তাহাকে এই কথা নিবেদন করিল। স্বপ্নে উষা যেরূপ দর্শন করিয়াছিল তদ্রূপ উষা দর্শনাভিলাষী তাহাকে সঙ্গে করিয়া মন্ত্রবলে আকাশপথে প্রত্যাবর্ত্তনকরতঃ অবিলম্বে সেই প্রেমিককে গোপনে গুপ্ত দ্বার দিয়া প্রতীক্ষমানা উষার কক্ষে আনয়ন করিল। চন্দ্রোপম অনিরুদ্ধকে সশরীরে দর্শন করিয়া উষার সমস্ত অঙ্গ সমুদ্রের জল বিকারের ন্যায় কম্পিত হইতে লাগিল। সখীদত্ত মূর্ত্তিমান জীবনের ন্যায় প্রিয়তমের সহিত সে পরমসুখে বিহার করিতে থাকিলে তাহার পিতা বাণ তৎশ্রবণে অতিশয়

ক্রুদ্ধ হইল, কিন্তু অনিরুদ্ধ তাহাকে স্ববীর্য এবং পিতামহের শৌর্যে পিতাকে জয় করিল। অতঃপর ঊষা এবং অনিরুদ্ধ দ্বারাবতীতে প্রত্যাবর্ত্তনপূর্ব্বক গিরিসুতা এবং শঙ্করের ন্যায় অভিন্ন হইয়া বাস করিতে লাগিল। (২১-৩২)

এই উপায়ে চিত্রলেখা একদিবসেই ঊষাকে তাহার প্রিয়তমের সহিত মিলিত করিয়াছিল। কিন্তু সখি, আমার ধারণা, তুমি তদপেক্ষাও শক্তিশালিনী। অতএব তুমি বৎসরাজকে হেথায় আনয়ন কর। আর বিলম্ব করিও না।' কলিঙ্গসেনার এই বাক্য শ্রবণ করিয়া সোমপ্রভা বলিল, "চিত্রলেখা দিব্যাঙ্গনা, সে কোন ব্যক্তিকে গ্রহণকরতঃ আনয়ন করিতে সমর্থ। কিন্তু আমি কি করিতে পারিব? আমি ত স্বামী ব্যতীত অন্য কাহাকেও স্পর্শ করি নাই। সুতরাং সখি, আমি অগ্রে তোমার পাণিপ্রার্থী প্রসেনজিৎকে দর্শন করাইয়া বৎসরাজ যেস্থানে অধিষ্ঠান করিতেছেন তথায় তোমাকে লইয়া যাইব।" সোমপ্রভার এই প্রস্তাবে কলিঙ্গসেনা তাহার সহিত এবং স্বীয় ধনরত্নাদি ও পরিজনদিগকে সঙ্গে করিয়া মায়াযন্ত্রযানে পিতামাতার অজ্ঞাতে প্রস্থান করিল। অশ্ব যেরূপ আরোহী কর্ত্তৃক চালিত হইলে অত্যন্ত ক্ষুরধার অসিকেও গ্রাহ্য করে না তদ্রূপ প্রেমার্ত্তা নারীগণ তাহাদের অগ্রেস্থিত উচ্চ কিংবা নীচ ভূমি কিছুই লক্ষ্য করে না। প্রথমতঃ সে শ্রাবস্তী নগরীতে আগমনপূর্ব্বক মৃগয়ার্থগত জরাজীর্ণ পাণ্ডুর বৃদ্ধ প্রসেনজিৎকে দূর হইতে অবলোকন করিল। তাহার পার্শ্বে মুহুর্মুহু চামর আন্দোলিত হইয়া যেন কলিঙ্গসেনাকে বলিতেছিল, "এই বৃদ্ধের নিকট হইতে দূরে থাক।" সোমপ্রভা অঙ্গুলি দ্বারা তাহাকে নির্দ্দেশ করিয়া সহাস্যে উপহাসচ্ছলে বলিল, "দেখ, তোমার পিতা এই বৃদ্ধের সহিত তোমার বিবাহ প্রদান করিতে ইচ্ছুক।' সে তখন সোমপ্রভাকে বলিল, 'জরা ত উহাকে ইতিমধ্যেই বরণ করিয়াছে, অন্য কোন্ রমণী আর উহাকে বরণ করিবে? তুমি এইস্থান হইতে আমাকে অবিলম্বে বৎসরাজের নিকট লইয়া যাও।' সোমপ্রভাকে এই কথা বলিয়া কলিঙ্গসেনা অচিরে আকাশপথে কৌশাম্বী নগরীতে আগমনকরতঃ দূর হইতে সখী কর্ত্তৃক নির্দ্দিষ্ট উদ্যানাগত বৎসরাজকে ব্যগ্রচিত্তে দর্শন করিল, চকোরী যেরূপ অমৃতধারাবর্ষী চন্দ্রকে প্রত্যক্ষ করে। (৩৩-৪৫) বিস্ফারিত নয়নে হৃদয়ের উপরে হস্ত স্থাপন করিয়া সে যেন বলিতে চাহিল, 'এই পথ দিয়া ইনি আমার অন্তরে প্রবেশ করিয়াছেন।' সখী সোমপ্রভাকে বলিল, 'সখি, অদ্যই বৎসেশের সহিত আমার মিলন ঘটাও, উহাকে দর্শন

করিয়া আমি এক মুহূর্ত্তও স্থির থাকিতে পারিতেছি না।' সে এই কথা বলিলে সখী সোমপ্রভা প্রত্যুত্তর করিল, অদ্য একটি আমি অশুভ লক্ষণ অবলোকন করিয়াছি। অতএব সখী, তুমি অদ্য তুষ্ণীভাব অবলম্বনপূর্ব্বক অলক্ষ্যে এই উদ্যানে অপেক্ষা কর, সংযোগকারী কাহাকেও প্রেরণ করিও না। প্রাতঃকালে আগমন করিয়া আমি তোমাদের মিলনের কোনও উপায় স্থির করিব। হে, আমার হৃদয়স্থিতে, সম্প্রতি আমি গৃহে স্বামীর নিকট গমন করিতে ইচ্ছুক হইয়াছি' এই কথা বলিয়া কলিঙ্গসেনাকে তথায় রাখিয়া সোমপ্রভা তথা হইতে প্রস্থান করিল এবং বৎসাধিপও উদ্যান পরিত্যাগপূর্ব্বক স্বীয় প্রাসাদে প্রবেশ করিলেন। লক্ষণাভিজ্ঞা স্বীয় সখীর বারণ সত্ত্বেও কলিঙ্গসেনা তথায় অবস্থানপূর্ব্বক তখন তাহার এক ভৃত্যকে বৎসরাজের নিমিত্ত এক বার্ত্তাসহ বৎসরাজের নিকট প্রেরণ করিল। কামদেব সদ্য যুবতীদিগের হৃদয়ে অবস্থিত হইলে, অধীরাবস্থায় তাহাদের সমস্ত বাধা লুপ্ত হয়। প্রতীহার কর্ত্তৃক বিজ্ঞাপিত হইয়া ভৃত্য অচিরে প্রবেশকরতঃ বৎসরাজের নিকট নিবেদন করিল, দেব, তক্ষশীলাধিপতি কলিঙ্গদত্তের কন্যা কলিঙ্গসেনা আপনার রূপের কথা অবগত হইয়া আপনাকে পতিরূপে বরণ করিবার উদ্দেশ্যে স্বজনপরিত্যাগপূর্ব্বক নভশ্চারী মায়াযানে হেথায় আগমন করিয়াছেন। মায়াসুরের কন্যা, নলকুবরের পত্নী, অদৃশ্যচারী তাহার সখী সোমপ্রভা তাহাকে এখানে আনয়ন করিয়াছে। এই কথা আপনার নিকট বিজ্ঞাপিতকরণার্থ আমি আপনার নিকট প্রেরিত হইয়াছি। আপনি তাহাকে গ্রহণ করুন, চন্দ্রের সহিত জ্যোৎস্নার ন্যায় আপনাদের উভয়ের মিলন হউক।' (৪৬-৫৮) ভৃত্যের নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া নৃপতি তাহাকে সুবর্ণ ও পরিচ্ছদাদি দ্বারা সানন্দে অভিনন্দিত করিয়া বলিলেন, 'কলিঙ্গদত্তের প্রখ্যাতা সুন্দরীকন্যা কলিঙ্গসেনা আমাকে পতিত্বে বরণ করিবার নিমিত্ত স্বয়ং হেথায় আগমন করিয়াছেন, তাহাকে প্রত্যাখ্যান করা যাইবে না। সুতরাং সত্বর আমাকে বল কখন তাহার সহিত পরিণয়সূত্রে আবদ্ধ হইব।' তাহাকে এই কথা বলিলে হিতাকাঙ্ক্ষী মন্ত্রী যৌগন্ধরায়ণ কি করিলে ভবিষ্যতে নৃপতির নিমিত্ত সর্বোত্তম ফললাভ হইতে পারে ইহা মনে করিয়া দ্রুত এইরূপে চিন্তা করিতে লাগিল। 'ত্রিভুবনে কলিঙ্গসেনা অনন্যা রূপসী বলিয়া খ্যাতা, সে বিষয়ে কোনও সন্দেহ নাই। এমনকি দেবতারাও তাহার প্রণয়াকাঙ্ক্ষী। ইহাকে লাভ করিলে বৎসরাজ অন্য সমস্ত পরিত্যাগ করিবেন। মহিষী বাসবদত্তা প্রাণত্যাগ করিবেন এবং কুমার নরবাহনদত্তেরও জীবনসংশয় হইবে।

তদনন্তর রাজ্ঞী পদ্মাবতীও জীবনধারণকরা কষ্টসাধ্য মনে করিবেন এবং রাজ্ঞীদ্বয়ের পিতা চণ্ডমহাসেন ও প্রদ্যোত জীবন ত্যাগ করিবেন অথবা নৃপতির প্রতি শত্রুভাবাপন্ন হইবেন। এই প্রকারে সমূহ সর্বনাশ সমুৎপন্ন হইবে। অথচ নৃপতিকেও বারণ করাও যুক্তিযুক্ত হইবে না। এইরূপ করিলে তাহার ব্যসন উত্তরোত্তর আরও বর্দ্ধিত হইবে (৪৬-৬৭) সুতরাং ভবিষ্যতে সুফল প্রত্যাশায় সম্প্রতি কালহরণ করা যাউক।' এই প্রকার চিন্তা করিয়া যৌগন্ধরায়ণ বৎসরাজকে বলিল, 'দেব, আপনার অতিশয় সৌভাগ্য যে কলিঙ্গসেনা স্বেচ্ছায় আপনার গৃহে আগমন করিয়াছেন এবং তাহার নৃপতি পিতা আপনার ভৃত্য হইয়াছেন। ইনি জনৈক মহান্ নৃপতির কন্যা। সুতরাং জ্যোতিষীদিগের সহিত পরামর্শ করিয়া যথাবিধি ইহাকে বিবাহ করিবেন। অদ্য ইহার নিমিত্ত পুরুষ এবং স্ত্রী দাসদাসী সহ পৃথক আবাস নির্দ্দেশ করিয়া পরিচ্ছেদ এবং রত্নালংকারাদি প্রেরণ করুন।' প্রধানমন্ত্রীর এই উপদেশ গ্রহণ করিয়া বৎসাধিপ প্রসন্নচিত্তে বিশেষ মনোযোগ-পূর্ব্বক তদ্বৎ কার্য্যসম্পাদন করিলেন। কলিঙ্গসেনা নির্দ্দিষ্ট গৃহে প্রবেশকরতঃ মনোরথ সিদ্ধ হইয়াছে মনে করিয়া অতিশয় আনন্দিত হইলেন।

ধীমান্ যৌগন্ধরায়ণ রাজসভা পরিত্যাগপূর্ব্বক অচিরে স্বগৃহে আগমন করিয়া চিন্তা করিতে লাগিল। 'প্রায়শঃই দীর্ঘসূত্রতা দ্বারা অবাঞ্ছিত কার্য্য প্রতিরোধ করা যায়। পুরাকালে ইন্দ্র ব্রহ্মহত্যা করিয়া পলায়ন করিলে নহুষ দেবতাদিগের আধিপত্য লাভ করিয়াছিল এবং সে শচীর প্রতি প্রণয়াসক্ত হইলে দেবগুরু শরণাগতকে রক্ষা করিয়াছিলেন। কালহরণ করিবার নিমিত্ত তিনি নহুষকে বলিতেন, 'শচী অদ্যই কিংবা আগামীকল্য তোমার নিকট গমন করিবে।' নহুষ ব্রহ্মশাপহুঙ্কারে বিনষ্ট না হওয়া পর্য্যন্ত এবং ইন্দ্র স্বর্গরাজ্য পুনঃ প্রাপ্ত অবধি এই প্রকারই বলিতেছিল। আমিও তদ্রূপ প্রভুকে কলিঙ্গসেনালাভে বিরত রাখিব।' এইরূপ চিন্তা করিয়া গণকদিগের সহিত গোপনে মন্ত্রণাকরতঃ সে বিবাহের দিন অতি বিলম্বে ধার্য্য করার ব্যবস্থা করিল।

অতঃপর রাজ্ঞী বাসবদত্তা সমস্ত অবগত হইয়া প্রধানমন্ত্রীকে প্রাসাদে আহ্বান করিল। (৬৮-৮০) সে প্রবেশ করিয়া রাজ্ঞীকে প্রণাম করিলে সে ক্রন্দন করিতে করিতে বলিল, "মহাত্মন্ আপনি বহুপূর্ব্বে আমাকে বলিয়াছিলেন, 'রাজ্ঞী, আমি যতদিন' জীবিত আছি আপনার পদ্মাবতী ব্যতীত অন্য কোন সপত্নী হইবে না, কিন্তু এখন দেখুন, কলিঙ্গসেনা অচিরেই বিবাহিত হইবে ; সে সুন্দরী এবং আর্য্যপুত্র তাহার প্রতি অতিশয় অনুরক্ত। সুতরাং

আপনার বাক্য মিথ্যা হইয়াছে এবং আমি ত মৃত্যু হইতে চলিয়াছি।” মন্ত্রী যৌগন্ধরায়ণ বলিল, ‘রাজ্ঞি, আপনি ধৈর্য্য ধারণ করুন। আমি জীবিত থাকিতে ইহা কি প্রকারে সম্ভব হইবে? কিন্তু আপনি এই ব্যাপারে নৃপতির প্রতিকূলতা করিবেন না, আত্মসংবরণপূর্ব্বক তাহার প্রতি অনুকূল ভাব প্রদর্শন করিবেন। কটুকথায় রোগী বৈদ্যের বশ হয় না, কিন্তু অনুকূল বাক্য দ্বারা বৈদ্যরোগীকে শান্ত করিয়া স্বীয় অভীষ্ট সাধন করে। স্রোতের বিপরীত আকর্ষণ করিলে নদীস্রোত হইতে অথবা দুষ্কার্য্য হইতে মুক্ত করা সম্ভব হয় না। কিন্তু স্রোতের সঙ্গে সঙ্গে চলিলেই মুক্ত হইতে সমর্থ হওয়া যায়। সুতরাং নৃপতি আপনার নিকট আগমন করিলে তাহাকে স্বীয় মানসিক অবস্থা ও ক্রোধ গোপন করিয়া নানা উপচারে সৎকার করিবেন। কলিঙ্গসেনাকে বিবাহ করিলে তাহার পিতাকে মিত্ররূপে প্রাপ্ত হইয়া নৃপতি আরও পরাক্রম-শালী হইবেন, সম্প্রতি এইরূপই আচরণ করিবেন। আপনি এইরূপ করিলে নৃপতি আপনরে ঔদার্য্যে মোহিত হইয়া আপনার প্রতি আরও অধিকমাত্রায় আকৃষ্ট হইবেন এবং কলিঙ্গসেনা ত তাহার অধীনেই আছেন এই কথা মনে করিয়া তিনি অধৈর্য্য হইবেন না কারণ বারণ করিলেই ইচ্ছা আরও বর্দ্ধিত হয়। আপনি পদ্মাবতীকেও এইরূপ শিক্ষা দিবেন। হে অনঘে, এইরূপ করিলেই নৃপতি আমাদের এই কালহরণ সহ্য করিবেন। আপনি আমার যুক্তিবল প্রদর্শন করুন। বিপৎকালেই বিজ্ঞজনের পরীক্ষা হয়, যেমন যুদ্ধকালে বীরগণের শৌর্য্যের পরীক্ষা হয়। দেবি, আপনি অধীরা হইবেন না।’ এই প্রকার বাক্যে যৌগন্ধরায়ণ রাজ্ঞীকে আশ্বাস প্রদান করিলে এবং রাজ্ঞী তাহার উপদেশ আগ্রহসহকারে শ্রবণ করিলে যৌগন্ধরায়ণ তথা হইতে প্রস্থান করিল। কিন্তু বৎসরাজ সেই দিবস দিনে অথবা রাত্রিতে রাজ্ঞীদ্বয়ের কাহারও কক্ষে প্রবেশ করিলেন না। যে কলিঙ্গসেনা স্বেচ্ছায় তাহার নিকট মিলিত হইবার নিমিত্ত সাগ্রহে আগমন করিয়াছেন নৃপতি সেই মিলনের নিমিত্ত সোৎসুক হইয়াছিলেন। রাজ্ঞী, মুখ্যমন্ত্রী, নৃপতি এবং কলিঙ্গসেনা তাহাদের পৃথক পৃথক গৃহে মহোৎসবময়ী রজনীর ন্যায় সেই যামিনী অনিদ্রায় যাপন করিতে লাগিলেন—নৃপতি ও কলিঙ্গসেনা আশু আনন্দের প্রতীক্ষায় এবং রাজ্ঞী ও প্রধানমন্ত্রী প্রগাঢ় চিন্তায়। (৮১-৯৬)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের মদনমঞ্চুকা লম্বকের
পঞ্চম তরঙ্গ সমাপ্ত।
শ্লোকসংখ্যা—৯৬,
ক্রমিকসংখ্যা—৫০৫৭

## ষষ্ঠ তরঙ্গ

পরদিবস প্রাতঃকালে প্রতীক্ষামান বৎসরাজের নিকট ধূর্ত্ত মন্ত্রী যৌগন্ধরায়ণ আগমন করিয়া নিবেদন করিল, "দেব, আপনি কলিঙ্গসেনার সহিত মঙ্গলবিবাহের শুভলগ্ন অচিরাৎ কেন নির্দ্ধারিত করেন না ?" ইহা শ্রবণ করিয়া নৃপতি বলিলেন, "আমার হৃদয়েও ঐ বাসনাই উদিত হইয়াছে, কারণ কলিঙ্গসেনা বিহনে আমার মন এক মুহূর্ত্তও সুস্থির থাকিতে পারিতেছে না।' এই কথা বলিয়া সরল হৃদয়ে ভূপতি সম্মুখে দণ্ডায়মান প্রতীহারকে গণকদিগকে আহ্বান করিবার নিমিত্ত প্রেরণ করিলেন। তাহাদিগকে জিজ্ঞাসা করিলে মুখ্যমন্ত্রীর পূর্ব্বনির্দ্দেশমত তাহারা বলিল, 'নৃপতির নিমিত্ত এখন হইতে মাসান্তে অনুকূল শুভলগ্ন উপস্থিত হইবে।' ( ১-৫ )

নিপুণ যৌগন্ধরায়ণ এই কথা শ্রবণ করিয়া মিথ্যা কোপান্বিত হইয়া নৃপতিকে বলিল, 'এই মূর্খদিগকে ধিক্ ! প্রভো ! আপনি পূর্ব্বে যে গণককে প্রাজ্ঞ বলিয়া সম্মানিত করিয়াছিলেন, সে অদ্য উপস্থিত। তাহাকে জিজ্ঞাসা করিয়া যথোপযুক্ত কার্য্য করুন।" তাহার মন্ত্রীর এই বাক্য শ্রবণ করিয়া দোলায়মান চিত্তে রাজা তৎক্ষণাৎ সেই গণককে আনয়ন করিলেন। সে পূর্ব্বনির্দ্দেশমত বিবাহকার্য্য প্রলম্বিত করিবার নিমিত্ত কিয়ৎকাল চিন্তা করিয়া ষটমাসান্তে লগ্ন নির্দ্ধারণ করিল। তখন উদ্বেগের ভান করিয়া যৌগন্ধরায়ণ ভূপতিকে বলিল, "মহারাজ, এখন আপনি আদেশ করুন কি করা যাইবে।" শুভলগ্নেচ্ছু অধীর নৃপতি কিয়ৎকাল চিন্তা করিয়া বলিল, "তুমি কলিঙ্গসেনাকে জিজ্ঞাসা কর তাহার কি মত !" এই কথা শ্রবণ করিয়া যৌগন্ধরায়ণ দুইজন গণকের সহিত কলিঙ্গসেনার নিকট উপস্থিত হইল। কলিঙ্গসেনা কর্ত্তৃক সাদরে অভ্যর্থিত হইয়া সে চিন্তা করিল, "এই সুন্দরীকে প্রাপ্ত হইয়া বাসনমত্ত নৃপতি সমস্তই পরিত্যাগ করিবেন।" সে তাহাকে বলিল, "আপনার বিবাহের শুভ লগ্ন স্থির করিবার নিমিত্ত এই গণকদিগের সহিত আগমন করিয়াছি। আপনার পরিজনেরা বলুক আপনার কোন্ নক্ষত্রে জন্ম হইয়াছিল।" পরিজনদিগের নিকট হইতে জন্মনক্ষত্র নির্দ্ধারিত করিয়া গণকেরা পরস্পর পরামর্শের ভান করিয়া মন্ত্রী কর্ত্তৃক পূর্ব্বনির্দ্দেশ মত তখন হইতে ষট্‌মাসান্তে লগ্ন

ধার্য্য করিল। দূরস্থিত লগ্নের কথা শ্রবণ করিয়া কলিঙ্গসেনা উদ্বিগ্না হইলে তাহার পরিচারক বলিল, "দম্পতি যাহাতে সমস্ত জীবন সুখী হইতে পারে তন্নিমিত্ত অনুকূল শুভক্ষণ প্রথমে স্থির করিতেই হইবে। (৬-১৮) উহা শীঘ্রই হউক অথবা বিলম্বেই হউক তাহাতে ক্ষতি কি?" এই কথা শ্রবণ করিয়া তত্রস্থ সকলেই বলিল, "ইহা খুবই ন্যায়সঙ্গত কথা।" তখন যৌগন্ধরায়ণ বলিল, "কুলগ্ন ধার্য্য করিলে আমাদের ভাবী আত্মীয় নৃপতি কলিঙ্গদত্ত অসন্তুষ্ট হইবেন। তখন অসহায়া কলিঙ্গসেনা সকলকে বলিল, "আপনাদের বুদ্ধিতে যাহা উচিত মনে করেন তাহাই হউক।" এই কথা বলিয়া সে তুষ্ণীভাব অবলম্বন করিল। তাহার বাক্য গ্রহণ করিয়া তাহার নিকট হইতে বিদায় গ্রহণপূর্ব্বক যৌগন্ধরায়ণ গণকগণের সহিত নৃপতিসকাশ উপস্থিত হইয়া যাহা যাহা ঘটিয়াছিল তাহা আনুপূর্ব্বিক নৃপতির নিকট নিবেদন করিল এবং এইরূপ কৌশলে তাহার হৃদয়ে শান্তি আনয়নকরতঃ স্বগৃহে প্রস্থান করিল।

এই প্রকারে বিবাহের কালক্ষেপ অর্জ্জন করিয়া মনস্থ কার্য্যসিদ্ধির নিমিত্ত সে সুহৃৎ ব্রহ্মরাক্ষস যোগেশ্বরকে স্মরণ করিলে পূর্ব্বপ্রতিজ্ঞামত স্মরণমাত্রই সে তথায় উপস্থিত হইয়া তাহাকে প্রণাম করিয়া বলিল, "আমাকে কি নিমিত্ত স্মরণ করিয়াছ?" তখন যৌগন্ধরায়ণ কলিঙ্গসেনার বৃত্তান্ত এবং নৃপতির ব্যসনাসক্তির কথা বর্ণনা করিয়া পুনরায় তাহাকে বলিল, "বন্ধো! আমি কালহরণের ব্যবস্থা করিয়াছি। এই সময়ের মধ্যে তুমি তোমার যাদুবলে গোপনে কলিঙ্গসেনার আচরণ লক্ষ্য কর। নিশ্চয়ই বিদ্যাধরাদি উহার প্রতি প্রণয়াসক্ত হইয়াছে কারণ ত্রিভুবনে উহার তুল্য সুন্দরী আর নাই। (১৯-২৮) সুতরাং তুমি যদি উহার সাহচর্য্যে কোনও সিদ্ধ অথবা বিদ্যাধরকে দর্শন করিতে সমর্থ হও তবে তাহা সৌভাগ্যসূচক হইবে। তুমি দিব্য প্রেমিককে গুপ্ত অবস্থায় লক্ষ্য করিবে। তোমার দৃষ্টিতে কলিঙ্গসেনার কোনও অপরাধ ধরা পড়িলে নৃপতি তাহার প্রতি বীতরাগ হইবেন এবং আমাদের মনস্কামনা সিদ্ধ হইবে।" মন্ত্রী তাহাকে এই কথা বলিলে ব্রহ্মরাক্ষস প্রত্যুত্তরে বলিল, "কোন কৌশলে আমি উহার অধঃপতন অথবা মৃত্যু ঘটাই না কেন?" এই কথা শ্রবণ করিয়া মহামন্ত্রী যৌগন্ধরায়ণ বলিল, "উহা করিলে অত্যন্ত অধর্ম্ম হইবে। ধর্ম্ম লঙ্ঘন না করিয়া যে স্বকর্ম্ম সাধনে প্রবৃত্ত হয় তাহার সাফল্যের নিমিত্ত ধর্ম্ম তাহার সহায় হন। সখে, তুমি তাহার মধ্যে কোনও স্বকৃত দোষের সন্ধান প্রাপ্ত হইলে তোমার সহিত সখ্যতা নিবন্ধন রাজকার্য্য সুসম্পন্ন করিতে সমর্থ হইব।" মন্ত্রী-

বরের নিকট হইতে এই আদেশ প্রাপ্ত হইয়া ব্রহ্মরাক্ষস প্রস্থান করিল এবং যাদুবলে ছদ্মবেশে কলিঙ্গসেনার গৃহে প্রবেশ করিল। (২৯-৩৬)

ইতোমধ্যে ময়াসুরকন্যা, তাহার সখী সোমপ্রভা পুনরায় কলিঙ্গসেনার সকাশে উপনীত হইল। স্বজনত্যাগী তাহার সখীকে রাত্রির বৃত্তান্ত জিজ্ঞাসা করিয়া ময়দুহিতা তাহাকে ব্রহ্মরাক্ষসের উপস্থিতিতে বলিল, "আমি পূর্বাহ্নেই তোমার অন্বেষণে হেথায় আগত হইয়া যৌগন্ধরায়ণকে দেখিতে পাইয়া তোমার পার্শ্বে গুপ্তভাবে লুক্কায়িত ছিলাম এবং তোমাদের কথোপকথন শ্রবণ করিয়া সমস্তই অনুধাবন করিতে সমর্থ হইয়াছি। আমার বারণসত্ত্বেও গতকল্য কেন তুমি এইরূপ কার্য করিলে? শুভলক্ষণের অবক্ষয় না করিয়া কার্য আরম্ভ করিলে, সখি, অনিষ্ট না ঘটিয়া পারে না। প্রমাণস্বরূপ নিম্নোক্ত কাহিনী শ্রবণ কর। (৩৭-৪১)

## বিষ্ণুদত্ত এবং তাহার সপ্তমূর্খ সঙ্গীর কাহিনী

পুরাকালে অন্তর্বেদী নগরীতে বসুদত্ত নামক জনৈক ব্রাহ্মণ বাস করিত। তাহার বিষ্ণুদত্ত নামক পুত্র জন্মগ্রহণ করিয়াছিল। ষোড়শ বৎসর বয়স প্রাপ্ত হইলে সেই বিষ্ণুদত্ত বিদ্যালাভার্থে বলভীনগরীতে গমন করিলে তথায় সপ্ত ব্রাহ্মণ তাহার সহিত একই উদ্দেশ্যে মিলিত হইল। বিষ্ণুদত্ত সদ্বংশোদ্ভব ও প্রাজ্ঞ ছিল, কিন্তু ঐ সপ্ত ব্রাহ্মণতনয় মূর্খ ছিল। "পরস্পরকে পরিত্যাগ করিবে না", এই প্রকার প্রতিজ্ঞাবদ্ধ হইয়া বিষ্ণুদত্ত পিতামাতার অজ্ঞাতে নিশাযোগে তাহাদের সহিত যাত্রা করিল। কিয়দ্দূর অগ্রসর হইয়া সে সম্মুখে অশুভ লক্ষণ দর্শন করিয়া তাহার সঙ্গী বয়স্যাদিগকে বলিল, "হা হন্ত! অশুভ চিহ্ন দেখিতে পাইতেছি। এখন প্রত্যাবর্তন করা উচিত হইবে। পুনরায় শুভ লক্ষণদৃষ্টে যাত্রাকরতঃ সাফল্যলাভ করিব।" তদীয় সপ্তমূঢ় সঙ্গী তাহা শ্রবণ করিয়া কহিল, "অযথা শঙ্কিত হইতেছ কেন? আমরা অশুভলক্ষণকে ভয় করিব না। যদি ভীত হইয়া থাক তবে আর অগ্রসর হইও না। আমরা কিন্তু এই মুহূর্তেই পুনরায় চলিতে থাকিব নতুবা আগামীকল্য আমাদের কীর্তিকলাপ শ্রবণ করিয়া স্বজনেরা আমাদিগকে পরিত্যাগ করিবে।" মূর্খবৃন্দ এইকথা বলিলে প্রতিজ্ঞাবদ্ধ বিষ্ণুদত্ত অগত্যা পাপহারক হরিনাম স্মরণপূর্বক তাহাদের সহিত চলিতে লাগিল। নিশান্তে পুনরায় অশুভ লক্ষণ দর্শন করিয়া তাহা উহাদের নিকট ব্যক্ত করিলে মূর্খ বন্ধুরা এইবাক্যে তাহাকে ভর্ৎসনা করিতে লাগিল, "আমাদের অশুভ লক্ষণ হইতেছে যে তুমি কাপুরুষ, ভ্রমণ

করিতে ভীত হইতেছ। প্রতিপাদক্ষেপে তুমি কাকপক্ষী দর্শন করিয়া ভয়ে কম্পিত হইতেছ। (৪২-৫২) আমাদের আর কোনও অশুভ লক্ষণের প্রয়োজন নাই।" তাহাকে এই প্রকারে তিরস্কার করিয়া উহারা পথ চলিতে থাকিল এবং নিরুপায় বিষ্ণুদত্তও তাহাদের সহিত নীরবে চলিতে চলিতে চিন্তা করিতে লাগিল, স্বেচ্ছাচারী মূর্খকে উপদেশ প্রদান করা বিষ্ঠাকে আবরণ করার ন্যায় বৃথা। বহু মূর্খের ভিতর একজন জ্ঞানী ব্যক্তি পতিত হইলে বহু তরঙ্গাঘাতে আপ্লুত একটি পদ্মের দশা প্রাপ্ত হয়। সুতরাং ভাল মন্দ কিছুই না বলিয়া উহাদের সহিত নীরবে গমন করিব। ভাগ্যবিধাতা যাহা করিবার তাহা করিবেন।" এই প্রকার চিন্তা করিতে করিতে বিষ্ণুদত্ত ঐ মূর্খদিগের সহিত দিবসান্তে এক শবরপল্লীতে উপস্থিত হইল। তথায় ভ্রমণ করিতে করিতে রজনীযোগে যুবতীনারী অধ্যুষিত একটি গৃহে আগমনকরতঃ তাহার নিকট আশ্রয়ভিক্ষা করিল। সে তাহাকে একটি কক্ষ প্রদান করিলে মিত্রদিগের সহিত বিষ্ণুদত্ত তথায় প্রবেশ করিল। ঐ সপ্তজন অচিরে গভীর নিদ্রায় সুপ্ত হইল। অসভ্য শবরগৃহে প্রবেশ করিয়াছে বলিয়া সে কেবলমাত্র জাগ্রত রহিল। এই অবস্থায় মূর্খরাই নিদ্রাভিভূত হইতে পারে, বিবেকী ব্যক্তি কি প্রকারে ঐরূপ করিতে সমর্থ হইবে? (৫৩-৬০)

ইতোমধ্যে একটি যুবক গৃহাভ্যন্তরে প্রবেশকরতঃ সেই তরুণীর নিকট গমন করিল। নানাপ্রকার গুপ্ত কথোপকথনকরতঃ সম্ভোগান্তে তাহারা উভয়ে ক্লান্ত হইয়া নিদ্রামগ্ন হইল। অর্দ্ধোন্মুক্ত দ্বারের ভিতর দিয়া প্রদীপালোকে উহা দর্শনকরতঃ বিষ্ণুদত্ত বিষণ্ণ চিত্তে চিন্তা করিতে লাগিল, "আমরা কি এক দুশ্চরিত্র নারীর গৃহে প্রবেশ করিয়াছি? এই যুবক নিশ্চয়ই উহার উপপতি, স্বামী নহে, নতুবা এইরূপ গোপন আচরণের কারণ কি? উহাকে দর্শন করিয়া পূর্ব্বেই আমার ধারণা হইয়াছিল এই নারী চপলচিত্তা। অন্য কোথাও আশ্রয় প্রাপ্ত না হইয়া এইস্থানে আগমনপূর্ব্বক এই দৃশ্য দেখিতে হইল।" সে যখন এইরূপ চিন্তা করিতেছিল তখন বহির্দ্দেশে জন কোলাহল শ্রবণ করিল এবং শবরদিগের যুবক অধিপতিকে খড়্গ হস্তে প্রবেশ করিতে দেখিল। সে ইতস্ততঃ দৃষ্টি নিক্ষেপ করিতেছিল এবং অনুচরেরা অন্যকক্ষে অপেক্ষা করিতে লাগিল। "তোমরা কে?" শবরাধিপাল এই কথা জিজ্ঞাসা করিলে বিষ্ণুদত্ত ভীত হইয়া বলিল, "আমরা পথিক।" শবর তখন প্রবেশকরতঃ ভার্য্যাকে তদবস্থায় দর্শন করিয়া খড়্গাঘাতে তাহার উপপতির মস্তক ছেদন করিল। সে তাহার স্ত্রীকে কোনও-

প্রকার শাস্তি প্রদান করিল না এবং অসি ভূমিতে নিক্ষেপকরতঃ অন্য পর্য্যঙ্কে শয়ন করিল। প্রদীপালোকে এই দৃশ্য দর্শন করিয়া বিষ্ণুদত্ত চিন্তা করিতে লাগিল, "এই শবর ভার্য্যাকে হত্যা না করিয়া তাহার উপপতিকে বধ করিয়া উপযুক্ত কার্য্যই করিয়াছে। কিন্তু এই প্রকার কার্য্য সমাপনান্তে এইস্থানে সে নির্ব্বিকারচিত্তে নিদ্রিত হইয়াছে ইহা অদ্ভুত মহাধৈর্য্যশালীর অনন্যসাধারণ বিচিত্র সাহসিকতার লক্ষণ। (৬১-৭২) বিষ্ণুদত্ত যখন এইরূপ চিন্তা করিতেছিল তখন সেই দুষ্টা রমণী জাগ্রত হইয়া উপপতিকে হত এবং পতিকে সুপ্ত দেখিতে পাইল। সে গাত্রোত্থান-পূর্ব্বক দেহ স্কন্ধে স্থাপন করিয়া এক হস্তে তাহার ছিন্ন মস্তক গ্রহণকরতঃ বহির্দ্দেশে নিষ্ক্রান্ত হইল। তথায় এক ভস্মকূটে শির ও কবন্ধ নিক্ষেপ করিয়া গোপনে প্রত্যাবর্ত্তন করিল। বহির্দ্দেশে গমনকরতঃ দূরে হইতে বিষ্ণুদত্ত সমস্ত অবলোকন করিয়া পুনরায় কক্ষে প্রত্যাবর্ত্তনকরতঃ নিদ্রিত সঙ্গীদিগের সহিত স্বীয় স্থানে অবস্থান করিতে লাগিল। সেই দুশ্চরিত্রা নারী প্রত্যাবর্ত্তনকরতঃ কক্ষে প্রবেশ করিয়া সেই অসিদ্বারা স্বীয় সুপ্ত পতির মস্তক ছেদন করিল। অতঃপর বহির্দ্দেশে গমন করিয়া ভৃত্যদিগের শ্রবণোদ্দেশে উচ্চৈঃস্বরে চিৎকার করিতে লাগিল, 'হায়! হায়! আমার সর্ব্বনাশ হইয়াছে। পান্থজনেরা আমার পতিকে হত্যা করিয়াছে।" সেই চিৎকারশ্রবণে ভৃত্যগণ দ্রুত আগমন করিয়া প্রভুকে নিহত দেখিয়া অস্ত্র উত্তোলনপূর্ব্বক বিষ্ণুদত্ত ও তাহার সঙ্গীদিগকে আক্রমণ করিল। ভীত বয়স্যেরা জাগ্রত হইলে ভৃত্যগণ তাহাদিগকে হত্যা করিতে উদ্যত হইল। তখন বিষ্ণুদত্ত দ্রুত নিবেদন করিল, "তোমরা ব্রহ্মহত্যা হইতে বিরত হও। আমরা এই কার্য্য করি নাই। এই দুষ্টা নারীই অন্য ব্যক্তির প্রতি আসক্ত হইয়া স্বয়ং এই কর্ম্ম সাধন করিয়াছে। (৭৩-৮১) অর্দ্ধোন্মুক্ত দ্বারের ভিতর দিয়া আমি প্রথম হইতেই সমস্ত প্রত্যক্ষ করিয়াছি। আমি বহির্দ্দেশে নির্গত হইয়াও সমস্ত অবলোকন করিয়াছি। তোমরা যদি ধৈর্য্যাবলম্বন কর তবে তৎসমস্তই আমি বর্ণনা করিব।" এইরূপ বাক্যে শবরদিগকে নিবারিত করিয়া বিষ্ণুদত্ত তখন আদ্যোপান্ত সমস্ত ঘটনা বিবৃত করিল এবং সেহ রমণী কর্ত্তৃক ভস্মকূটে নিক্ষিপ্ত সদ্য ছিন্নমুণ্ড ও কবন্ধ শবরদিগকে বাহিরে আনয়নকরতঃ প্রদর্শন করাইল। পাণ্ডুর বদনে সেই নারী সমস্ত স্বীকার করিলে তত্রস্থ উপস্থিত সকলে সেই কুলটাকে নিম্নোক্তরূপে ভর্ৎসনা করিতে লাগিল, "শত্রু হস্তে অসির ন্যায় অন্য ব্যক্তিতে আসক্তা দুশ্চরিত্রা নারী শিক্ষাপ্রাপ্তা না হইয়া হত্যাপরাধে

লিপ্ত হয়।" এই কথা বলিয়া তাহারা বিষ্ণুদত্ত ও তাহার বন্ধুদিগকে মুক্তি প্রদান করিল। বিষ্ণুদত্তের সপ্ত বয়স্য তখন তাহাকে এই বলিয়া প্রশংসা করিতে লাগিল, "আমরা যখন নিদ্রিত ছিলাম তখন তুমি রক্ষক রত্ন দ্বীপের ন্যায় আমাদিগকে অশুভ লক্ষণজনিত বিপদ হইতে রক্ষা করিয়াছ। তোমার প্রসাদেই আমরা অদ্য মৃত্যুর হস্ত হইতে পরিত্রাণ পাইয়াছি। এইকথা বলিয়া তাহারা বিষ্ণুদত্তের প্রতি দুর্ব্বাক্য প্রয়োগ করিতে ক্ষান্ত হইয়া তাহাকে প্রণামকরতঃ প্রাতঃকালে তৎসহ স্বকার্য্য সাধনে প্রস্থান করিল। ( ৮২-৮৯ )

কথোপকথন প্রসঙ্গে কলিঙ্গসেনার নিকট এই কাহিনী বর্ণনা করিয়া সোমপ্রভা পুনরায় তাহার কৌশাম্বীবাসিনী সখীকে কহিল, "সখি, এই প্রকারে কার্য্যসাধনকালে অশুভ লক্ষণ দৃষ্ট হইলে বিলম্ব অথবা অন্য কোন উপায়ে উহা প্রতিরোধ না করিলে বিপদ উপস্থিত হইতে পারে। বুদ্ধিহীন ব্যক্তিগণ হঠকারিতাবশতঃ বিজ্ঞজনের উপদেশ অবহেলা করিয়া অবশেষে বিপদে পতিত হয়। তোমাকে গ্রহণ করিবার নিমিত্ত অশুভ লক্ষণ সত্বেও বৎসরাজের নিকট দূত প্রেরণ করিয়া তুমি বুদ্ধিমানের কার্য্য কর নাই। বিধাতা করুন বিবাহ ব্যাপারে তোমার কোন প্রতিবন্ধকের সম্মুখীন হইতে না হয়। তুমি অশুভক্ষণে গৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়াছিলে, তন্নিমিত্ত তোমার বিবাহে বিলম্ব হইতেছে। দেবতাও তোমার প্রণয়প্রার্থী, সুতরাং সাবধানে থাকিবে। নীতিবিদ্ মন্ত্রী যৌগন্ধরায়ণের কথাও স্মরণে রাখিবে, নৃপতি ব্যসনাসক্ত হইবে ধারণা করিয়া সে তোমার এই ব্যাপারে বিঘ্ন উৎপাদন করিতে পারে। কিন্তু সে ধর্ম্মনিষ্ঠ, তোমাকে মিথ্যা দোষে দূষিত করিবে না। কিন্তু তথাপি, সখি, তোমার সপত্নী হইতে সতত সাবধানে থাকিবে। প্রমাণস্বরূপ তোমাকে একটি কাহিনী বলিতেছি, শ্রবণ কর ঃ—( ৯০-৯৭ )।

কদলীগর্ভার কাহিনী

এই রাজ্যে ইক্ষুমতী নামে নগরী আছে এবং উহার পার্শ্বে এই নামেরই নদী প্রবাহিত। উভয়েই বিশ্বামিত্রের সৃষ্ট। উহার সন্নিকটে একটি অরণ্যে মংকণক ঋষি তপোবন নির্ম্মাণকরতঃ তথায় ঊর্দ্ধ্বপাদ হইয়া তপস্যায় নিরত ছিলেন। তথায় তপশ্চর্য্যাকালে তিনি অপ্সরা মেনকাকে নভোমার্গে আগমন করিতে দেখিলেন। মেনকার বস্ত্র বায়ুতে ভাসিতেছিল। তখন সুযোগ প্রাপ্ত হইয়া কামদেব মুনির মন চঞ্চল করিলে নূতন কদলীগর্ভে তাঁহার বীর্য্য পতিত হইলে তথায় এক সর্ব্বাঙ্গসুন্দরী কন্যার

জন্ম হইল। মহর্ষিদিগের বীর্য্যের অমোঘ ফল তৎক্ষণাৎ প্রতিফলিত হয়। কদলীগর্ভে জন্ম হইয়াছিল বলিয়া পিতা মঙ্কণক মুনি তাহার কন্যার নাম কদলীগর্ভা রাখিয়াছিলেন। রম্ভাদর্শনে চ্যুতবীর্য্য গৌতমের কন্যা দ্রোণপত্নী কৃপীর ন্যায় সে সেই আশ্রমেই বর্দ্ধিত হইতে লাগিল। একদা মধ্যদেশপতি দৃঢ়বর্ম্মা নামক নরপতি মৃগয়াব্যপদেশে অশ্ব কর্ত্তৃক তথায় আনীত হইয়া আশ্রমে প্রবেশ করিল। তথায় সে মুনিকন্যার উপযুক্ত বল্কলসজ্জায় সজ্জিত অতীব সুন্দরী কদলীগর্ভার সাক্ষাৎ লাভ করিল। সে নৃপতির হৃদয় এমনভাবে অধিকার করিল যে তথায় আর কোনও অন্তঃপুরিকার স্থান রহিল না। নৃপতি যখন চিন্তা করিতে লাগিল, 'আমি কি দুষ্যন্ত যেরূপ কণ্বমুনির কন্যা শকুন্তলাকে লাভ করিয়াছিল তদ্রূপ এই মুনি অথবা অন্য কাহারও কন্যাকে ভার্য্যারূপে লাভ করিতে সমর্থ হইব?'; তখন তিনি কুশ ও সমিধ হস্তে মঙ্কণক মুনিকে আগমন করিতে দেখিয়া অশ্বপৃষ্ঠ হইতে অবতরণপূর্ব্বক মুনিসকাশে আগমন করিয়া তাহার পাদপূজা করিল এবং মুনি কর্ত্তৃক পৃষ্ট হইয়া সে স্বীয় পরিচয় প্রদান করিল। তখন মুনি কদলীগর্ভাকে আদেশ করিলেন, "বৎসে, আমাদের নৃপতিঅতিথির নিমিত্ত অর্ঘ্য প্রস্তুত কর।" "আমি তাহাই করিতেছি." এই কথা বলিয়া নতমস্তকে সে অতিথি সৎকার করিলে নৃপতি মুনিকে শুধাইলেন, আপনি এই অপরূপ সুন্দরী কন্যাকে কোথা হইতে প্রাপ্ত হইয়াছেন?" তখন মুনি তাহাকে কন্যার জন্মবৃত্তান্ত ইত্যাদি এবং তাহার কদলীগর্ভা নামের ইতিহাস বর্ণনা করিলে মুনি কর্ত্তৃক মেনকার চিন্তা দ্বারা জাতা এই কন্যাকে অপ্সরা-জ্ঞানে সাগ্রহে তাহার পিতার নিকট উহার পাণিপ্রার্থনা করিল। (৯৮-১১৪) মুনিও কন্যা কদলীগর্ভাকে তাহার হস্তে সম্প্রদান করিলেন। পুরাকালের ঋষিগণ দিব্যভাবে উদ্বুদ্ধ হইয়া অসংকুচিতচিত্তে এইরূপ কার্য্য করিতেন। স্বর্গের অপ্সরাগণ দিব্যদৃষ্টি বলে এই বৃত্তান্ত অবগত হইয়া মেনকার প্রতি অনুরাগবশতঃ তথায় আগমন করিয়া কদলীগর্ভাকে বিবাহসাজে সজ্জিত করিয়াছিল। তৎকালে তাহারা কদলীগর্ভার হস্তে সর্ষপবীজ প্রদান করিয়া তাহাকে বলিয়াছিল, "পথে গমন করিতে করিতে যাহাতে ঐপথ পুনরায় চিনিতে সমর্থ হও তন্নিমিত্ত এই বীজ বপন করিবে। বৎসে, যদি কখনও নৃপতি তোমাকে অবহেলা করেন এবং তুমি প্রত্যাবর্ত্তন করিতে ইচ্ছুক হও তবে তোমার পথ চিনিতে কষ্ট হইবে না, কারণ ততদিনে এই বীজসমূহ অঙ্কুরিত হইবে।" তাহারা তাহাকে এই কথা বলিলে বিবাহান্তে নৃপতি

দৃঢ়বর্ম্মা কদলীগর্ভাকে অশ্বপৃষ্ঠে ন্যস্ত করিয়া তথা হইতে প্রত্যাবর্ত্তন করিল। সৈন্য কর্ত্তৃক পরিবৃত হইয়া সে ভার্য্যাসহ প্রাসাদে প্রত্যাবর্ত্তন কালে পথে কদলীগর্ভা সর্ষপবীজ বপন করিয়াছিল। তথায় আগমনকরতঃ নৃপতি সচিবদিগকে কদলীগর্ভার বৃত্তান্ত বর্ণনা করিয়া অন্যান্য রাজ্ঞীদিগের প্রতি অনাসক্ত হইয়া তাহার সহিত বাস করিতে লাগিল।

তখন রাজার প্রধানা মহিষী অত্যন্ত বিষাদগ্রস্তা হইয়া মন্ত্রীকে তাহার পূর্ব্বকৃত উপকারের কথা স্মরণ করাইয়া গোপনে বলিল, "সম্প্রতি নৃপতি কেবল তাহার নূতন ভার্য্যার প্রতি আসক্ত হইয়া আমাকে পরিত্যাগ করিয়াছেন, সুতরাং আমার এই সপত্নীকে বিদায় করিবার পন্থা উদ্ভাবন কর।" (১১৫-১২৩) এই কথা শ্রবণ করিয়া মন্ত্রী বলিল, "দেবি, আমার মত ব্যক্তির পক্ষে প্রভুপত্নীকে নির্ব্বাসিত অথবা ধ্বংস করা উচিত হইবে না। ইহা প্রব্রাজক পত্নীদিগের কার্য্য। উহারা কুহক ও যাদুবিদ্যা ইত্যাদিতে পারদক্ষ এবং এই ভণ্ড প্রব্রাজিকারা মায়াকুশলা এবং গৃহদ্বার ইহাদের নিকট অবারিত। এমন কর্ম্ম নাই যাহা ইহারা সাধন করিতে অসমর্থ। রাজ্ঞী তাহার নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া লজ্জার ভান করিয়া বলিল, "তবে আমি ধার্ম্মিকেরা যে কার্য্যের অনুমোদন করেন না তাহা করিব না।" মন্ত্রীকে বিদায় প্রদানপূর্ব্বক তাহার কথা হৃদয়ে পোষণকরতঃ সে তাহার পরিচারিকাদ্বারা জনৈকা প্রব্রাজিকাকে আহ্বান করিল। তাহার নিকট আদ্যোপান্ত স্বাভিলাষ ব্যক্তকরতঃ কার্য্যসিদ্ধ হইলে তাহাকে বহুবিত্ত দান করিতে প্রতিশ্রুত হইল। ধনলোভে সেই দুষ্টা প্রব্রাজিকা বিষাদক্লিষ্টা রাজ্ঞীকে কহিল, "দেবি, এই কার্য্য অতি সহজ। আমার বহু কলাকৌশল জানা আছে, আপনার নিমিত্ত আমি এই কার্য্য সম্পাদন করিব।" রাজ্ঞীকে এই প্রকারে আশ্বস্ত করিয়া প্রব্রাজিকা গৃহে প্রত্যাবর্ত্তনকরতঃ ভীতা হইয়া চিন্তা করিতে লাগিল, "হায়! হায়! অতিমাত্রায় ধনলোভ কাহাকে বিচলিত না করে? রাজ্ঞীর নিকট হঠকারিতাবশতঃ কি প্রতিজ্ঞাই না করিয়া বসিয়াছি। আসল কথা হইতেছে আমি এরূপ কোন কলাকৌশল জ্ঞাত নহি যাহা অন্যস্থানে প্রযুক্ত হইলেও রাজপ্রাসাদে প্রয়োগ করা যায় না, কারণ কর্ত্তৃপক্ষগণ ইহা জ্ঞাত হইলে আমার শাস্তিবিধান করিবেন। তবে এই বিপদ হইতে মুক্ত হইবার আমার এক পথ আছে। সর্ব্বপ্রকার কলাকৌশল প্রয়োগে অভিজ্ঞ আমার এক নাপিত বন্ধুর সহিত পরিচয় আছে। সে চেষ্টা করিলে সফলতা লাভ করা যাইতে পারে।" (১২৪-১৩৫) এইরূপে আলোচনা করিয়া সে

স্বীয় স্বার্থসিদ্ধির কল্পনা নাপিতের নিকট গমনপূর্ব্বক তাহাকে বলিল। তখন সেই ধূর্ত্ত নাপিত মনে মনে চিন্তা করিল, "অতি সৌভাগ্যের কথা, কোন কিছু লাভ করিবার সুযোগ উপস্থিত হইয়াছে। নৃপতির নবীনা ভার্য্যাকে হত্যা করা উচিত হইবে না। উহার পিতা দিব্যদৃষ্টিবলে সমস্তই জ্ঞাত হইবেন সুতরাং উহাকে জীবিত রাখিতেই হইবে। উহাকে সম্প্রতি নৃপতি হইতে পৃথক রাখিতে হইবে। যে ভৃত্য প্রভুর গোপন অসৎ রহস্য জ্ঞাত থাকে প্রভু তাহার ভৃত্য হয়। যথাকালে আমি তাহাকে নৃপতির সহিত মিলিত করিব এবং সমস্ত বৃত্তান্ত নৃপতির নিকট বিবৃত করিলে তিনি এবং মুনিকন্যা আমার উপজীবিকার উৎস হইবেন। এই প্রকারে অতিশয় পাপকার্য্য সম্পাদন না করিয়া বহুদিন পর্য্যন্ত আমার জীবিকা উপার্জ্জন করিতে সমর্থ হইব।" এইরূপ চিন্তা করিয়া নাপিত সেই ভণ্ড তপস্বিনীকে বলিল, "মাতঃ, আমি সমস্তই করিব, কিন্তু যদুবলে নৃপতির নূতন ভার্য্যাকে বধ করা সঙ্গত হইবে না, কারণ, কোনদিন নৃপতি ইহা জানিতে পারিলে আমাদের সকলকে ধ্বংস করিবেন। পরন্তু আমরা স্ত্রীহত্যার পাপে লিপ্ত হইব এবং রাজ্ঞীর জনক আমাদিগকে অভিশপ্ত করিবেন। সুতরাং কোন কৌশলে নৃপতির সহিত ইহার বিচ্ছেদ ঘটাইতে পারিলে রাজ্ঞীও সুখী হইবেন এবং আমরাও বহু বিত্তলাভ করিতে সমর্থ হইব। আমার পক্ষে এইরূপ করা সহজসাধ্য হইবে কারণ বুদ্ধি বলে আমি কি না করিতে পারি! এই প্রসঙ্গে একটি কাহিনী বর্ণনা করিব, শ্রবণ কর ঃ—( ১৩৬-১৪৫ )

## নৃপতি ও নাপিত ভার্য্যা কাহিনী

এই নৃপতি দৃঢ়বর্ম্মার পিতা দুশ্চরিত্র ছিল। আমি তখন তাহার ভৃত্যরূপে স্বীয় কৌলিককর্ম্ম সম্পাদন করিতাম। একদা যখন তিনি ইতস্ততঃ বিচরণ করিতেছিলেন তখন আমার স্ত্রীর উপর নৃপতির দৃষ্টি নিবদ্ধ হইল। সে তরুণী সুরূপা হওয়ায় তাহার প্রতি নৃপতির হৃদয় আকৃষ্ট হইয়াছিল এবং অনুচরদিগকে তাহার পরিচয় জিজ্ঞাসা করিলে তাহারা বলিল, "এটি নাপিতপত্নী।" "নাপিত আমার কি করিবে?" এইরূপ চিন্তা করিয়া তিনি আমার গৃহে প্রবেশকরতঃ যথেচ্ছ আমার পত্নীর সঙ্গসুখ লাভ করিয়া প্রস্থান করিয়াছিলেন। বিধিবশে আমি তদ্দিবস গৃহে অনুপস্থিত ছিলাম, অন্য কোথাও গমন করিয়াছিলাম, পরদিবস গৃহে আগমনকরতঃ স্ত্রীর আচরণের পরিবর্ত্তন লক্ষ্য করিয়া তাহাকে কারণ জিজ্ঞাসা করিলে সে সগর্ব্বে

আমার নিকট সমস্ত ঘটনা বিবৃত করিল। নৃপতি এইরূপে পুনঃপুনঃ তাহাকে দর্শন প্রদান করিলে আমার তাহাকে বারণ করার সাধ্য ছিল না। এইরূপে নিত্য তাহাদের সম্ভোগ লীলা চলিতে লাগিল। কুকর্ম্মে লিপ্ত নৃপতির ধর্ম্মাধর্ম্মবোধ থাকে না। বায়ুতাড়িত দাবাগ্নির নিকট অরণ্য তৃণবৎ প্রতীয়মান হয়। আমার রাজাকে নিবারিত করার কোন উপায় জ্ঞাত না থাকায় আমি স্বল্পাহার গ্রহণকরতঃ পীড়িত হইবার ভান করিলাম। এইপ্রকারে কৃশ হইয়া দীর্ঘনিঃশ্বাস পরিত্যাগ করিতে করিতে আমি নৃপতির সমীপে আমার কর্ত্তব্য কর্ম্ম সম্পাদন করিতে নিরত থাকিলাম। আমাকে পীড়িত দেখিয়া রাজা আমাকে শুধাইলেন, "তোর এইরূপ আকৃতি হইয়াছে কেন? আমাকে বল।" বারংবার নৃপতি কর্ত্তৃক পৃষ্ট হইয়া তাহার নিকট হইতে অভয় প্রাপ্ত হইয়া আমি তাহাকে গোপনে প্রত্যুত্তর করিলাম, "দেব, আমার স্ত্রী ডাকিনী। (১৪৬-১৫৬) আমি যখন নিদ্রিত থাকি তখন সে আমার অন্ত্র নিষ্কাষণকরতঃ তাহা চোষণ করিয়া পুনরায় যথাস্থানে স্থাপন করে। এই নিমিত্তই আমি কৃশতা প্রাপ্ত হইয়াছি। সুতরাং বারংবার খাদ্য গ্রহণ করিয়াও কিপ্রকারে দেহ পুষ্ট হইবে?" আমার বচন শ্রবণ করিয়া রাজা ব্যগ্র হইয়া সভয়ে চিন্তা করিতে লাগিলেন, "সত্যই কি ঐ রমণী ডাকিনী? আমাকে সে কেন আকৃষ্ট করিয়াছে? আমার আহারপুষ্ট দেহ, আমার অন্ত্রও ঐ প্রকারে চোষণ করিবে? অদ্য রজনীতেই আমি তাহাকে পরীক্ষা করিব।" এইরূপ চিন্তা করিয়া রাজা সেইস্থানেই আমাকে ভূরিপ্রমাণ খাদ্য প্রদান করিলেন। অতঃপর গৃহে প্রত্যাবর্ত্তনকরতঃ আমি পত্নীর সমীপে রোদন করিতে লাগিলাম এবং তৎকর্ত্তৃক পৃষ্ট তাহাকে বলিলাম, "যেস্থানে দন্ত থাকিবার কথা নাই তথায় নৃপতির দেহে বজ্রসম তীক্ষ্ন দন্ত আছে এবং ক্ষৌরকর্ম্ম সম্পাদন করিবার সময় প্রত্যহ আমার ক্ষুর ভগ্ন হয়। প্রত্যহ নূতন ক্ষুর আমি কোথায় পাইব? আমার জীবিকা সংস্থানের উপায় এই প্রকারে বিনষ্ট হইবে সেই আশাংকায় আমি ক্রন্দন করিতেছি।" ভার্য্যাকে এই কথা বলিলে যখন সেই রজনীতে নৃপতি তদ্দর্শনে আগমন করিয়া নিদ্রিত হইবেন তখন সেই গুপ্ত দন্তরাজির অনুসন্ধান করিতে সে কৃতসংকল্প হইল। একবারও তাহাব মনে হইল না যে জগৎ সৃষ্টি হওয়া অবধি এইরূপ ঘটে নাই এবং ইহা সত্য হইতে পারে না, ধূর্ত্তের বাক্যে বুদ্ধিমতী নারীরাও প্রতারিত হয়। (১৫৭-১৬৬)

অতঃপর রজনীতে নৃপতি আমার পত্নীর দর্শন মানসে আগমনকরতঃ আমার বাক্য স্মরণ করিয়া ক্লান্তিজনিত নিদ্রার ভান করিলে আমার বাক্য স্মরণ

করিয়া আমার স্ত্রী নৃপতি সুপ্ত হইয়াছেন মনে করিয়া ধীরে ধীরে হস্ত প্রসারণপূর্ব্বক গুপ্ত দন্তরাজি সন্ধান করিতে প্রবৃত্ত হইলে তাহার হস্ত স্পর্শমাত্র "ডাকিনী, ডাকিনী" এইরূপ চিৎকার করিতে করিতে তিনি গৃহ হইতে সভয়ে নিষ্ক্রান্ত হইলেন। তদবধি আমার ভার্য্যা ভীত নৃপতি কর্ত্তৃক পরিত্যক্ত হইয়া আমার প্রতি একনিষ্ঠা হইল। এই প্রকারে বুদ্ধিবলে আমি একসময় আমার স্ত্রীকে রাজার কবল হইতে উদ্ধার করিয়াছিলাম।

প্রব্রাজিকার নিকট এই বৃত্তান্ত বর্ণনা করিয়া নাপিত বলিল, "আর্য্যে, বুদ্ধিবলে তোমার কার্য্য সম্পাদন করিতে হইবে। মাতঃ, কি প্রকারে ইহা সাধন করিতে হইবে তোমাকে বলিতেছি শ্রবণ কর। অন্তঃপুরের কোন বৃদ্ধা পরিচারিকাকে হস্তগত করিয়া তাহার দ্বারা প্রত্যহ গোপনে রাজার নিকট বলিতে হইবে "আপনার পত্নী কদলীগর্ভা ডাকিনী।" অরণ্য কুমারীর স্বীয় কোন পরিচারিকা নাই। লোভবশতঃ ভ্রষ্টা অন্য পরিচারিকা কি না করিবে? বৃদ্ধাদাসীর কথায় নৃপতি সন্ত্রস্ত হইলে তুমি কদলীগর্ভার কক্ষে রজনীতে হস্ত, পদ ও অন্যান্য অঙ্গ প্রত্যঙ্গাদি স্থাপিত করিবে। প্রাতঃকালে উহা দেখিতে পাইয়া নৃপতির নিকট বৃদ্ধার বাক্য সত্য বলিয়া প্রমাণিত হইবে এবং ভীত হইয়া তিনি স্বেচ্ছায় কদলীগর্ভাকে পরিত্যাগ করিবেন। রাজ্ঞী সপত্নীমুক্তা হইয়া তুষ্টা হইবেন এবং তোমার প্রতি প্রসন্ন হইলে আমাদের কিছু লাভ হইবে।" নাপিত তাপসীকে এই বলিলে সে নৃপতির প্রধানা মহিষীর নিকট সমস্ত নিবেদন করিল। ( ১৬৭-১৭৮ ) তিনি তাহার কথামত তদ্রূপ কার্য্য করিলে নৃপতি, যাহাকে পূর্ব্বেই সতর্ক করা হইয়াছিল, প্রাতঃকালে স্বচক্ষে হস্ত পদাদি নিরীক্ষণ করিয়া কদলীগর্ভাকে দুষ্টাবোধে পরিত্যাগ করিলেন। প্রব্রাজিকার সহায়তায় সন্তুষ্ট হইয়া রাজ্ঞী তাহাকে প্রচুর উপহার প্রদান করিলে সে ও নাপিত তাহা ভোগ করিতে লাগিল।

নৃপতি অভিশপ্ত হইবেন এই কথা মনে করিয়া দৃঢ়বর্ম্মা কর্ত্তৃক পরিত্যক্ত কদলীগর্ভা বিষণ্ণচিত্তে রাজপ্রাসাদ ত্যাগ করিল। সে যে সর্ষপবীজ বপন করিয়াছিল তাহা অংকুরিত হওয়ায় যে পথে আগমন করিয়াছিল সেই পথ চিনিতে সমর্থ হইয়া সে পিতার আশ্রমে প্রত্যাবর্ত্তন করিল। তাহার পিতা মঙ্কণক ঋষি তাহাকে অকস্মাৎ দেখিতে পাইয়া প্রথমে তাহাকে দুশ্চরিত্রা বলিয়া মনে করিয়াছিলেন কিন্তু পরে ধ্যানযোগে সমস্ত ঘটনা জ্ঞাত হইয়া কন্যাকে সস্নেহে আশ্বাস প্রদানকরতঃ কন্যাসহ তথা হইতে প্রস্থান করিলেন। নৃপতির নিকট উপস্থিত হইলে সে নতশিরে তাহাকে প্রণাম করিল। তখন মুনি সপত্নী বিদ্বেষবশতঃ মুখ্যামহিষী কর্ত্তৃক অভিনীত কপট নাটকের কথা

বিবৃত করিলেন। তন্মুহূর্ত্তে নাপিতও তথায় উপস্থিত হইয়া সব ঘটনা নৃপতির নিকট যথার্থ বর্ণনা করিয়া বলিল, "দেব, এই প্রকারে আমি উপচার জনিত অনিষ্ট হইতে রক্ষা করিয়া কৌশলে রাজ্ঞীর তুষ্টি বিধানকরতঃ কদলীগর্ভাকে স্থানান্তরে প্রেরণ করিয়াছিলাম।" এই বাক্য শ্রবণকরতঃ মুনিবরের কথা অবিসংবাদিত সত্য বোধ হওয়ায় কদলীগর্ভার উপর তাহার প্রত্যয় জন্মিল এবং তিনি তাহাকে গ্রহণ করিলেন। গমনোদ্যত মুনির সহিত সসম্ভ্রমে অনুগমন করিয়া তিনি নিজের প্রতি অনুরক্তজ্ঞানে নাপিতকে ধন দ্বারা পুরস্কৃত করিলেন। নৃপতিরা এই প্রকারেই ধূর্ত্তদিগের শিকার হয়। অতঃপর নৃপতি ঘৃণাভরে রাজ্ঞীর সাহচর্য্য পরিত্যাগপূর্ব্বক কদলীগর্ভার সহিত সুখে স্বচ্ছন্দে বাস করিতে লাগিল। (১৭৯-১৯০)

হে অনিন্দ্যসুন্দরী কলিঙ্গসেনে, সপত্নীরা এইপ্রকারে বহুবিধ দোষ আরোপ করে। তুমি কুমারী, বহুদিনান্তে তোমার বিবাহলগ্ন ধার্য্য হইয়াছে। এমনকি দেবতারাও, যাহাদের আচরণ আমরা জ্ঞাত নহি, তোমার প্রণয়াসক্ত। সুতরাং সম্প্রতি তুমি বৎসরাজের নিকট উৎসর্গীকৃত জগতের একমাত্র রত্নরূপে সমস্ত বিপদ হইতে আত্মরক্ষা কর। তোমার নিজের সদগুণেই তোমার শত্রু সৃষ্টি করে। তুমি এখন স্বামীগৃহে অধিষ্ঠিত আছ সুতরাং আমি আর তোমার নিকট আগমন করিব না, কারণ সৎ নারীগণ সখীর স্বামীগৃহে পদার্পণ করে না; উপরন্তু সখি, আমার স্বামীও আমাকে নিষেধ করিয়াছেন। তোমার প্রতি অনুরাগবশতঃ গোপনে যে তোমার নিকট আগমন করিব তাহারও উপায় নাই, কারণ আমার স্বামী দিব্যদৃষ্টিসম্পন্ন, তিনি সমস্তই জ্ঞাত হইবেন। অদ্য তোমার নিকট আগমন করিবার নিমিত্ত অতিকষ্টে তাহার অনুমতি আদায় করিয়াছি। এখন আর তোমার কোনও প্রয়োজনে আসিব না। সুতরাং সখি, আমি এখন স্বগৃহে প্রত্যাবর্ত্তন করিব। কিন্তু যদি আমার স্বামী অনুমতি করেন তবে লজ্জা ত্যাগ করিয়া আমি তোমার নিকট পুনরায় আগমন করিব।" অসুরপতির কন্যা সোমপ্রভা রোদন করিতে করিতে মানব রাজকন্যা শোকাশ্রু বিধৌতানন কলিঙ্গসেনাকে এই কথা বলিয়া তাহাকে আলিঙ্গনকরতঃ দিবসান্তে দ্রুত আকাশপথে প্রস্থান করিল। (১৯১-১৯৬)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত কথাসরিৎসাগরের
মদনমঞ্চুকা লম্বকের ষষ্ঠ তরঙ্গ সমাপ্ত।
শ্লোকসংখ্যা—১৯৬।
ক্রমিকসংখ্যা—৫২৫৩।

## সপ্তম তরঙ্গ

অতঃপর স্বদেশ ও স্বজনত্যাগী কলিঙ্গসেনা, প্রিয়সখী প্রস্থান করিলে বৎসরাজের সহিত বিবাহ মহোৎসবের বিলম্ব প্রণিধান করিয়া অরণ্যচ্যুতা মৃগীর ন্যায় কৌশাম্বী নগরীতে বাস করিতে লাগিল।

কৌশলে কলিঙ্গসেনার সহিত তাহার বিবাহের বিলম্ব করাতে গণকদিগের প্রতি ঈষৎ বিরক্ত হইয়া প্রণয়াসক্ত বৎসরাজ চিত্তবিনোদনার্থ দেবী বাসবদত্তার বাসভবনে গমন করিল। মন্ত্রীবর কর্ত্তৃক পূর্ব্ব শিক্ষানুসারে রাজ্ঞী নির্ব্বিকার চিত্তে কোনপ্রকার ক্রোধ প্রদর্শন না করিয়া উপচারাদি দ্বারা পতিকে যথাযথ পূর্ব্ববৎ সম্মান প্রদর্শন করিল। কলিঙ্গসেনার বৃত্তান্ত অবগত হওয়া সত্ত্বেও নৃপতির উপর ক্রুদ্ধ হয় নাই দেখিয়া বিস্ময়ান্বিত নৃপতি ইহার কারণ জ্ঞাত হইবার নিমিত্ত রাজ্ঞীকে বলিল, "তুমি কি জ্ঞাত আছ যে কলিঙ্গসেনা নাম্নী এক রাজকুমারী আমার পাণিপ্রার্থিনী হইয়া হেথায় আগমন করিয়াছে?" অবিকৃত বদনে রাজ্ঞী প্রত্যুত্তর করিল, "আমি জ্ঞাত আছি এবং আমি অতিশয় পুলকিত হইয়াছি, কারণ তাহার সহিত লক্ষ্মীদেবী আমাদের গৃহে আগমন করিয়াছেন। তাহাকে লাভ করিলে তাহার পিতা কলিঙ্গদত্তের উপর তোমার প্রভাব বর্ত্তাইবে এবং নিখিলভুবন সম্পূর্ণরূপে তোমার ক্ষমতায় আসিবে। তাহার শক্তিমত্তায় ও তোমার আনন্দে আমি অতিশয় পুলকিত হইয়াছি, আমি বহু পূর্ব্বেই তোমার এই বৃত্তান্ত জ্ঞাত ছিলাম। যে রাজকুমারীরা অন্য নৃপতিগণ কর্ত্তৃক প্রার্থিত হওয়া সত্ত্বেও তোমার প্রণয়াসক্ত হয় এরূপ পতি প্রাপ্ত হইয়া আমি কি নিজেকে সৌভাগ্যবতী মনে না করিয়া থাকিতে পারি?" (১-১১) যৌগন্ধরায়ণের পূর্ব্বশিক্ষামত দেবী বাসবদত্তা এই কথা বলিলে নৃপতি হৃদয়ে অত্যন্ত প্রীতিলাভ করিল এবং পানোৎসবের পর সেই রজনী রাজ্ঞীর কক্ষেই যাপন করিল। প্রাতঃকালে সে চিন্তা করিতে লাগিল, "কি আশ্চর্য, কলিঙ্গসেনা পত্নী হইতে যাইতেছে, তৎসত্ত্বেও উদারচেতা রাজ্ঞী আমার কি বাধ্য! এই গর্ব্বিতা রমণী কি প্রকারে কলিঙ্গসেনাকে সহ্য করিবে? আমি যখন পদ্মাবতীকে বিবাহ করিয়াছিলাম তখন শুধু বিধিবশেই বাসবদত্তা জীবনত্যাগ করে নাই। উহার কোন অনিষ্ট হইলে সম্পূর্ণ ধ্বংসের সম্মুখীন হইতে হইবে। উহার উপরই আমার পুত্রের, শ্যালকের, শ্বশুরের, এবং পদ্মাবতীর

জীবন ও আমার রাজ্যের মঙ্গল নির্ভর করে। উহার সম্বন্ধে ইহাপেক্ষা আর কি উত্তম কথা বলিতে পারি? কি প্রকারে আমি কলিঙ্গসেনাকে বিবাহ করিব?" এইরূপ চিন্তা করিয়া সে নিশান্তে বাসবদত্তার কক্ষ পরিহার-পূর্ব্বক পরদিবস পদ্মাবতীর কক্ষে গমন করিল। তথায় বাসবদত্তা কর্ত্তৃক পূর্ব্বশিক্ষামত পদ্মাবতী নৃপতিকে নানা অভিচারে তুষ্টকরতঃ রাজা কর্ত্তৃক পৃষ্ট হইলে একই উত্তর প্রদান করিল। পরদিবস নৃপতি উভয় রাজ্ঞীর একই প্রকার বাক্য এবং মনোভাবের কথা উল্লেখ করিয়া মন্ত্রী যৌগন্ধরায়ণের নিকট তাহাদের প্রশংসা করিল। কি প্রকারে সুযোগমত কার্য্য করিতে হয়, মন্ত্রী যৌগন্ধরায়ণ তাহা সবিশেষ জ্ঞাত ছিল। নৃপতির চিত্ত দোদুল্যমান দেখিয়া সে তাহাকে বলিল, "দেব, আমি উত্তমরূপেই জ্ঞাত আছি যে এইখানেই ইহার শেষ হইবে না। ইহার সহিত একটি দারুণ সংকল্প জড়িত আছে। নিজেদের জীবন ত্যাগ করিতে কৃতসংকল্প বলিয়া রাজ্ঞীরা ঐরূপ বাক্য উচ্চারণ করিয়াছেন, সাধ্বী রমণীগণ পতিকে অন্য নারীর প্রতি আসক্ত দেখিলে অথবা স্বামী স্বর্গত হইলে ভোগবাসনায় বীতস্পৃহ হইয়া সুগভীর প্রেমের খণ্ডনজনিত কষ্টে মৃত্যুবরণ করিতে দৃঢ়সংকল্প হয়, যদিও চরিত্রের দৃঢ়তাবশতঃ উহাদের মনোবাঞ্ছা বাহিরে প্রকাশ পায় না। ইহার প্রমাণ-স্বরূপ আমি শ্রুতসেনের কাহিনী বর্ণনা করিতেছি, শ্রবণ করুন—(১২-২৪)

## শ্রুতসেনের কাহিনী

পুরাকালে দক্ষিণদেশে গোকর্ণপুরে বংশের অলংকারস্বরূপ শ্রুতসেন নামক বিদ্বান নরপতি বাস করিত। পরিপূর্ণ সম্পদশালী হওয়া সত্ত্বেও তাহার একটি দুঃখের কারণ ছিল, সে যোগ্যাপত্নী লাভ করিতে পারে নাই। দুঃখে ম্রিয়মান হইয়া রাজা এই কথা আলোচনা করিলে অগ্নিশর্ম্মা নামক এক ব্রাহ্মণ তাহাকে বলিল, "আমি দুইটি আশ্চর্য্যজনক ব্যাপার প্রত্যক্ষ করিয়াছি, আপনার নিকট বলিতেছি, শ্রবণ করুন। তীর্থ ভ্রমণে বহির্গত হইয়া আমি পঞ্চতীর্থী নামক স্থানে গমন করিয়াছিলাম। তথায় পঞ্চ অপসরা কোনও মুনির শাপে হাঙ্গর হইয়াছিল এবং অর্জ্জুনতীর্থ ভ্রমণ করিতে করিতে তথায় গমন করিলে তাহাদের শাপমোচন হইয়াছিল। সেই পুণ্য-বারিতে আমি স্নান করিয়াছিলাম। এইরূপ করিয়া যাহারা পঞ্চরাত্র তথায় যাপন করে পুণ্যসলিলের প্রভাবে তাহারা নারায়ণের ভক্ত হয়। তথা হইতে প্রস্থান করিবার সময় আমি জনৈক কৃষকের সাক্ষাৎলাভ করিয়াছিলাম। সে হল দ্বারা ভূমি কর্ষণ করিতে করিতে গান

করিতেছিল। সঙ্গীতরসে সম্পূর্ণ নিমগ্ন থাকায় যখন একজন ঋষি আগমনকরতঃ তাহাকে পথের কথা জিজ্ঞাসা করিলেন সে তাহা শ্রবণ করিতে অসমর্থ হইল। ক্রুদ্ধ হইয়া ঋষি তাহাকে উদ্ধত বচনে সম্ভাষণ করিলে কৃষক সঙ্গীত বন্ধ করিয়া তাহাকে বলিল, "আপনি ঋষি হওয়া সত্ত্বেও ধর্ম্মের এক ভগ্নাংশও জ্ঞাত নহেন, অথচ আমি মূর্খ হইয়াও ধর্ম্মের সারাংশ বিদিত আছি।" এই কথা শ্রবণ করিয়া মুনি ঔৎসুক্যবশতঃ তাহাকে প্রশ্ন করিল, "তুমি কি জ্ঞাত আছ?" কৃষক তাহাকে প্রত্যুত্তর করিল, "আপনি ছায়াতে উপবেশন করুন। আমি একটি কাহিনী বর্ণনা করিব, শ্রবণ করুন—

দ্বিজ ভ্রাতৃত্রয়ের কাহিনী

এই রাজ্যে ব্রহ্মদত্ত, সোমদত্ত এবং বিশ্বদত্ত নামক তিন ধার্মিক ব্রাহ্মণ ভ্রাতা বাস করিত। উহাদের মধ্যে দুই জ্যেষ্ঠ ভ্রাতার পত্নী ছিল এবং কনিষ্ঠ ভ্রাতা অবিবাহিত ছিল। (২৫-৩৭) আমি তাহাদের কৃষক ছিলাম এবং কনিষ্ঠ ভ্রাতা কোন প্রকার ক্রোধ প্রকাশ না করিয়া আমার মত ভ্রাতাদের আদেশ পালন করিয়া ভৃত্যের ন্যায় অবস্থান করিত। জ্যেষ্ঠ ভ্রাতাদের ধারণা ছিল যে সে নরম, বুদ্ধিহীন, সৎ, ধর্ম্মপথে অবিচলিত, সরল এবং নিশ্চেষ্ট। অতঃপর দুই জ্যেষ্ঠ ভ্রাতৃপত্নী তাহার প্রতি আসক্ত হইলে সে মাতৃবৎ জ্ঞানে তাহাদের প্রেম প্রত্যাখ্যান করিয়াছিল। পত্নীদ্বয় স্বামীদিগের নিকট গমন করিয়া বলিল, "তোমাদের এই কনিষ্ঠ ভ্রাতা আমাদিগের সহিত গোপনে প্রেম করে।" ইহা শ্রবণ করিয়া দুই ভ্রাতার হৃদয়ে ক্রোধ উদ্দীপ্ত হইল, কারণ দুষ্টা স্ত্রীলোকের প্রতারণায় পুরুষেরা সত্য ও মিথ্যার ভিতর ভেদাভেদ করিতে অসমর্থ হয়? একদা ঐ ভ্রাতা বিশ্বদত্তকে বলিল, "যাও, ক্ষেত্রে গমনপূর্ব্বক তন্মধ্যস্থ বল্মীক সমতল কর।" "আমি তাহাই করিব", এই কথা বলিয়া সে তথায় গমনকরতঃ কোদাল দ্বারা বল্মীক খনন করিতে আরম্ভ করিলে আমি তাহাকে বলিলাম, "এইরূপ কার্য্য করিও না, ঐ স্থানে বিষধর সর্প বাস করে।" আমার বাক্য শ্রবণ সত্ত্বেও তাহার অশুভাকাঙ্ক্ষী জ্যেষ্ঠ ভ্রাতাদিগের আদেশ অমান্য করিতে অনিচ্ছুক হইয়া সে বলিল, "যাহা ঘটিবার তাহা ঘটুক" এবং এই কথা বলিয়া সে বল্মীকটি খনন করিয়া চলিল। খনন করিতে করিতে সে বিষধর কৃষ্ণ সর্পের পরিবর্ত্তে এক কলসী স্বর্ণ প্রাপ্ত হইল। ধর্ম্ম সৎলোকের সহাবস্থান করেন। আমি বারণ করা সত্ত্বেও ভ্রাতাদিগের প্রতি সতত অনুরাগবশতঃ সে তাহাদিগকে সেই কলস প্রদান করিল। কিন্তু

ধন লাভের আশায় ভ্রাতারা প্রাপ্ত স্বর্ণের কিয়দংশের দ্বারা গুপ্ত ঘাতকের সাহায্যে তাহার হস্তপাদাদি ছেদন করিল। তৎসত্ত্বেও সে ভ্রাতাদিগের প্রতি কিছুমাত্র ক্রোধ প্রকাশ করিল না এবং সেই পুণ্যফলে তাহার হস্তপাদাদির পুনরুজ্জীবন হইল। (৩৮-৪৯)

ইহা দর্শন করিয়া আমি তখন হইতে সম্পূর্ণ ক্রোধ শূন্য হইয়াছি। কিন্তু তুমি ঋষি হইয়াও এ তাবৎ ক্রোধ পরিহার করিতে সমর্থ হও নাই। ক্রোধবিহীন মনুষ্যেরা স্বর্গলাভ করে, তাহার সদ্য প্রমাণ এখনই দর্শন করিতে পারিবে। "এই কথা বলিয়া সেই কৃষক প্রাণত্যাগকরতঃ স্বর্গারোহণ করিল। দেব, এই একটি বিস্ময়কর ব্যাপার আমি পর্যবেক্ষণ করিয়াছি। এখন দ্বিতীয় বৃত্তান্ত শ্রবণ করুন।"—

নৃপতিকে এই কথা বলিয়া দ্বিজ অগ্নিশর্মা বলিতে লাগিল, "আমি তীর্থদর্শন উপলক্ষ্যে সমুদ্রতীরে ভ্রমণ করিতে করিতে বসন্তসেনের রাজ্যে উপস্থিত হইয়াছিলাম। তখন আমি একটি রাজসত্রে প্রবেশ করিতে উদ্যত হইলে ব্রাহ্মণেরা আমাকে বলিল, "বিপ্র, ঐদিকে গমন করিও না। ঐস্থানে বিদ্যুদ্দ্যোতা নাম্নী রাজকন্যা আছে যাহাকে দর্শন করিলে মুনিরাও কামশরে বিদ্ধ হইয়া উন্মাদ হয় এবং প্রাণত্যাগ করে।" প্রত্যুত্তরে আমি তাহাদিগকে বলিলাম, "আমার নিকটই মোটেই আশ্চর্যজনক নহে, কারণ আমি সতত দ্বিতীয় কন্দর্পস্বরূপ নৃপতি শ্রুতসেনকে দর্শন করিয়া থাকি। তিনি প্রাসাদ হইতে কোন কারণে যাত্রা করিলে যে যে স্থান হইতে তিনি দৃষ্ট হইতে পারেন সেই সেই স্থান হইতে রক্ষীরা সতীত্ব নষ্ট হইবার ভয়ে সদ্বংশজা নারীদিগকে অপসারণ করে।" আমি এই কথা বলিলে তাহাদের বোধগম্য হইল যে, আমি আপনার প্রজা এবং তখন সত্ররক্ষক ও রাজ-পুরোহিত উভয়ে আমাকে ভোজনপর্ব্বে যোগদানের নিমিত্ত নৃপতি সকাশে আনয়ন করিল। তথায় আমি কামদেব যে মন্ত্রবলে জগৎমোহিত করে সেই মূর্ত্তিমতী রাজকুমারী বিদ্যুদ্দ্যোতার সাক্ষাৎলাভ করিলাম। আত্মসংবরণ করিতে বেশ কিছুকাল কাটিলে আমি তাহাকে দর্শন করিয়া চিন্তা করিতে লাগিলাম, এই নারী আমাদের ভূপতির ভার্য্যা হইলে তিনি তাঁহার রাজ্য বিস্মৃত হইবেন। তথাপি এই ঘটনা আমার প্রভুর নিকট ব্যক্ত করিতেই হইবে, নতুবা দেবসেন ও উন্মাদিনীর ন্যায় ব্যাপার ঘটিবে। (৫০-৬১)

### দেবসেন ও উন্মাদিনীর কাহিনী

একদা নৃপতি দেবসেনের রাজ্যে উন্মাদিনী নাম্নী এক বণিকসুতা বাস করিত যে তাহার রূপে জগৎকে উন্মাদ করিত। তাহার পিতা নৃপতিকে

কন্যার কথা বলিয়াছিল। কিন্তু তথাপি রাজা তাহাকে বিবাহ করিলেন না, যেহেতু নৃপতি যাহাতে কর্তব্যভ্রষ্ট না হন তন্নিমিত্ত ব্রাহ্মণেরা তাহাকে বলিয়াছিল যে ঐ কন্যা অশুভলক্ষণযুক্তা। সুতরাং তাহাকে নৃপতির মুখ্যমন্ত্রীর সহিত পরিণয় সূত্রে আবন্ধ করা হইল। একদা সে যখন বাতায়নে উপবিষ্টা ছিল। নৃপতি দূর হইতে তাহাকে দর্শন করিয়া ভুজঙ্গিনীর বিষদৃষ্টিতে বিদ্ধ হইল। তাহার ঘন ঘন মূর্চ্ছা হইতে লাগিল এবং সে খাদ্য ও সম্ভোগ পরিত্যাগ করিল। স্বামী মুখ্যমন্ত্রী প্রমুখ সচিবেরা নৃপতিকে বারংবার অনুরোধ করা সত্ত্বেও সেই ধার্ম্মিক নরপতি তাহার প্রতি আসক্তিবশতঃ প্রাণত্যাগ করিল।

ঐ আশ্চর্য্য বৃত্তান্ত বর্ণনা করিবার নিমিত্তই অদ্য আমি আপনার নিকট উপস্থিত হইয়াছি যাহাতে আপনার এই সম্পর্কে ঐরূপ ঘটনা ঘটিলে আমি রাজদ্রোহে দোষী না হই।"

ব্রাহ্মণের নিকট কামদেবের আদেশবৎ ঐ বৃত্তান্ত শ্রবণ করিয়া সে বিদ্যুদ্দ্যোতার প্রতি অতিশয় আকৃষ্ট হইয়া ব্রাহ্মণকে প্রেরণকরতঃ সেই কন্যাকে অচিরাৎ বিবাহ করিল। দিবালোক যেরূপ রবির সহিত অচ্ছেদ্যভাবে জড়িত থাকে বিদ্যুদ্দ্যোতাও তদ্রূপ নৃপতি হইতে অভিন্ন হইয়া রহিল। (৬২-৭৩)

অতঃপর মাতৃদত্তা নাম্নী এক মহাধনবান বণিকের দুহিতা স্বীয় রূপগর্ব্বে গর্ব্বিতা হইয়া ঐ নৃপতির নিকট স্বয়ংবরা হইতে ইচ্ছুক হইলে ধর্ম্মলোপের ভয়ে রাজা ঐ বণিকদুহিতাকে বিবাহ করিল এবং ইহা অবগত হইয়া বিদ্যুদ্দ্যোতা ভগ্ন হৃদয়ে প্রাণত্যাগ করিল। তথায় আগমনকরতঃ প্রিয়তমা পত্নীকে মৃতা দেখিয়া সে তাহাকে ক্রোড়ে স্থাপন করিল এবং বিলাপ করিতে করিতে সেই স্থানেই প্রাণত্যাগ করিল। বণিকসুতা মাতৃদত্তাও তখন অগ্নিতে প্রবেশ করিল। এই প্রকারে নৃপতির সহিত সেই রাজ্যও ধ্বংস প্রাপ্ত হইল।

সুতরাং দেব, দেখিতে পাইতেছেন যে দীর্ঘকালের প্রেমভঙ্গ জনিত ব্যথা দুর্ব্বহ, বিশেষতঃ দেবী বাসবদত্তার ন্যায় মনস্বিনীর পক্ষে। সুতরাং আপনি কলিঙ্গসেনাকে বিবাহ করিলে রাজ্ঞী বাসবদত্তা নিঃসন্দেহে প্রাণত্যাগ করিবেন এবং দেবী পদ্মাবতীও তাহাই করিবেন, কারণ উভয়ে অভিন্নহৃদয়া। আপনার পুত্র নরবাহনদত্ত তখন কি প্রকারে প্রাণধারণ করিবে? আমি সুস্পষ্টভাবে অবগত আছি নৃপতি পুত্রের কোন দুর্ভাগ্য সহ্য করিতে সমর্থ হইবেন না। সুতরাং হে দেব, এই সমস্ত সুখ এক মুহূর্ত্তে বিলুপ্ত হইবে। আত্মহত্যার নিমিত্ত কৃতসংকল্প হইয়াছেন বলিয়াই তাহারা গাম্ভীর্য্য

অবলম্বনপূর্ব্বক সমস্ত বিষয়ে নিস্পৃহ হইয়াছেন। সুতরাং হে মহিপতি! আপনি স্বার্থরক্ষায় তৎপর হউন। জন্তুরাও আত্মরক্ষা করিতে সতত উন্মুখ, আপনার ন্যায় প্রাজ্ঞ ব্যক্তির কথাই নাই। (৭৪-৮০) সম্প্রতি বিবেকবুদ্ধি-প্রাপ্ত বৎসরাজ মন্ত্রী যৌগন্ধরায়ণের বাক্য শ্রবণ করিয়া বলিল, "তুমি যথার্থই বলিয়াছ, এ বিষয়ে কোন সন্দেহ নাই। আমার সমস্ত সুখেরই অবসান ঘটিবে। সুতরাং কলিঙ্গসেনাকে বিবাহ করিয়া কি হইবে? বিবাহের লগ্ন বিলম্বে ধার্য্য করিয়া জ্যোতিষীরা উত্তম কার্যই করিয়াছে। স্বয়ম্বরাকে পরিত্যাগ করিলে-বিশেষ পাপ হইবে বলিয়া বোধ হয় না।" এই কথা শ্রবণ করিয়া যৌগন্ধরায়ণ প্রফুল্লচিত্তে চিন্তা করিতে লাগিল, "আমাদের ইচ্ছা প্রায় পূর্ণ হইতে চলিয়াছে। আমাদের মহান্ নীতিবৃক্ষ কৌশলরসে সিক্ত হইয়া যথাকালে যথাস্থানে কি বস্তুতঃই সুফলপ্রসূ হইবে না? এইরূপ চিন্তাকরতঃ উপযুক্ত স্থানকাল বিবেচনা করিয়া মন্ত্রী যৌগন্ধরায়ণ নতমস্তকে নৃপতির নিকট হইতে বিদায় গ্রহণান্তর স্বগৃহে প্রস্থান করিল।

নৃপতি রাজ্ঞী বাসবদত্তার নিকট গমন করিলে এবং সে প্রকৃত মনোভাব গোপনকরতঃ তাহাকে সাদর অভিনন্দন করিলে রাজা তাহার তুষ্টিবিধানার্থ বলিল "হরিনাক্ষি, আমি কি আর বলিব? তুমি উত্তমরূপেই জ্ঞাত আছ যে বারি যেরূপ কমলের জীবন তোমার প্রেমও তদ্রূপ আমার জীবনপ্রদ। আমি কি অন্য কোনও রমণীর নামও সহ্য করিতে পারি? কিন্তু কলিঙ্গসেনা হঠকারিতাবশতঃ স্বয়ং আমার গৃহে উপনীতা। সকলেই এই বৃত্তান্ত অবগত আছে যে রম্ভা তপস্যারত অর্জ্জুনের নিকট হঠকারিতাবশে আগত হইলে তৎকর্ত্তৃক প্রত্যাখ্যাতা হইয়া অর্জ্জুনকে নপুংসক হইবার অভিশাপ প্রদান করিয়াছিল এবং অবশেষে তাহাকে অত্যদ্ভুত নারীবেশে বর্ষকাল বিরাটরাজের গৃহে অতিবাহিত করিতে হইয়াছিল। (৮১-৯১) সুতরাং আগমন করামাত্রই আমি কলিঙ্গসেনাকে প্রত্যাখ্যান করি নাই, কারণ তোমার ইচ্ছা ব্যতীত কিছুই করিতে সমর্থ নই।" এবম্প্রকারে রাজ্ঞীকে আশ্বাস প্রদান করিলে মদ্যপানজনিত তাহার আনন দৃষ্টে তাহা রাজ্ঞীর নিদ্দয় সংকল্পজনিত হৃদয়ের রক্তরাগ বোধ করিয়া মুখ্যমন্ত্রীর মহা প্রাজ্ঞবত্তায় তুষ্ট হইয়া সেই রজনী সে রাজ্ঞী বাসবদত্তার সহিত অতিবাহিত করিল।

ইতোমধ্যে পূর্ব্ব হইতেই দিবারাত্র কলিঙ্গসেনার ক্রিয়াকর্ম্ম নিরীক্ষণে নিযুক্ত যৌগন্ধরায়ণ-সখা ব্রহ্মরাক্ষস যোগেশ্বর স্বেচ্ছায় সেই রাত্রেই আগমন

করিয়া মুখ্যমন্ত্রীর নিকট নিবেদন করিল, "আমি সতত কলিঙ্গসেনার গৃহাভ্যন্তরে অথবা বহির্দেশে অবস্থানকরতঃ কদাচ নর কিংবা দেবতাকে তথায় আগমন করিতে দেখি নাই। কিন্তু অদ্য নিশারম্ভে যখন হর্ম্যের উপরিভাগে লুক্কায়িত ছিলাম তখন অকস্মাৎ আকাশে একটি অস্পষ্ট শব্দ শ্রবণ করিয়াছিলাম। কিন্তু আমার যাদুবিদ্যাবলে শব্দের উৎপত্তিকারণ নির্ণয় করিতে অসমর্থ হইয়া চিন্তা করিতে করিতে মনে হইল, ইহা নিশ্চয়ই কলিঙ্গসেনাতে আসক্ত কোনও নভশ্চারী দিব্যপুরুষের নিকট হইতে উত্থিত হইয়াছে। যাদুবিদ্যা পরাভূত হইয়াছে সুতরাং আমার কোনও ছিদ্র অন্বেষণ করিতে হইবে, কারণ বুদ্ধিমান ব্যক্তিরা সতর্ক থাকিলে অতি অল্প আয়াসেই বিপক্ষের ছিদ্রের সন্ধান পাইতে সমর্থ হয়। মুখ্যমন্ত্রী আমাকে বলিয়াছিলেন, "দেবতারাও ইহার প্রতি আসক্ত' এবং উহার সখী সোমপ্রভাকেও ঐরূপ বলিতে শ্রবণ করিয়াছি। (৯২-১০২) এইরূপ চিন্তা করিয়া আমি আপনার নিকট সেই বৃত্তান্ত নিবেদন করিবার নিমিত্ত আগমন করিয়াছি। আমি আপনার নিকট একটি বিষয় জ্ঞাত হইতে ইচ্ছা করি। যাদুবিদ্যাবলে আমি অলক্ষ্যে থাকিয়া আপনাকে বলিতে শ্রবণ করিয়াছি, "জন্তুরাও আত্মরক্ষা করিতে উন্মুখ," এখন হে ধীমান, আমাকে বলুন, ইহার কোনও দৃষ্টান্ত আছে কি না।" যোগেশ্বর তাহাকে এইরূপ প্রশ্ন করিলে যৌগন্ধরায়ণ প্রত্যুত্তরে বলিল, "এইরূপ পূর্ব্বে ঘটিয়াছে, তাহার প্রমাণস্বরূপ তোমাকে একটি কাহিনী বলিতেছি, শ্রবণ কর—

## নকুল, পেচক মার্জ্জার ও মূষিকের কাহিনী

একদা বিদিশানগরীর বহির্দ্দেশে একটি বিরাট ন্যগ্রোধ বৃক্ষে চারিটি প্রাণী বাস করিত—নকুল, পেচক, মার্জ্জার এবং মূষিক। তাহাদের বাসস্থান অবশ্য ভিন্ন ভিন্ন স্থানে ছিল। নকুল এবং মূষিক বৃক্ষমূলে বিভিন্ন কোটরে বাস করিত। বৃক্ষের মধ্যস্থলে একটি বৃহৎ কোটরে মার্জ্জার অবস্থান করিত এবং বৃক্ষশীর্ষে দুরধিগম্য লতাবৃত কুঞ্জ মাঝে পেচকটি থাকিত। ইহাদের মধ্যে মূষিকটি অবশ্য অপর তিনটির স্বাভাবিক ভাবেই বধ্য ছিল এবং চারিটির মধ্যে অন্য তিনটি মার্জ্জারেরও তদ্রূপ বধ্য ছিল। মূষিক, নকুল এবং পেচক রাত্রিকালে খাদ্য অন্বেষণ করিত। প্রথম দুইটি মার্জ্জারের ভয়ে এবং পেচক অংশতঃ স্বীয় স্বভাববশতঃ। কিন্তু মার্জ্জার নির্ভয়ে দিবারাত্র সন্নিহিত যবক্ষেত্রে মূষিক শিকারের নিমিত্ত বিচরণ করিত এবং অন্য প্রাণীরা যথাযোগ্য সময়ে খাদ্যের আশায়। একদা

একজন চণ্ডাল লুব্ধক তথায় আগমনপূর্ব্বক মার্জ্জারের পদচিহ্ন দৃষ্টে তাহাকে হত্যা করিবার নিমিত্ত ক্ষেতের চতুর্দ্দিকে পাশ স্থাপন করিয়া প্রস্থান করিল। রজনীতে মূষিক ধৃত করিবার উদ্দেশ্যে ক্ষেত্রে প্রবেশ করিলে লুব্ধকের একটি পাশে মার্জ্জার আবদ্ধ হইল। মূষিকটি খাদ্যান্বেষণে তথায় আগমন করিয়া পাশবদ্ধ মার্জ্জারকে দেখিতে পাইয়া আনন্দে নৃত্য করিতে লাগিল। (১০৩-১১৫) একই পথে নকুল ও পেচক দূর হইতে তথায় আগমনকরতঃ মার্জ্জারকে পাশবদ্ধ দেখিয়া মূষিকটিকে ধৃত করিতে ইচ্ছা করিল। দূর হইতে উহাদিগকে দর্শন করিয়া ভীত মূষিক চিন্তা করিতে লাগিল, "যদি আমি নকুল ও পেচকের ভীতিজনক মার্জ্জারের নিকট পলায়ন করি তবে এই শত্রু আমাকে পাশবদ্ধ হওয়া সত্বেও এক থাবায় হত্যা করিবে। কিন্তু যদি আমি মার্জ্জার হইতে দূরে থাকি তবে পেচক এবং নকুল আমার মৃত্যুর কারণ হইবে। শত্রু কর্ত্তৃক পরিবেষ্টিত হইয়া আমি এখন কি করিব, কোথায় যাইব ? আচ্ছা আমি এই বিপন্ন মার্জ্জারেরই আশ্রয় গ্রহণ করি। সে আমাকে রক্ষা করিবে, কারণ আমি দন্ত দ্বারা পাশ ছেদন করিয়া ইহার প্রাণরক্ষা করিতে সমর্থ হইব।" এইরূপ চিন্তা করিয়া মূষিক ধীরে ধীরে মার্জ্জারের সমীপে আগমনকরতঃ তাহাকে বলিল, "তুমি ধৃত হইয়াছ দেখিয়া আমি অতিশয় দুঃখিত হইয়াছি। আমি তোমার পাশ ছেদন করিব। ধার্ম্মিকেরা প্রতিবেশী শত্রু হইলেও তাহার প্রতি অনুরক্ত হয়। তোমার মতিগতি অবগত না থাকায় আমি তোমার মনোগত অভিপ্রায় কি তাহা জ্ঞাত নই।" মার্জ্জার এই কথা শ্রবণ করিয়া তাহাকে বলিল, "ভদ্র, আমাকে বিশ্বাস কর, তুমি আমার প্রাণদাতা, অদ্য হইতে আমার মিত্র হইলে। মার্জ্জারের নিকট হইতে এই কথা শ্রবণ করিয়া তৎক্ষণাৎ সে তাহার বক্ষে লুক্কায়িত হইল। পেচক ও নকুল তদ্দৃষ্টে হতাশচিত্তে প্রস্থান করিল। পাশবদ্ধ মার্জ্জার তখন মূষিককে বলিল, "বন্ধো, নিশা গত প্রায়, শীঘ্র আমার পাশ ছেদন কর।" (১১৬-১২৫) মূষিক লুব্ধকের আগমন প্রতীক্ষা করিয়া ধীরে ধীরে বিলম্ব করিয়া মিথ্যা কট্ কট্ শব্দ করিয়া পাশ ছেদন করিতে প্রয়াস পাইতে লাগিল। শীঘ্রই রজনীর অবসনাস্তে লুব্ধক নিকটবর্ত্তী হইলে মার্জ্জারের অনুরোধে মূষিক দ্রুত পাশ ছেদন করিল এবং মার্জ্জার পলায়ন করিল ও মূষিকও মৃত্যুর হস্ত হইতে নিষ্কৃতি পাইয়া স্বীয় বিবরে লুক্কায়িত হইল। মার্জ্জার কর্ত্তৃক পুনরায় আহূত হইলে সে তাহাকে বলিল, "সত্য কথা হইতেছে যে, অবস্থাবশে শত্রু কখনও কখনও মিত্র হয়, কিন্তু চিরকাল সে ঐরূপ থাকে না।

এই প্রকারে জন্তু হইয়াও বহু শত্রুর মধ্য হইতে মূষিক আত্মরক্ষা করিতে সমর্থ হইয়াছিল, মানুষের কথা আর কি বলিবার আছে? আমি নৃপতিকে রাজ্ঞীর জীবনরক্ষা করিয়া নিজের স্বার্থরক্ষা করিতে বলিয়াছিলাম, তাহা তুমি শ্রবণ করিয়াছ। যোগেশ্বর, বুদ্ধিই সর্ব্বত্র সর্ব্ব সময়ে সর্ব্বোত্তম মিত্র, শৌর্য্য নহে। ইহার প্রমাণস্বরূপ নিম্নোক্ত কাহিনী শ্রবণ কর। (১২৬-১৩২)

## নৃপতি প্রসেনজিৎ ও ধনবঞ্চিত দ্বিজের কাহিনী

শ্রাবস্তী নগরীতে পুরাকালে প্রসেনজিৎ নামক নরপতি বাস করিত। একদা সেই নগরীতে এক অপরিচিত বিপ্র আগমন করিলে জনৈক বণিক, সে ধান্যদ্বারা জীবন রক্ষা করে দৃষ্টে তাহাকে ধার্ম্মিকবোধে এক ব্রাহ্মণের গৃহে তাহার আবাস নিরূপণ করিয়া দিল। তথায় সে প্রত্যহ তাহাকে ধান্য ও অন্যান্য উপহার প্রদান করিত এবং তাহার বার্ত্তা শ্রবণ করিয়া অন্যান্য বণিকবরেরাও ঐরূপ করিত। এই প্রকারে সেই কৃপণ ক্রমে ক্রমে সহস্র স্বর্ণ-দীনার উপার্জ্জন করিয়া অরণ্যে বিবর খননকরতঃ তথায় উহা প্রোথিত করিল এবং প্রত্যহ সেইস্থান পরীক্ষা করিতে গমন করিত। একদিন সে দেখিল যে ঐ বিবর শূন্য, কেহ উহা উন্মোচনকরতঃ সমস্ত স্বর্ণ অপহরণ করিয়াছে। শূন্য বিবর দর্শনে সে হৃদয়ে আঘাত প্রাপ্ত হইল এবং তাহার হৃদয়ই মাত্র শূন্য হইল না, সমস্ত জগৎই তাহার নিকট শূন্য প্রতীয়মান হইল। সে রোদন করিতে করিতে তাহার আবাসস্থল সেই ব্রাহ্মণগৃহে আগমন করিলে ঐ বিপ্র কর্ত্তৃক পৃষ্ট হইয়া তাহার নিকট সমস্ত বৃত্তান্ত বর্ণনা করিয়া কোনও তীর্থস্থানে গমনকরতঃ অনাহারে প্রাণত্যাগ করিতে কৃতসংকল্প হইল। তখন সেই বণিক, যে তাহাকে আহার প্রদান করিত এবং অন্যান্য বণিকেরা উহা শ্রবণ করিয়া তাহার নিকট আগমন-করতঃ তাহাকে বলিল, "ব্রাহ্মণ, ধনবঞ্চিত হইয়া কেন মৃত্যু ইচ্ছা করিতেছ? অকালে মেঘের ন্যায় ধন অকস্মাৎ আগমন করে ও প্রস্থান করে।" এই প্রকারে এবং অন্যান্য উপায়ে আশ্বস্ত হওয়া সত্ত্বেও সে আত্মহত্যা করিতে কৃতসংকল্প রহিল, কারণ কৃপণের নিকট বিত্ত প্রাণ হইতেও প্রিয়তর। ব্রাহ্মণ আত্মহত্যা করিতে তীর্থে গমন করিতেছে এই বার্ত্তা শ্রবণ করিয়া স্বয়ং নৃপতি প্রসেনজিৎ তাহার নিকট আগমন করিয়া তাহাকে জিজ্ঞাসা করিলেন, "বিপ্র, তুমি কি কোন চিহ্ন দৃষ্টে যেথায় দীনার প্রোথিত করিয়াছিলে তাহা চিনিতে পারিবে? (১৩৩-১৪৪) এই কথা শ্রবণ

করিয়া ব্রাহ্মণ তাহাকে বলিল, "অরণ্যে একটি ক্ষুদ্র বৃক্ষ আছে, আমি তাহার মূলদেশে ধন প্রোথিত করিয়াছিলাম।" এই কথা শ্রবণ করিয়া রাজা তাহাকে বলিলেন, "আমি তোমার বিত্ত অন্বেষণকরতঃ প্রাপ্ত হইলে তাহা তোমাকে প্রত্যর্পণ করিব অথবা আমার স্বীয় কোষাগার হইতে ঐ পরিমাণ স্বর্ণ তোমাকে প্রদান করিব! বিপ্র, তুমি আত্মহত্যা করিও না।" এই প্রকারে ব্রাহ্মণকে আশ্বস্ত করিয়া তাহাকে আত্মহত্যা হইতে বিরতকরতঃ নৃপতি তাহাকে সেই বণিকের হস্তে প্রদান করিয়া প্রাসাদে প্রত্যাবর্ত্তন করিলেন। তথায় মস্তক পীড়ার ভান করিয়া প্রতীহারকে প্রেরণপূর্ব্বক পটহ নিনাদ দ্বারা সমস্ত বৈদ্যদিগকে আহ্বান করিলেন। তিনি প্রত্যেকটি বৈদ্যকে একান্তে গোপনে জিজ্ঞাসা করিলেন, "হেথায় তোমার কতজন রোগী আছে এবং তাহাদের নিমিত্ত কি ঔষধের বিধান করিয়াছ?" তাহারা প্রত্যেকে রাজার প্রশ্নের উত্তর প্রদান করিল। বৈদ্যের মধ্যে একজন পৃষ্ট হইয়া বলিল, "দেব, বণিক মাতৃদত্ত অসুস্থ হইয়াছেন, আজ দ্বিতীয় দিবস, আমি তাহার জন্য নাগবলা বিধান করিয়াছি।" সে এইকথা বলিলে নৃপতি বণিককে আহ্বান করিয়া তাহাকে প্রশ্ন করিলেন, "কে তোমার নিমিত্ত নাগবলা আনয়ন করিয়াছে? (১৪৫-১৫১) তখন বণিক বলিল, "দেব, আমার ভৃত্য।" বণিকের নিকট হইতে এইরূপ উত্তর প্রাপ্ত হইয়া তিনি তৎক্ষণাৎ ভৃত্যকে আহ্বানপূর্ব্বক বলিলেন, "তুই নাগবলা আহরণ করিবার নিমিত্ত যে বৃক্ষ-মূলে খনন করিয়াছিলি তথায় ব্রাহ্মণের যে দীনার রাশি প্রাপ্ত হইয়াছিস্, তাহা সত্বর প্রদান কর।" নৃপতির এইবাক্য শ্রবণকরতঃ ভৃত্য ভীত হইয়া তৎক্ষণাৎ সমস্ত স্বীকার করিল এবং দীনাররাশি আনয়নপূর্ব্বক তথায় স্থাপন করিল। নৃপতি তৎক্ষণাৎ উপবাসী ব্রাহ্মণকে আহ্বানকরতঃ তাহাকে দীনার প্রত্যর্পণ করিলে সে হৃত ধন পুনর্প্রাপ্ত হইয়া দেহ হইতে বহির্গত দ্বিতীয় জীবন যেন পুনরায় ফিরিয়া পাইল।

এই প্রকারে নৃপতি বুদ্ধির সাহায্যে বৃক্ষমূল হইতে অপহৃত ব্রাহ্মণের ধন উদ্ধার করিয়াছিলেন কারণ, তিনি জানিতেন যে ঐ রূপ বৃক্ষমূলেই ঐরূপ ঔষধি জন্মায়। সুতরাং ইহা সত্য যে শৌর্য্য অপেক্ষা বুদ্ধি শ্রেয়তর। এইরূপস্থলে শৌর্য্য কি করিতে সমর্থ হইত? সুতরাং, যোগেশ্বর, বুদ্ধিবলে কলিঙ্গসেনার কোনও দোষ আবিষ্কার কর। ইহা সত্য যে দেবাসুরেরা উহার প্রতি আসক্ত। এই নিমিত্তই তুমি রাত্রিকালে নভস্তলে শব্দ শ্রবণ করিয়াছ। আমরা যদি তাহার কোন প্রকার দোষ আবিষ্কার করিতে সমর্থ হই তবে তাহারই অমঙ্গল হইবে, আমাদের নহে। নৃপতি

বিবাহ করিবেন না এবং আমাদেরও কলিঙ্গসেনার প্রতি খুব একটি অধর্ম্ম-জনক কার্য্য হইবে না।" প্রাজ্ঞ মন্ত্রী যৌগন্ধরায়ণের নিকট হইতে এইবাক্য শ্রবণ করিয়া ব্রহ্মরাক্ষস যোগেশ্বর হৃষ্টচিত্তে তাহাকে বলিল, "বৃহস্পতি ব্যতীত আপনার ন্যায় নীতিবিদ্ আর কে আছেন? এই বুদ্ধি রাজ্যবৃক্ষের মূলে অমৃতবারি নিষেক করিবে। আমিও বুদ্ধি দ্বারা যথাশক্তি কলিঙ্গসেনার উপর দৃষ্টি রাখিব।" এইকথা বলিয়া যোগেশ্বর তথা হইতে প্রস্থান করিল। (১৫৩-১৬৪)

এই সময় কলিঙ্গসেনা তাহার প্রাসাদ হইতে বৎসরাজকে প্রাসাদাভ্যন্তরে ও বহির্দ্দেশে বিচরণ করিতে দেখিয়া বিষাদগ্রস্ত হইল। তাহার কথা চিন্তা করিতে করিতে সে কামার্ত্ত হইয়া এত উত্তপ্ত হইত যে মৃণালবলয়ে ও মৃণাল-হারে এবং দেহ চন্দন লিপ্ত করিয়া এবম্বিধ কোন প্রকার উপায়েই তাহার দেহের জ্বালা নিবারিত হইত না।

ইতোমধ্যে বিদ্যাধিরাধিপ মদনবেগ, যে তাহাকে পূর্ব্বে দর্শন করিয়াছিল, সে মদনবাণে আহত হইয়া অবস্থান করিতেছিল। যদিও সে তাহাকে প্রাপ্ত হইবার নিমিত্ত কৃতসংকল্প হইয়াছিল এবং মহাদেব তাহাকে বর প্রদান করিয়াছিলেন তথাপি তাহাকে লাভ করা সহজ সাধ্য ছিল না, কারণ সে অন্যের প্রতি অনুরক্ত হইয়া অন্যের রাজ্যে বাস করিতেছিল। বিদ্যাধর-পতি সেই কারণে সুযোগ অন্বেষণ করিবার নিমিত্ত কলিঙ্গসেনার প্রাসাদের উপরি ভাগে আকাশপথে রজনীতে বিচরণ করিত। তাহার তপশ্চর্য্যায় সন্তুষ্ট হইয়া শিব তাহাকে যে আদেশ প্রদান করিয়াছিলেন তাহা স্মরণ করিয়া একদিন রজনীতে সে মায়াবলে বৎসরাজের রূপ ধারণ করিয়া কলিঙ্গসেনার প্রাসাদে প্রবেশ করিলে প্রতীহার তাহাকে সসম্মানে প্রণাম করিয়া বলিয়া উঠিল "বিলম্ব করিতে অসমর্থ হইয়া মন্ত্রীদিগের অজ্ঞাতে নৃপতি এই স্থানে আগমন করিয়াছেন।" কলিঙ্গসেনা তাহাকে দর্শনকরতঃ বিহ্বল চিত্তে গাত্রোত্থান করিল, যদিও তাহার অলঙ্কাররাজি তাহাকে সাবধান করিবার নিমিত্তই যেন শিঞ্জন করিয়া বলিতেছিল, "এই ব্যক্তি সে ব্যক্তি নহে।" ক্রমশঃ তাহার বিশ্বাস উৎপাদনকরতঃ মদনবেগ বৎসরাজরূপে তাহাকে গান্ধর্বমতে স্বীয় ভার্য্যাত্বে বরণ করিল। (১৬৫-১৭৩)

সেইমুহূর্তে মায়াবলে যোগেশ্বর অলক্ষ্যে তথায় প্রবেশকরতঃ এই দৃশ্য দর্শন করিয়া সম্মুখে বৎসরাজকে দেখিতেছে মনে করিয়া বিমর্ষ হইল। সে যৌগন্ধরায়ণের নিকট গমন করিয়া তাহাকে এই কথা বলিলে যৌগন্ধরায়ণ "নৃপতি বাসবদত্তার নিকট অবস্থান করিতেছেন" এই বার্ত্তা কৌশলে

অবগত হইল। তখন মুখামন্ত্রীর আদেশে সে কলিঙ্গসেনার প্রেমিককে নিদ্রিতাবস্থায় দর্শন করিবার নিমিত্ত তথায় হৃষ্টচিত্তে প্রত্যাগমন করিল। সে দেখিতে পাইল যে নিদ্রিতা কলিঙ্গসেনার শয্যায় তাহার পার্শ্বে দিব্যপুরুষ মদনবেগ স্বরূপে সুপ্ত অবস্থায় রহিয়াছে। নিদ্রিতাবস্থায় তাহার রূপ কার্য্যকরী থাকে না বলিয়া মদনবেগের রূপ পরিবর্ত্তন করিবার শক্তি লুপ্ত হইয়াছিল এবং তাহার ধূলিমুক্ত পদতলে ছত্র ও ধ্বজচিহ্ন ছিল। তখন যোগেশ্বর প্রহৃষ্টচিত্তে সানন্দে যৌগন্ধরায়ণকে যাহা দেখিয়াছে তাহা নিবেদন করিল। সে বলিল, "আমার মত ব্যক্তি কিছুই জানে না। তুমি তোমার নীতিচক্ষুর সাহায্যে সমস্তই জ্ঞাত হইতে সমর্থ। তোমার বুদ্ধিই তোমার নৃপতির নিমিত্ত এই কষ্টসাধ্য সুফল প্রসব করিয়াছে। ভাস্কর বিহীনে আকাশের অবস্থা কি হয়? বারিবিহীনে সরোবরের, সদুপদেশ বিহীনে রাজ্যের এবং সত্যহীন বাক্যের?" যোগেশ্বর এই কথা বলিলে যৌগন্ধরায়ণ হৃষ্টচিত্তে তাহার নিকট হইতে বিদায় গ্রহণকরতঃ প্রাতঃকালে বৎসরাজসন্দর্শনে গমন করিল। সে যথাবিধি নৃপতির সমীপে আগমন-করতঃ কথাপ্রসঙ্গে "কলিঙ্গসেনার ব্যাপারে কি করা কর্ত্তব্য" নৃপতি এই কথা জিজ্ঞাসা করিলে তাহাকে বলিল; "দেব, কলিঙ্গসেনা অসতী। সে আপনার হস্ত স্পর্শ করিবার যোগ্যা নহে। সে স্বেচ্ছায় প্রসেনজিৎকে দর্শন করিতে গমন করিয়াছিল এবং সম্প্রতি সে অন্য পুরুষের সহিত আনন্দ সম্ভোগ করিতেছে।" (১৭৪-১৮৫) এই কথা শ্রবণ করিয়া নৃপতি বলিল, "সদ্বংশজাতা অভিজাত রমণী কি প্রকারে এইরূপ কার্য্য করিতে সমর্থ হয়? আমার অন্তঃপুরেই বা কি প্রকারে অন্য কেহ প্রবেশ করিবার শক্তি রাখে?" রাজা এই কথা বলিলে প্রাজ্ঞ যৌগন্ধরায়ণ তাহাকে প্রত্যুত্তরে বলিল, "দেব, আমি অদ্য রজনীতেই ইহার চাক্ষুষ প্রমাণ প্রদান করিব। দিব্য সিদ্ধগণ এবং তদ্রূপ অন্যান্যেরা কলিঙ্গসেনার প্রতি অনুরক্ত। তাহাদের বিরুদ্ধে মানুষ কি করিতে পারে? দেবতাদিগের কার্য্যে পৃথিবীর কে বাধা প্রদান করিতে সমর্থ? সুতরাং আপনি স্বচক্ষে সমস্ত প্রত্যক্ষ করুন।" মন্ত্রী এই কথা বলিলে নৃপতি রজনীযোগে তাহার সহিত গমন করিতে সংকল্প করিলেন।

অতঃপর যৌগন্ধরায়ণ রাজ্ঞীর নিকট গমন করিয়া বলিল, "পদ্মাবতী ব্যতীত নৃপতি আর কাহাকেও বিবাহ করিবেন না, আমি এইরূপ যে প্রতিজ্ঞা করিয়াছিলাম, হে দেবি, অদ্য তাহা সফল হইয়াছে।" এই কথা বলিয়া সে কলিঙ্গসেনাঘটিত সমস্ত বৃত্তান্ত বর্ণনা করিল। রাজ্ঞী

বাসবদত্তা তাহাকে প্রণাম করিয়া বলিল, "আপনার উপদেশানুসারে কার্য্য করিয়া আমি এই ফল লাভ করিয়াছি। ( ১৮৬-১৯২ )

অতঃপর রজনীতে সকলে যখন নিদ্রিত ছিল, বৎসেশ্বর যৌগন্ধরায়ণের সহিত কলিঙ্গসেনার প্রাসাদে অলক্ষ্যে প্রবেশকরতঃ দর্শন করিল যে মদনবেগ স্বরূপে নিদ্রিতা কলিঙ্গসেনার পার্শ্বে সুপ্ত রহিয়াছে। নৃপতি এই সাহসিককে হত্যা করিতে ইচ্ছুক হইলে মায়াবলে বিদ্যাধরাধিপ জাগ্রত হইয়া বহির্দ্দেশে গমনপূর্ব্বক তৎক্ষণাৎ আকাশপথে অন্তর্হিত হইল। কলিঙ্গসেনাও তন্মুহূর্ত্তে জাগ্রত হইয়া শয্যা শূন্য দৃষ্টে বলিল, "এ কি প্রকার, বৎসরাজ আমার পূর্ব্বে জাগ্রত হইয়া আমাকে নিদ্রিতা রাখিয়া প্রস্থান করিয়াছেন?" যৌগন্ধরায়ণ এই কথা শ্রবণ করিয়া বৎসরাজকে বলিল, "শ্রবণ করুন, বিদ্যাধর আপনার রূপ ধারণ করিয়া উহাকে বঞ্চনা করিয়াছে। আমি মায়াবলে ইহা জ্ঞাত হইয়া আপনার চক্ষের সম্মুখে তাহাকে উপস্থিত করিয়াছি, কিন্তু তাহার দিব্যশক্তি থাকাবিধায় তাহাকে বধ করিতে সক্ষম হইবেন না।" এই কথা বলিয়া তাহারা উভয়ে কলিঙ্গসেনার সমীপে উপস্থিত হইলে সে সসম্মানে উত্থিত হইয়া যখন বলিল, "দেব, আপনি এই মুহূর্ত্তে জাগ্রত হইয়া কোথায় গমনকরতঃ পুনরায় আপনার মন্ত্রীর সহিত আগমন করিয়াছেন?" তখন যৌগন্ধরায়ণ তাহাকে বলিল, "কলিঙ্গসেনে, আপনি বৎসরাজের রূপধারী কোন ব্যক্তি কর্ত্তৃক প্রতারিতা হইয়া তাহার সহিত বিবাহিতা হইয়াছেন, আমার প্রভুর সহিত নহে।" ( ১৯৩-২০২ )

কলিঙ্গসেনার এই কথা শ্রবণ করিয়া বাণবিদ্ধ হৃদয়ে বিহ্বল হইয়া বৎসেশকে অশ্রুপূর্ণলোচনে বলিল, "দেব, আমাকে গান্ধর্ব্বমতে বিবাহ করিয়া পুরাকালে দুষ্যন্ত যেরূপ শকুন্তলাকে বিস্মৃত হইয়াছিল আপনিও কি তদ্রূপ আমাকে বিস্মৃত হইয়াছেন?" তৎকর্ত্তৃক এই প্রকারে পৃষ্ট হইয়া নৃপতি নতবদনে বলিলেন, "সত্যকথা বলিতে কি, তুমি মৎকর্ত্তৃক পরিণীতা হও নাই, আমি এই ক্ষণের পূর্ব্বে হেথায় আগমন করি নাই।" বৎসেশ এই কথা বলিলে মন্ত্রী যৌগন্ধরায়ণ, "আসুন," এই বাণী উচ্চারণপূর্ব্বক নৃপতিকে যথেচ্ছ প্রাসাদে লইয়া গেল।

মন্ত্রীসহ নৃপতি সেইস্থান পরিত্যাগ করিলে মনে হইল যেন যূথভ্রষ্টা স্বজনপরিত্যক্তা মৃগীর ন্যায়, গজদলিতা পদ্মিনীর ন্যায়, শ্রীবিহীন বদনে এবং ভ্রমরপরিত্যক্ত আলুলায়িত কুন্তলে সে অপরিচিত দেশে ভ্রমণ করিতেছে। চিরকালের নিমিত্ত কৌমার্য্যহীনা হইয়া সে কিংকর্ত্তব্যবিমূঢ়াবস্থায় আকাশের দিকে দৃষ্টিপাত করিয়া বলিল, "বৎসরাজের রূপধারণ

করিয়া যে আমাকে বিবাহ করিয়াছে সে আবির্ভূত হউক, সেই আমার যৌবনের পতি," এই প্রকারে আহূত হইয়া হারকেয়ূরধারী দিব্য পুরুষ বিদ্যাধরাধিপ স্বর্গ হইতে অবতরণ করিলে কলিঙ্গসেনা কর্তৃক "আপনি কে?" এইরূপে পৃষ্ট হইয়া বলিল, "সুন্দরি, আমি মদনবেগনামা বিদ্যাধরদিগের অধিপতি। বহুপূর্বে আমি তোমাকে তোমার পিতৃগৃহে দর্শনকরতঃ তপশ্চর্য্যা করিলে শিব আমাকে তোমার প্রাপ্তির বর প্রদান করিয়াছিলেন। সুতরাং তোমাকে বৎসরাজের প্রতি প্রণয়াসক্ত দর্শন করিয়া তাহার রূপধারণকরতঃ তাহার সহিত তোমার বিবাহ সংঘটিত হইবার পূর্বেই আমি সত্বর তোমাকে চুরি করিয়া বিবাহ করিয়াছি।" কলিঙ্গসেনার কর্ণকুহরে এই বচনসুধা প্রবেশ করিলে তাহার হৃৎকমল কিঞ্চিৎ পুনরুজ্জীবিত হইল। তখন মদনবেগ সুন্দরীকে আশ্বস্ত করিলে তাহার ধৈর্য্য পুনরায় আগমন করিল এবং সে প্রিয়তমাকে রাশি রাশি সুবর্ণ প্রদান করিল। তখন তাহার সুযোগ্য সুপতির প্রতি ভক্তিসঞ্জাত হইলে মদনবেগ পুনরাগমনে প্রতিশ্রুত হইয়া নভোমার্গে স্বর্গে প্রস্থান করিল। কলিঙ্গসেনা পতির অনুমতি গ্রহণকরতঃ যেস্থানে ছিল সেইস্থানেই রহিয়া গেল এবং মনে মনে চিন্তা করিতে লাগিল, "কামার্ত্তা হইয়া পিতৃগৃহ ত্যাগ করিয়া এখনত আর মানুষীবেশে পতির স্বর্গস্থ গৃহে গমন করিতে সমর্থা হইবে না!" (২০৩-২১৭)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত কথাসরিৎসাগরের
মদনমঞ্চুকা লম্বকের সপ্তম তরঙ্গ সমাপ্ত।

শ্লোক সংখ্যা—২১৭।

ক্রমিক সংখ্যা—৫৪৭০।

## অষ্টম তরঙ্গ

অতঃপর বৎসরাজ একদা রজনীতে কলিঙ্গসেনার অতুলনীয় রূপের কথা চিন্তা করিয়া কামার্ত্তা হইয়া একাকী খড়্গ হস্তে তাহার প্রাসাদে প্রবেশ করিলে কলিঙ্গসেনা তাহাকে সসম্ভ্রমে অভ্যর্থনা করিল। নৃপতি তাহার পাণিপ্রার্থনা করিলে "আমাকে পরস্ত্রী জ্ঞান করিবেন" এই কথা বলিয়া তাহাকে সে প্রত্যাখ্যান করিল। নৃপতি প্রত্যুত্তরে বলিল, "তুমি তিনটি পুরুষের নিকট গমন করিয়াছিলে সুতরাং তোমাকে প্রাপ্ত হইলে আমার পরদারগমনজনিত দোষ হইবে না।" রাজা এই কথা বলিলে কলিঙ্গসেনা উত্তর করিল, "দেব, আমি আপনাকে বিবাহ করিতে আগমন করিয়াছিলাম, কিন্তু আপনার রূপধারণ করিয়া বিদ্যাধর মদনবেগ স্বেচ্ছায় আমাকে বিবাহ করিয়াছে। সেই আমার একমাত্র পতি, সুতরাং আমি কি প্রকারে অসতী হইলাম? আত্মীয়স্বজন পরিত্যাগকরতঃ স্বেচ্ছামত ইতস্ততঃ ভ্রমণরত সাধারণ স্ত্রীলোকদিগের এই প্রকার দুর্ভোগ হয়, রাজকুমারীদিগের ত কথাই নাই। অশুভলক্ষণদর্শনী আমার সখীর বারণ সত্ত্বেও আমি আপনার নিকট দূত প্রেরণ করিয়া এই ফল লাভ করিয়াছি। আপনি যদি আমাকে জোর করিয়া স্পর্শ করেন আমি প্রাণ ত্যাগ করিব, কারণ সদ্বংশজা কোন্ রমণী পতির বিরুদ্ধাচরণ করে? ইহার প্রমাণস্বরূপ আমি একটি কাহিনী বর্ণনা করিব, দেব, শ্রবণ করুন। (১-৯)

### নৃপতি ইন্দ্রদত্তের কাহিনী

পুরাকালে চেদিরাজ্যে ইন্দ্রদত্ত নামক এক মহান ভূপতি বাস করিত। দেহ মরণশীল, তন্নিমিত্ত সুযশঃশালী দেহ লাভার্থে সে পাপশোধন তীর্থে একটি বৃহৎ দেবায়তন নিৰ্ম্মাণ করিয়াছিল এবং ভক্তির আতিশয্যে প্রায়শঃই সেই মন্দির দর্শন করিতে গমন করিত। সেই তীর্থে স্নান করিবার নিমিত্ত বহু নরনারীরাও সর্ব্বদা তথায় গমন করিত। একদা নৃপতির এক প্রবাসীবণিকের তীর্থে স্নানার্থিনী পত্নীর সহিত তথায় সাক্ষাৎ হইল। সঞ্চরমান কন্দর্পের মনোরম রাজধানীবৎ সে স্বচ্ছকান্তি, সুধাসিক্তা এবং বিচিত্ররূপে ভূষিতা ছিল এবং তাহার পদযুগলে মনে হইল পঞ্চশরের তূণীর শোভা পাইতেছিল, যেন তাহাদের সাহায্যে ভুবন জয় করা হইবে। তাহাকে দর্শনমাত্রই সেই রমণী তাহার হৃদয় এইরূপ আকৃষ্ট করিল যে বিবশ রাজা

তাহার গৃহ অন্বেষণকরতঃ সেই রজনীতেই তথায় গমন করিয়া তাহার সঙ্গ কামনা করিলে সে বলিল, "আপনি অসহায়ের রক্ষক, পরস্ত্রীকে স্পর্শ করা আপনার উচিত হইবে না, আমার প্রতি বলপ্রয়োগ করিলে আপনার পাপ হইবে এবং আমিও অপমান সহ্য করিতে অপারগ হইয়া তন্মুহূর্ত্তে মৃত্যুমুখে পতিত হইব।" সে ইহা বলা সত্ত্বেও নৃপতি তাহার প্রতি বলপ্রয়োগ করিবার প্রয়াস পাইলে সতীত্বনাশের ভয়ে তাহার হৃদয় বিদীর্ণ হইল। এতদ্দৃষ্টে নৃপতি লজ্জিত হইয়া যে পথে আগমন করিয়াছিল সেই পথেই প্রত্যাবর্ত্তন করিল এবং কিয়দ্দিবসান্তে সেই পাপজনিত অনুতাপানলে দগ্ধ হইয়া পঞ্চত্ব প্রাপ্ত হইল।" (১০-২০)

এই আখ্যান বর্ণনা করিয়া কলিঙ্গসেনা ভয়মিশ্রিত শ্রদ্ধায় নত হইয়া পুনরায় বৎসরাজকে বলিল, "সুতরাং হে দেব, আমার প্রাণনাশকর দুষ্কর্ম্মে লিপ্ত হইবেন না। আমি এইস্থানে আসিয়া পড়িয়াছি, আমাকে হেথায়ই বাস করিতে অনুমতি প্রদান করুন, নতুবা আমি অন্য কোথাও প্রস্থান করিব।" তখন ধর্ম্মজ্ঞ বৎসরাজ কলিঙ্গসেনার এই বাক্য শ্রবণ করিয়া ইচ্ছা দমনকরতঃ চিন্তা করিয়া তাহাকে বলিল, "তুমি স্বেচ্ছামত তোমার পতিসহ এইস্থানেই বাস কর। আমি তোমাকে কিছু বলিব না, আমাকে এখন হইতে আর ভয় করিও না।" এই কথা বলিয়া নৃপতি স্বগৃহে প্রস্থান করিলে মদনবেগ, যে এই কথোপকথন শ্রবণ করিয়াছিল, আকাশ হইতে অবতরণপূর্ব্বক বলিল, "প্রিয়তমে তুমি উত্তম কার্য্যই করিয়াছ। হে সৌভাগ্যশালিনি, তুমি এইরূপ না করিলে শুভ হইত না এবং আমি তোমার আচরণ সহ্য করিতাম না।" বিদ্যাধর তাহাকে এই প্রকারে আশ্বাস প্রদান করিয়া সেই রজনী তথায় অতিবাহিত করিল এবং কলিঙ্গসেনার গৃহে গমনাগমন করিতে লাগিল। জনৈক বিদ্যাধরাধিপকে পতিরূপে প্রাপ্ত হইয়া মানুষী হইয়াও স্বর্গসুখ উপভোগকরতঃ সে তথায় বাস করিতে লাগিল। বৎসরাজও কলিঙ্গসেনার চিন্তা ত্যাগ করিয়া মন্ত্রিবাক্য স্মরণকরতঃ রাজ্ঞীগণ, রাজ্য এবং পুত্রদের রক্ষা করিতে সমর্থ হইয়াছে বলিয়া আনন্দিত হইল। রাজ্ঞী বাসবদত্তা এবং মন্ত্রী যৌগন্ধরায়ণও নীতি কল্পবৃক্ষের ফললাভকরতঃ সুস্থির চিত্ত হইল। (২১-৩০)

এইরূপে কিয়দ্দিবস গত হইলে কলিঙ্গসেনার কমলানন কিঞ্চিৎ পাণ্ডুরতা প্রাপ্ত হইল, এবং তাহার গর্ভজনিত দোহদ উপস্থিত হইল। তাহার উত্তুঙ্গ স্তনদ্বয়ের চুচুক শ্যামবর্ণ ধারণ করাতে মনে হইল যেন তাহারা কামদেবের মদমুদ্রাঙ্কিত দুইটি কুম্ভ। তখন তাহার স্বামী মদনবেগ

সমাগত হইয়া বলিল' "কলিঙ্গসেনে, আমাদের দিব্যপুরুষদিগের একটি নিয়ম আছে যে মর্ত্ত্যসন্তানের জন্ম হইলে তাহাকে পরিত্যাগকরতঃ দূরে প্রস্থান করিতে হয়। মেনকা কি শকুন্তলাকে কণ্বমুনির আশ্রমে পরিত্যাগ করিয়াছিল না? তুমি যদিও অপ্সরা তথাপি দেবি, তুমি অবাধ্যতার ফলে মহাদেব কর্ত্তৃক অভিশপ্ত হইয়া এখন মানবী হইয়াছে, সুতরাং যদিও তুমি সাধ্বী তথাপি তোমার উপর অসতীত্বের দোষ আরোপ করা হইয়াছে। আমি এখন স্বস্থানে প্রস্থান করিব, সন্তানকে সাবধানে রক্ষা করিবে। আমাকে স্মরণ করিলেই আমি উপস্থিত হইব।" সাশ্রুলোচনা কলিঙ্গসেনাকে এই প্রকারে আশ্বাস প্রদানকরতঃ তাহাকে বহুমূল্য রত্নাদি প্রদান করিয়া তদ্গত চিত্তে মদনবেগ প্রস্থান করিল। কলিঙ্গসেনা মিত্ররূপ সন্তানের আশায় বৎসরাজের ভুজচ্ছায়ায় তথায় বাস করিতে লাগিল। ( ৩১-৩৯ )

ইতোমধ্যে কন্দর্পপত্নী রতি যখন তাহার পতির পুনরায় দেহ প্রাপ্তির নিমিত্ত তপস্যা করিতেছিল তখন অম্বিকাপতি তাহাকে আদেশ করিলেন, "তোমার দগ্ধদেহস্বামী আমার প্রতি অসম্মান প্রদর্শন করায় বৎসরাজের প্রাসাদে নরবাহনদত্ত নামধারণপূর্ব্বক মর্ত্ত্যযোনিতে জন্মগ্রহণ করিয়াছে। কিন্তু আমাকে তপস্যা করায় তুমি অযোনিজা হইয়া মর্ত্ত্যধামে জন্মগ্রহণকরতঃ দেহপ্রাপ্ত পতির সহিত পুনর্মিলিত হইবে।" রতিকে এই কথা বলিয়া শিব প্রজাপতিকে আদেশ করিলেন, "কলিঙ্গসেনা একটি দিব্যপুত্রের জন্মপ্রদান করিবে। তুমি মায়াবলে তাহার পুত্রকে হরণ করিয়া দিব্যদেহ পরিত্যক্তা রতিকে মর্ত্ত্যকুমারীর দেহে তৎস্থলে স্থাপন করিবে।" ব্রহ্মা শিবের আদেশ মস্তকে ধারণ করিয়া মর্ত্ত্যে গমন করিলেন এবং যথাসময়ে কলিঙ্গসেনার পুত্র জন্মগ্রহণ করিলে তৎক্ষণাৎ সকলের অলক্ষ্যে তাহাকে মায়াবলে হরণকরতঃ তৎস্থলে মর্ত্ত্যকন্যারূপে রূপান্তরিতা রতিকে স্থাপন করিলেন। তত্রস্থ উপস্থিত সকলে দর্শন করিল যে দীপ্ত দিবসকে উজ্জ্বল করিয়া প্রতিপদের চন্দ্রকলা উদিত হইয়া স্বীয় প্রভায় প্রসূতিসদনের রত্ন প্রদীপাবলিকে লজ্জিত করিল। সেই অতুলনীয়া কন্যাকে প্রসব করিয়া পুত্রসন্তান জন্মগ্রহণ করিলে যেরূপ আনন্দ হইত কলিঙ্গসেনা তদপেক্ষা অধিকতর আনন্দোৎসবে মগ্ন হইল। ( ৪০-৪৯ )

সরাজ্ঞী ও সমন্ত্রী বৎসরাজ কলিঙ্গসেনার অপরূপ কন্যার জন্ম বৃত্তান্ত শ্রবণমাত্র মহাদেব কর্ত্তৃক প্রবুদ্ধ হইয়া যৌগন্ধরায়ণের সাক্ষাতে রাজ্ঞী বাসবদত্তাকে অকস্মাৎ বলিল, "কলিঙ্গসেনা যে মর্ত্ত্যে পতিত অপ্সরা তাহা আমি অবগত আছি এবং তাহার যে কন্যা জন্মগ্রহণ করিয়াছে সে ও

দিব্যললনা অপূর্ব্ব সুন্দরী হইবে। সুতরাং এই কন্যা আমার পুত্র নরবাহনদত্তের সমতুল রূপলাবণ্যবতী হইবে এবং তাহার আমার পুত্রের প্রধানামহিষী হওয়া যুক্তিযুক্ত হইবে। রাজ্ঞী বাসবদত্তা এই কথা শ্রবণ করিয়া রাজাকে বলিল, "মহারাজ, তুমি এখন অকস্মাৎ এই কথা বলিলে কেন? বিশুদ্ধ উভয় কুলে জাত তোমার পুত্রের সহিত অসতীমাতা কলিঙ্গসেনার পুত্রীর কি সাদৃশ্য থাকিতে পারে?" এতদ্‌শ্রবণে নৃপতি চিন্তান্বিত হইয়া বলিল, "আমি স্বয়ং এই কথা বলি নাই, কোনও দেবতা আমার ভিতরে প্রবেশকরতঃ আমাকে ঐরূপ বলিতে প্ররোচিত করিয়াছে। আমার বোধ হইতেছে আমি যেন আকাশ হইতে দৈববাণী শ্রবণ করিতেছি, "কলিঙ্গসেনার দুহিতা নরবাহনদত্তের বিধিনির্দ্দিষ্টা ভার্য্যা। উপরন্তু, কলিঙ্গসেনা সদ্বংশজা বিশ্বস্তা পত্নী, পূর্ব্বজন্মের কৃতকর্ম্মবশতঃ তাহার অসতী আখ্যা হইয়াছে।" ভূপতি এই কথা বলিলে মন্ত্রী যৌগন্ধরায়ণ বলিল, "দেব, এইরূপ শ্রুত আছি যে কন্দর্প ভস্মীভূত হইলে রতি স্বামীর দেহ পুনপ্রাপ্তির নিমিত্ত তপশ্চর্য্যা করিলে মহাদেব তাহাকে এই বর প্রদান করিয়াছিলেন, "তুমি মর্ত্ত্যদেহধারণপূর্ব্বক মর্ত্ত্যদেহজাত তোমার পতির সহিত পুনরায় মিলিত হইবে।" বহুপূর্ব্বেই দৈববাণী হইয়াছিল যে আপনার পুত্র কামদেবের অবতার এবং রতি শিবের বরে মানুষী দেহে জন্মগ্রহণ করিয়াছে। ধাত্রী আমাকে অদ্য গোপনে বলিয়াছে, "আমি গর্ভস্থ ভ্রূণ পূর্ব্বেই পরীক্ষা করিয়াছিলাম। এখন যাহার জন্ম হইয়াছে সে তদ্রূপ ছিল না। এই আশ্চর্য্য ব্যাপার প্রত্যক্ষ করিয়া আমি আপনার নিকট তাহা নিবেদন করিবার নিমিত্ত আগমন করিয়াছি। ধাত্রী আমাকে এইরূপ বলিয়াছিল এবং আপনারও সম্প্রতি ঐরূপ প্রতিভাত হইতেছে। আমি বিশ্বাস করিতে বাধ্য হইয়াছি যে দেবতারা কলিঙ্গসেনার সন্তানকে হরণ করিয়া যাহাকে তাহার স্থলে স্থাপন করিয়াছে সে অযোনিজা রতি ব্যতীত আর কেহ নহে—যাহাকে হে দেব, পূর্ব্ব হইতেই আপনার কামাবতার পুত্রের ভার্য্যারূপে নির্দ্দিষ্ট করা হইয়াছে। উদাহরণস্বরূপ আমি একটি যক্ষের কাহিনী বিবৃত করিতেছি, শ্রবণ করুন—( ৫০-৬৬ )

### যক্ষবিরূপাক্ষের কাহিনী

কুবেরের বিরূপাক্ষ নামক লক্ষমুদ্রার প্রধান রক্ষক একজন যক্ষ ছিল। মথুরানগরীর বহির্দেশেস্থিত ধন রক্ষার নিমিত্ত সে অচলাশিলাস্তম্ভের ন্যায় একজন রক্ষক নিযুক্ত করিয়াছিল, একদিন তথায় একজন পাশুপত ব্রাহ্মণ

গুপ্ত ধনের অন্বেষণে গমন করিল। তাহার গুপ্তধন খনন করাই বৃত্তি ছিল। সে যখন মনুষ্যবসা নির্ম্মিত দীপ হস্তে সেই স্থান পরীক্ষা করিতেছিল তখন প্রদীপটি তাহার হস্তচ্যুত হইলে এই লক্ষণ দ্বারা তাহার বোধগম্য হইল যে তথায় গুপ্তধন আছে। তখন অন্যান্য মিত্রদ্বিজগণের সাহায্যে সে সেইস্থান খননের প্রয়াস পাইলে তথায় নিযুক্ত রক্ষক বিরূপাক্ষের নিকট আগমনকরতঃ তাহার নিকট সমস্ত বৃত্তান্ত নিবেদন করিল। বিরূপাক্ষ ক্রুদ্ধ হইয়া যক্ষকে আদেশ করিল, "তথায় সত্বর গমন করিয়া ঐ হীন গুপ্ত-ধনান্বেষণকারীদিগকে হত্যা কর।" তথায় মনস্কামনা সিদ্ধ হইবার পূর্ব্বেই গুপ্তধন খননকারী ব্রাহ্মণদিগকে সে শক্তিবলে হত্যা করিল। ধনপতি কুবের এই বার্ত্তা শ্রবণ করিয়া বিরূপাক্ষকে সক্রোধে বলিল, "রে পাপি, দুষ্কৃতিচারি, তুই কেন সহসা ব্রহ্মহত্যার নির্দ্দেশ প্রদান করিয়াছিলি? দরিদ্র ব্যক্তিরা জীবিকা উপার্জ্জনার্থে ধনলাভের নিমিত্ত কি না করে? নানা প্রকার ভীতি প্রদর্শন করিয়া তাহাদিগকে নিরস্ত করিতে হয়, হত্যা করিয়া নহে।" (৬৭-৭৬) ধনপতি এইকথা বলিয়া বিরূপাক্ষকে অভিশাপ দিল, "দুষ্কর্ম্মের নিমিত্ত শাপগ্রস্ত হইয়া জনৈক অগ্রহারী ব্রাহ্মণের পুত্ররূপে পৃথিবীতে জন্মগ্রহণ করিবে।" তাহার যক্ষিণী ভার্য্যা কুবেরকে অনুরোধ করিল, "দেব, দয়া করিয়া আমাকে স্বামীর নিকট প্রেরণ করুন। আমি তাহাকে ত্যাগ করিয়া থাকিতে পারিব না।" সাধ্বী নারী এইরূপ প্রার্থনা করিলে বৈশ্রাবণ বলিল, "তুমি অযোনিজা হইয়া পৃথিবীতে অবতরণপূর্ব্বক তোমার পতি যে ব্রাহ্মণের গৃহে জন্মগ্রহণ করিয়াছে তাহার দাসীর গৃহে অবস্থান করিবে। তথায় তুমি তোমার পতির সহিত মিলিত হইবে এবং তোমার শক্তিবলে সে শাপমুক্ত হইয়া পুনরায় আমার পার্শ্বে আগমন করিবে।" বৈশ্রাবণের আদেশে ঐ সাধ্বী নারী ব্রাহ্মণের দাসীর গৃহদ্বারে মানুষীরূপে পতিত হইল। দাসী অকস্মাৎ সেই অপূর্ব্বা সুন্দরী কন্যাকে দর্শন করিয়া তাহাকে দেখাইবার নিমিত্ত প্রভু ব্রাহ্মণের নিকট আনয়ন করিল, তখন ব্রাহ্মণ সানন্দে দাসীকে বলিল, "আমার মন বলিতেছে এই অযোনিজা কন্যা নিশ্চয়ই কোন দিব্যনারী হইবে। নিঃশঙ্কচিত্তে তোমার গৃহাগতা কন্যাটিকে হেথায় আনয়ন কর, কারণ আমার অনুমান সে আমার পুত্রের উপযুক্তা পত্নী হইবে।" তখন কালক্রমে ঐ ব্রাহ্মণপুত্র এবং কন্যা বয়ঃপ্রাপ্ত হইলে পরস্পরের প্রতি অতিশয় অনুরক্ত হইল এবং ব্রাহ্মণ তাহাদিগকে বিবাহ দিল। ঐ দম্পতি পূর্ব্বজন্মকথা স্মরণ করিতে অসমর্থ হইলেও তাহাদের মনে হইত যেন তাহাদের দীর্ঘ দিনের বিরহের অবসান ঘটিয়াছে। (৭৭-৮৮) যক্ষের

দেহান্তে সে পতির অনুগমন করিলে পত্নীর তপস্যায় শাপমুক্ত হইয়া সেই যক্ষ পুনরায় স্বীয় পূর্ব্বপদ প্রাপ্ত হইয়াছিল।

অতএব ইহা সুস্পষ্ট যে দিব্যজনেরা কোনও কারণে বিধিবশে স্বর্গ হইতে ভূতলে অবতরণ করে এবং নিষ্পাপ হওয়ায় অযোনিজা হইয়া জন্ম-গ্রহণ করে। এই কন্যার কুল দিয়া আপনার কি হইবে? আমি যেরূপ পূর্ব্বেই বলিয়াছি কলিঙ্গসেনার এই কন্যা আপনার পুত্রের পত্নীরূপে বিধি-দ্বারা নির্দ্দিষ্টা হইয়াছে। যৌগন্ধরায়ণ বৎসেশ্বর এবং রাজ্ঞী বাসবদত্তাকে এই কথা বলিলে তাহাদের হৃদয়েও ঐরূপ বোধ জন্মিল। মুখ্যমন্ত্রী এই কথা বলিয়া গৃহে গমন করিলে নৃপতি সানন্দে পানাদি ক্রীড়ায় সেই দিবস রাজ্ঞীর সাহচর্য্যে অতিবাহিত করিল।

ক্রমে ক্রমে কলিঙ্গসেনার দুহিতা মোহাবিষ্টা হইয়া পূর্ব্বজন্মের কথা বিস্মৃত হইল এবং ক্রমে ক্রমে বয়ঃপ্রাপ্তা হইলে তাহার সৌন্দর্য্যও তৎসহ বর্দ্ধিত হইতে লাগিল। মদনবেগের কন্যা বলিয়া তাহার মাতা ও পরিচারি-কারা তাহার "মদনমঞ্চুকা" নামকরণ করিয়া বলিল, "নিশ্চয়ই সমস্ত সুরূপা নারীর রূপ পলায়নকরতঃ উহার নিকট আশ্রয় গ্রহণ করিয়াছে, নতুবা উহাদিগকে ইহার সম্মুখে এতাদৃশ কুরূপা প্রতীয়মান হয় কেন।" (৮৯-৯৬) তাহার রূপের খ্যাতি শ্রবণ করিয়া রাজ্ঞী বাসবদত্তা ঔৎসুক্যবশতঃ একদিন তাহাকে স্বসমীপে আনয়ন করিলে নৃপতি ও যৌগন্ধরায়ণ প্রমুখ সকলের মনে হইল যেন সে দীপশিখার দশার ন্যায় তাহার ধাত্রীর মুখসংলগ্না হইয়া রহিয়াছে। নেত্রামৃতের ন্যায় তাহার অতুলনীয় রূপদর্শনে তথায় এমন কেহই ছিল না যাহার না মনে হইল যে সে রতির অবতার। তখন রাজ্ঞী বাসবদত্তা জগৎনেত্রোৎসব সদৃশ তাহার পুত্র নরবাহনদত্তকে তথায় আনয়ন করিলে কুমুদরাজি যেরূপ নবারুণ দর্শন করে নরবাহনদত্তও তদ্রূপ পদ্মানন বিস্তৃত করিয়া দীপ্তা মদনমঞ্চুকাকে দর্শন করিল। সেই কন্যাও চকোরী যেরূপ চন্দ্রদর্শনে অতৃপ্ত থাকে বিকচাননে সেই লোচনানন্দকারীকে দর্শন করিতে থাকিল। এখন হইতে দৃষ্টিপাশবন্ধ হইয়া দুই শিশু উভয়ে উভয়কে ছাড়িয়া মুহূর্ত্তকালও পৃথক থাকিতে সমর্থ হইল না।

এই প্রকারে কাল অতিবাহিত হইলে "বিবাহ দেবতার ইচ্ছাকৃত" এই কথা মনে করিয়া রাজা উহাদের বিবাহের উদ্যোগ করিতে মনোনিবেশ করিল। কলিঙ্গসেনা এই বার্ত্তা শ্রবণকরতঃ কন্যার ভাবিষ্যৎপতি জামাতা নরবাহনদত্তের প্রতি প্রীতিবশতঃ আকৃষ্টা হইল। অতঃপর বৎসরাজ মন্ত্রীদিগের সহিত পরামর্শ করিয়া পুত্রের নিমিত্ত স্বীয় প্রাসাদের অনুরূপ

একটি পৃথক প্রাসাদ নির্ম্মাণ করিল। সেই নৃপতি পুত্রকে সর্ব্বপ্রকার প্রশংসনীয় গুণমণ্ডিত দর্শন করিয়া প্রয়োজনীয় দ্রব্যাদি সংগ্রহপূর্ব্বক যৌবরাজ্যে অভিষিক্ত করিল। (৯৭-১০৭) প্রথমে তাহার মস্তকে পিতার আনন্দ অশ্রু পতিত হইল এবং পরে বৈদিক মহামন্ত্রপূত তীর্থবারি সিঞ্চিত হইল। তাহার কমলানন অভিষেক জলে ধৌত হইবার সময় আশ্চর্য্যের বিষয় দিগবধূদিগের আননও নির্ম্মলতা প্রাপ্ত হইল। মাতৃগণ তাহার মস্তকে মঙ্গলমাল্য নিক্ষেপ করিবার কালে আকাশ হইতে তৎক্ষণাৎ প্রভূত দিব্যমাল্য বৃষ্টি হইল। দেবতাদিগের দুন্দুভিনিনাদের প্রতিযোগিতা করিতে নভস্তল তূর্য্যধ্বনিতে পূর্ণ হইল। যৌবরাজ্যে অভিষিক্ত হওয়া মাত্র সকলে তাহাকে নত হইয়া প্রণাম করিলে সে স্বপ্রভাবে তথায় অবস্থান করিতে লাগিল।

অতঃপর বৎসরাজ পুত্রের ক্রীড়াসঙ্গী মন্ত্রীপুত্রদিগকে আহ্বান করিয়া তাহাদিগকে যুবরাজের কার্য্যবাহকরূপে নিযুক্ত করিল। যৌগন্ধরায়ণ-পুত্র মুখ্যমন্ত্রীরূপে, রুমণ্বতপুত্র হরিশিখা সেনাপতিরূপে, বসন্তক-পুত্র তপন্তক লীলাসঙ্গীরূপে এবং ইত্যক-পুত্র গোমুখ মুখ্য প্রতীহাররূপে নিযুক্ত হইল। নৃপতির কুলপুরোহিতের ভ্রাতুষ্পুত্রদ্বয় পিঙ্গলিকাতনয় বৈশ্বানর এবং শান্তিসোমকে গৃহপুরোহিত পদে নিযুক্ত করা হইল। নৃপতি ইহাদিগকে পুত্রের সচিবপদে বৃত করিলে পুষ্পবৃষ্টিসহ আকাশ হইতে দৈববাণী শ্রুত হইল, "এই সচিবেরা রাজপুত্রের সমস্ত কার্য্য সুসম্পন্ন করিবে এবং গোমুখ তাহার অবিভিন্ন পার্শ্বচর হইবে। (১০৮-১১৮) এই দৈববাণীতে বৎসরাজ সন্তুষ্ট হইয়া তাহাদিগকে প্রভূত বস্ত্রালংকার প্রদান করিয়া সম্মানিত করিল এবং নৃপতি যখন তাহার পরিজনদিগের উপর ধনরত্নাদি বর্ষণ করিল তখন প্রভূত বিত্তবান হওয়ায় কেহই তথায় 'দরিদ্র'; আখ্যাপ্রাপ্ত হইবার যোগ্য রহিল না, পবনতাড়িত চীনাংশুকাবলী দ্বারা আহূত হইয়া বহুনর্তকী ও চারণ দ্বারা নগরী পূর্ণ হইল।

অতঃপর বিদ্যাধরদিগের মূর্ত্তিমতী লক্ষ্মীর ন্যায় কলিঙ্গসেনা তাহার ভবিষ্যৎ জামাতার উৎসবে যোগদান করিতে আগমন করিলে, বাসবদত্তা, পদ্মাবতী ও সে প্রভুত্ব, মন্ত্র ও উৎসাহ শক্তিত্রয়ীর ন্যায় মিলিত হইয়া নৃত্য করিতে লাগিল। বায়ু দ্বারা আন্দোলিত লতাদৃষ্টে মনে হইল যেন বৃক্ষরাজি নৃত্য করিতেছে আর সচেতন প্রাণীদিগের ত কথাই নাই।

অতঃপর নরবাহনদত্ত যৌবরাজ্যে অভিষিক্ত হইয়া জয় কুঞ্জর আরোহণকরতঃ বহির্গত হইলে পুরস্ত্রীগণ উদ্ধোৎক্ষিপ্ত নয়নে তাহার উপর

নীল পদ্ম, শ্বেত লাজ এবং রক্ত কুমুদসন্নিভ নীল, শ্বেত এবং লোহিতবারি সিঞ্চন করিতে লাগিল। নগরীস্থ পূজ্য দেবতাদিগকে দর্শন করিয়া বন্দী ও চারণদিগের দ্বারা স্তুত হইয়া নরবাহনদত্ত সচিবদিগের সহিত স্বীয় প্রাসাদে প্রবেশ করিল। তখন জামাতার প্রতি অত্যধিক স্নেহবশতঃ কলিঙ্গসেনা নরবাহনদত্তের সাধ্যের অতীত দিব্যপান ও ভোজ্যাদি প্রথমে প্রদানকরতঃ পরে তাহাকে তাহার সচিবমিত্র এবং পরিচারকদিগকে দিব্যবসন ও ভূষণ উপহারস্বরূপ প্রদান করিল। এইরূপে অমৃত আস্বাদনের ন্যায় মহোৎসবে বৎসরাজও অন্যান্য জনগণের দিবস অতিবাহিত হইল।

অতঃপর রজনী আগত হইলে কলিঙ্গসেনা কনার বিবাহের কথা মনে করিয়া সখী সোমপ্রভাকে স্মরণ করামাত্রেই তাহার পতি মহাজ্ঞানী নলকুবের তাহার সুমঙ্গলা পত্নীকে বলিল, "প্রিয়ে, কলিঙ্গসেনা তোমাকে বিশেষভাবে স্মরণ করিয়াছে, তাহার নিকট গমন করিয়া তাহার কন্যার নিমিত্ত একটি দিব্যোদ্যান রচনা কর।" এই কথা বলিয়া সে সেই কন্যার ভূত ও ভবিষ্যৎ বৃত্তান্ত বর্ণনা করিয়া পত্নী সোমপ্রভাকে তৎক্ষণাৎ প্রেরণ করিল। বহুকাল অদর্শনের পর সে আগমন করিলে সখী কলিঙ্গসেনা তাহার কন্ঠালিঙ্গন করিল এবং সোমপ্রভা কুশল প্রশ্নাদির পর তাহাকে বলিল, "তুমি এক মহাশক্তিশালী বিদ্যাধরকে বিবাহ করিয়াছ এবং তোমার কন্যা শিবের প্রাসাদে রতির অবতার। বৎসরাজ হইতে উৎপন্ন কামদেবের অবতার নরবাহনদত্তের পূর্ব্বজন্মের ভার্য্যারূপে সে জন্মগ্রহণ করিয়াছে। নরবাহনদত্ত বিদ্যাধরদিগের রাজচক্রবর্ত্তীরূপে দেবতাদিগের এক কল্পকাল রাজত্ব করিবে এবং তোমার দুহিতা তাহার প্রধানা মহিষী হইবে। তুমি অপ্সরা, কিন্তু ইন্দ্রের শাপে পৃথিবীতে অবতীর্ণা হইয়াছে। কর্ত্তব্য-কর্ম্মসমাপনান্তে তোমাব শাপমুক্তি হইবে। (১১৯-১৩৯) আমার জ্ঞানীপতি আমাকে এই সব বৃত্তান্ত বলিয়াছেন। সখি, তুমি উদ্বিগ্ন হইও না, তুমি সর্ব্ব প্রকার সমৃদ্ধি প্রাপ্ত হইবে। এখন আমি তোমার নিমিত্ত একটি দিব্য উদ্যান নির্ম্মাণ করিব যাহার সমতুল পৃথিবীতে, কিংবা পাতালে নাই।" এই কথা বলিয়া সোমপ্রভা মায়াবলে একটি দিব্যোদ্যান রচনাপূর্ব্বক বিষণ্ণ কলিঙ্গসেনার নিকট হইতে বিদায় গ্রহণ করিয়া প্রস্থান করিল। তখন নিশি প্রভাত হইলে পুরনারীগণ স্বর্গ হইতে অকস্মাৎ ভূতলে পতিত নন্দনকাননসদৃশ উদ্যান দর্শন করিল। বৎসরাজ এই বার্ত্তা শ্রবণ করিয়া মন্ত্রী ও রাজ্ঞীদিগের সহিত তথায় আগত হইলে নরবাহনদত্তও সহচরদিগের সহিত তথায় আগমন করিয়া সেই উদ্যান নিরীক্ষণ করিল।

তথায় বৃক্ষরাজি সম্বৎসর পুষ্প ও ফলধারণ করিত। তথায় রত্নখচিত স্তম্ভাদি প্রাচীর, প্রান্তর ও তড়াগ বিরাজ করিতেছিল। সুবর্ণবর্ণ পক্ষী এবং স্বর্গীয় সৌরভপূর্ণবায়ু পূর্ণ হইয়া সেই উদ্যান যেন স্বর্গের ন্যায় দেবতাদিগের রাজ্য হইতে ভূতলে অবতরণ করিয়াছে।

অতিথিসৎকারেচ্ছু কলিঙ্গসেনাকে এই আশ্চর্য্য দৃশ্য সম্বন্ধে বৎসরাজ প্রশ্ন করিলে সে সকলের শ্রবণের নিমিত্ত প্রত্যুত্তরে বলিল যুধিষ্ঠিরের রাজসভা এবং ইন্দ্রপুরী নির্ম্মাতা বিশ্বকর্ম্মার অবতার ময়দানবের সোমপ্রভা নামে দুহিতা আছে। সে আমার সখী। সে গত রজনীতে আমার সহিত সাক্ষাৎ করিতে আগমন করিয়া আমার কন্যার প্রতি স্নেহবশতঃ তাহার নিমিত্ত মায়াবলে এই দিব্য উদ্যান নির্ম্মাণ করিয়াছে। ( ১৪০-১৫০ ) অতঃপর নৃপতিকে সোমপ্রভা হইতে শ্রুত এই কথা বিজ্ঞাপিত করিয়া তাহার কন্যার ভূত ও ভবিষ্যতের কথা তাহার নিকট ব্যক্ত করিল। তখন তত্রস্থ সকলে কলিঙ্গসেনার উক্তি তাহাদের পূর্ব্বজ্ঞাত বৃত্তান্তের সহিত সামঞ্জস্যপূর্ণ হওয়ায় সন্দেহমুক্ত হইয়া পরমাহ্লাদিত হইল এবং বৎসরাজ রাজ্ঞীগণ এবং পুত্রসহ সেই দিবস কলিঙ্গসেনার আতিথ্য গ্রহণ করিয়া সেই উদ্যানে অতিবাহিত করিল।

পরদিবস দেবায়তনে দেবদর্শনে গমন করিয়া বৎসরাজ তথায় রমণীয় বস্ত্রালংকারভূষিতা কতিপয় নারীর সাক্ষাৎলাভ করিল। তাহাদিগের পরিচয় জিজ্ঞাসা করিলে তাহারা বলিল, "আমরা বিদ্যা এবং গুণরাজি, তোমার পুত্রের নিমিত্ত আগমন করিব এবং এখন আমরা তাহার ভিতরে প্রবেশ করিব।" এই কথা বলিয়া তাহারা অন্তর্হিত হইলে বৎসেশ্বর সবিস্ময়ে স্বীয় গৃহে প্রবেশ করিল। তথায় সে রাজ্ঞী বাসবদত্তা ও মন্ত্রিবৃন্দকে এই কথা জ্ঞাপন করিলে তাহারা ইহা দেবতার কৃপা মনে করিয়া প্রহৃষ্ট হইল। সেই কক্ষে নরবাহনদত্ত প্রবেশ করা মাত্র নৃপতির আদেশে রাজ্ঞী বাসবদত্তা বীণা গ্রহণ করিয়া বাজাইতে থাকিলে সে বিনীত-ভাবে তাহাকে বলিল, "বীণাটি বেসুরে বাজিতেছে।" পিতা, "তবে তুমি ইহা বাদন কর" এই কথা বলিলে সে এমন বীণাবাদন করিল যে গন্ধর্বেরাও তাহাতে চমৎকৃত হইল। ( ১৫১-১৬০ ) পিতা এইরূপে তাহাকে সর্ব্ববিদ্যায় এবং কলায় পরীক্ষা করিলে সে সমস্ত বিষয়েই স্বীয় গুণে পারদর্শিতা লাভ করিল। পুত্রকে সর্ব্বগুণে অলংকৃত দেখিয়া বৎসরাজ কলিঙ্গসেনার তনয়া মদনমঞ্চুকাকে নৃত্যবিদ্যাশিক্ষা দিল। যত দ্রুত সে সর্ব্বকলায় পারঙ্গমা হইতে লাগিল, কুমার নরবাহনদত্তের হৃদয়ও

তত ক্ষুব্ধ হইতে লাগিল। এইরূপে চন্দ্রের যোড়শকলা পূর্ণ হইলে সমুদ্র বিক্ষুব্ধ হয়। অঙ্গভঙ্গি সহকারে তাহাকে সঙ্গীত ও নৃত্য করিতে দর্শন করিয়া রাজপুত্র আনন্দিত হইল, মনে হইল যেন মদনমঞ্চুকা কামদেবের আদেশ পালন করিতেছে, প্রেমিক মুহূর্ত্তকাল দৃষ্টিবহির্ভূত হইলে তাহার লোচন বাষ্পাকুলিত হইত, সে হইত যেন উষাকালের শিশির-সিক্ত পদ্মিনী। সতত তাহার মুখাবলোকন করিয়া তিষ্ঠিতে অসমর্থ হইয়া নরবাহনদত্ত তদীয় উদ্যানে আগমন করিত। কলিঙ্গসেনা স্নেহবশতঃ তাহার কন্যা মদনমঞ্চুকাকে তাহার পার্শ্বে তথায় আনয়নকরতঃ নরবাহনদত্তের প্রীতি উৎপাদন করিত। প্রভুর হৃদয়জ্ঞ গোমুখ নানা প্রকার কাহিনী বিবৃত করিয়া কলিঙ্গসেনাকে তথায় বহুক্ষণ ধরিয়া রাখিত। কুমারও মিত্রের সংবেদশীল মনের পরিচয় পাইয়া প্রহৃষ্ট হইত। প্রভুর হৃদয়ে প্রবেশ করিবার সামর্থ্যই প্রভুকে বশীভূত করিবার পরম উপায় (১৬১-১৬৯)! উদ্যানস্থ সঙ্গীতালয়ে নরবাহনদত্ত স্বয়ং তাহাকে নৃত্যাদি কলায় শিক্ষা প্রদানকরতঃ মদনমঞ্চুকাকে কুশলী করিয়া তুলিল। যখন তাহার প্রিয়তমা নৃত্য করিত তখন সে অত্যন্ত কুশলী চারণদিগকেও লজ্জা প্রদানকরতঃ সমস্ত বাদ্যযন্ত্র বাদন করিত। নানা দিগ্দেশাগত হস্তী, অশ্ব, রথ, চিত্রবিদ্যা ইত্যাদিতে নিপুণ অখিল পণ্ডিতদিগকে সে পরাজিত করিয়াছিল। এইপ্রকারে বিদ্যারাজির স্বয়ংবৃতা বর হইয়া নরবাহনদত্তের শৈশবকাল অতিবাহিত হইল।

একদা রাজপুত্র সমন্ত্রী প্রিয়তমার সহিত নাগবন উদ্যানে গমন করিলে তথায় এক বণিকপত্নী গোমুখের প্রতি প্রণয়াসক্ত হইল। গোমুখ তাহাকে প্রত্যাখ্যান করিলে বণিকপত্নী তাহাকে বিষমিশ্রিত পানীয় প্রদান করিল এবং গোমুখ বণিকপত্নীর সখীর মুখ হইতে তাহা জ্ঞাত হইয়া ঐ পাণীয় গ্রহণ না করিয়া এই প্রকারে স্ত্রীলোকের নিন্দা করিতে লাগিল "হায়! হায়! বিধাতা প্রথমে অবিমৃষ্যকারিতা সৃষ্টিকরতঃ পরে তদনুকরণে নারী সৃষ্টি করিয়াছিলেন। কোন কার্য্যই তাহাদের পক্ষে হীন নহে। যাহাকে নারী বলা হয় সে নিশ্চয়ই গরল ও অমৃত দ্বারা রচিত। যখন কাহারও প্রতি আসক্ত হয় তখন সে অমৃত এবং যখন বিরূপ হয় তখন সে বাস্তবিকই গরল। তাহার প্রফুল্লকান্তি দর্শনকরতঃ কে বুঝিতে পারে যে সে গোপনে পাপ কর্ম্ম সাধন করিবার চক্রান্ত করিয়াছে? কু স্ত্রী বিকশিত পদ্মবনে লুক্কায়িত কুম্ভীরের ন্যায়, কদাচিৎ ভানুর অমল প্রভার ন্যায় স্বামীর প্রশংসার্হা সুস্ত্রী স্বর্গ হইতে পতিত হয়। অন্য পাপিয়সী অনু-

রাগশীলা স্ত্রী পরাসক্তা ও বিরাগবিষে জর্জরিতা হইয়া কাল ভুজঙ্গিনীর ন্যায় পতিকে হত্যা করে! উদাহরণস্বরূপ শত্রুঘ্ন এবং তাহার দুষ্টা ভার্য্যার কাহিনী বলিতেছি। ( ১৫০-১৮১ )

### শত্রুঘ্ন এবং তাহার দুষ্টা ভার্য্যার কাহিনী

কোন গ্রামে শত্রুঘ্ন নামক জনৈক ব্যক্তি বাস করিত। তাহার স্ত্রী অসতী ছিল। একদা সায়ংকালে ভার্য্যাকে উপপতির সহিত দর্শন করিয়া খড়্গ দ্বারা স্বীয় গৃহে সেই উপপতিকে হত্যাকরতঃ পত্নীকে গৃহাভ্যন্তরে রাখিয়া দ্বারদেশে রজনীর আগমন প্রতীক্ষা করিতে লাগিল! নিশাগমে কোনও আবাসপ্রার্থী অতিথি আগত হইলে সে তাহাকে আশ্রয় প্রদান করিয়া সুকৌশলে তাহার সাহায্যে সেই দ্বারের মৃতদেহ বহনকরতঃ সেই রজনীতেই একটি অরণ্যে গমন করিল। যখন সে একটি অন্ধকূপে ঐ শব নিক্ষেপ করিতেছিল তখন পশ্চাত হইতে তাহার ভার্য্যাও তাহাকে তন্মধ্যে নিক্ষেপ করিল। দুষ্টা স্ত্রী এই প্রকার কি কুকর্ম্মই না করিতে পারে!

অল্পবয়স্কা হওয়া সত্ত্বেও গোমুখ এই প্রকারে স্ত্রীচরিত্রের নিন্দা করিল।

তখন নাগবনে নাগার্চ্চনা সমাপন করিয়া নরবাহনদত্ত সপারিষদ স্বীয় প্রাসাদে প্রত্যাবর্ত্তন করিল।

তথায় অবস্থানকালে, স্বয়ং অভিজ্ঞ হওয়া সত্ত্বেও একদা গোমুখপ্রমুখ মন্ত্রীদিগকে পরীক্ষা করিবার নিমিত্ত তাহাদিগকে রাজনীতির সার বিষয়ে প্রশ্ন করিলে তাহারা পরস্পরের সহিত আলোচনা করিয়া বলিল, "আপনি ত সমস্তই জ্ঞাত আছেন, তথাপি প্রশ্ন করিয়াছেন বলিয়া রাজনীতির সারমর্ম্ম আপনার নিকট নিবেদন করিব। ( ১৮২-১৯০ ) তাহারা বলিতে লাগিল, "নৃপতি প্রথমে ইন্দ্রিয় অশ্বে আরোহণকরতঃ তাহাকে বশীভূত করিবে। অতঃপর কামক্রোধাদি অভ্যন্তরস্থ রিপুবর্গকে দমন করিয়া অন্যান্য শত্রুদিগকে বশীভূত করিয়া আত্মজয় করিবে। আত্মজয় করিতে সমর্থ না হইলে সে অসহায় অবস্থায় অন্যাকে কি প্রকারে পরাজিত করিবে? অতঃপর সে মন্ত্রিবর্গ নিযুক্ত করিবে! অনান্য গুণের মধ্যে তাহাদের স্বদেশবাসী হওয়া উচিত এবং দক্ষ, তপোন্বিত, অথর্ব্ববেদজ্ঞ কুলপুরোহিতও নিযুক্ত করিতে হইবে। সুকৌশলে সচিবদিগকে ভয়, লোভ, ধর্ম্ম এবং কাম সম্বন্ধে পরীক্ষা করিয়া তাহাদিগকে নিজ নিজ উপযুক্ত কার্য্যে নিযুক্ত করিবে। যখন তাহারা পরস্পরের মধ্যে আলোচনা করিবে তখন পরীক্ষা

করিয়া দেখিবে তাহাদের বাক্য সত্য, দ্বেষ প্রযুক্ত, স্নেহ প্রযুক্ত অথবা স্বার্থ-প্রণোদিত কিনা। সে সত্যে তুষ্টিলাভ করিবে এবং অসত্যকে যথার্থই দণ্ড প্রদান করিবে। সে চর প্রমুখাৎ তাহাদের চরিত্র সম্বন্ধে অনুসন্ধান করিবে। এই প্রকারে অনাবৃত চক্ষে সে কর্ম্ম সম্পাদন করিবে এবং শত্রুকণ্টকরাশি উন্মূলিত করিয়া ধন, শক্তি এবং সাফল্যের অন্যান্য উপায়াদি অর্জ্জনপূর্ব্বক নিজেকে দৃঢ়ভাবে সিংহাসনে প্রতিষ্ঠিত করিবে; অতঃপর সাহস, প্রভুত্ব এবং মন্ত্রণা এই শক্তিত্রয়ী দ্বারা ভূষিত হইয়া স্বীয় এবং শত্রুর সহিত তারতম্য বিচার করিয়া পরদেশ জয় করিতে ইচ্ছুক হইবে। সে সতত বিশ্বস্ত, প্রাজ্ঞ এবং বিদ্বান উপদেষ্টাদের উপদেশ গ্রহণপূর্ব্বক স্বীয় বুদ্ধি দ্বারা তাহাদের নির্দ্ধারিত নীতি পুঙ্খানুপুঙ্খ রূপে বিচার করিয়া তাহা পরিশোধন করিবে। সাম, দানাদি উপায়ে অভিজ্ঞ হইয়া স্বীয় নিরাপত্তা বিধান করিবে এবং সন্ধি বিগ্রহাদি ষট্ গুণের প্রয়োগ কৌশল দ্বারা সাবধানতা অবলম্বন পূর্ব্বক স্বীয় এবং প্রতিদ্বন্দ্বীর রাজ্য সম্বন্ধে চিন্তা করিয়া সমৃদ্ধি লাভকরতঃ জয়ী হইবে এবং কখনও বিজিত হইবে না। কিন্তু অজ্ঞ ভূপতি লোভান্ধ হইয়া ধূর্ত্ত ভৃত্যদিগের দ্বারা হৃতসর্ব্বস্ব হয়। তাহারা তাহাকে ভুলপথে পরিচালনাপূর্ব্বক বিপদ গহ্বরে নিক্ষেপ করে। কৃষক যেরূপ শালবৃক্ষবেষ্টিত শস্যক্ষেত্রে প্রবেশ করিতে অসমর্থ হয় সেইরূপ এই ধূর্ত্তেরাও অন্য কাহাকেও নৃপতির সমীপে আগমন করিতে বাধা দেয়। অবিশ্বাস্ত ভৃত্যবর্গ নৃপতির গোপন রহস্য জ্ঞাত হইয়া তাহাকে সম্পূর্ণরূপে বশীভূত করে এবং ভেদাভেদ জ্ঞান শূন্য করে। এই নিমিত্ত শ্রী অসন্তুষ্ট হইয়া তাহার নিকট হইতে পলায়ন করেন। আত্মজয়পূর্ব্বক ভূপতি নরচরিত্র জ্ঞাত হইয়া দণ্ডবিধান করিবে এবং এই প্রকারে সে প্রজাদিগের অনুরাগ ভাজন হইয়া শ্রী লাভ করিবে। ( ১৯১-২০৫ ) যথা—

নৃপতি শূরসেন ও তাহার মন্ত্রীবর্গের কাহিনী।

পুরাকালে শূরসেন নামক নরপতি সম্পূর্ণভাবে পরিচারকদের উপর নির্ভর করিত। মন্ত্রীরা একত্রিত হইয়া তাহাকে বশীভূত করিয়া তাহার সমস্ত ধনরত্নাদি হরণ করিয়াছিল। নৃপতি কোনও বিশ্বস্ত ভৃত্যকে পুরস্কৃত করিতে ইচ্ছা করিলে তাহারা তাহাকে তৃণ পর্য্যন্তও প্রদান করিত না। কিন্তু যে সেবক তাহাদের বিশ্বস্ত হইত অযোগ্য হওয়া সত্ত্বেও তাহারা তাহাকে পুরস্কৃত করিত এবং নৃপতিকেও তাহাকে পুরস্কার

প্রদান করিতে প্ররোচিত করিত। নৃপতি ইহা অবলোকন করিয়া ক্রমশঃ দুরাত্মাদিগের সংঘবদ্ধতার কথা অবগত হইয়া সুকৌশলে মন্ত্রীদিগের ভিতর বিভেদ সৃষ্টি করিল। এই প্রকারে তাহাদের ভিতর বিচ্ছেদ উপস্থিত হইলে তাহাদের ঐক্যবন্ধন নষ্ট হইল এবং তাহারা পরস্পরের বিরুদ্ধাচরণ আরম্ভ করিলে রাজা অন্য কর্ত্তৃক প্রতারিত না হইয়া সাফল্যের সহিত রাজত্ব করিতে লাগিল।

## হরিসিংহের কাহিনী।

অতিশয় বুদ্ধিমান না হইলেও নৃপতি হরিসিংহ নীতিতত্ত্ববিদ ছিল। সে অনুরক্ত ও প্রাজ্ঞ মন্ত্রীগণ কর্ত্তৃক পরিবৃত হইয়া দুর্গ এবং ধনরত্নাদি অর্জ্জনপূর্ব্বক প্রজাদিগের শ্রদ্ধা লাভ করিয়াছিল এবং একজন রাজ-চক্রবর্ত্তী দ্বারা আক্রান্ত হইয়াও পরাজিত হয় নাই। বিচার শক্তি এবং বিবেকই রাজ্যশাসনের প্রকৃষ্ট সহায়। আর কিসের প্রয়োজন হইতে পারে?" নিজ নিজ বক্তব্য নিবেদনকরতঃ গোমুখাদি বিরত হইলে নরবাহনদত্ত তাহাদের বাক্য অনুমোদন করিল। যদিও সে জানিত যে পুরুষকারের কথা চিন্তা করিতে হইবে তথাপি ভাগ্য সমস্ত চিন্তার ঊর্দ্ধে এই কথা মনে করিয়া তাহার উপরই সমস্ত আস্থা স্থাপন করিল।

বিলম্ব হওয়াতে নরবাহনদত্ত উৎকণ্ঠিত চিত্তে গাত্রোত্থানপূর্ব্বক তাহাদের সহিত প্রিয়তমা মদনমঞ্চুকার দর্শনলাভের নিমিত্ত তাহার প্রাসাদে গমন করিয়া একটি সিংহাসনে উপবেশন করিলে কলিঙ্গসেনা যথাবিধি সৎকার-পূর্ব্বক বিস্মিত হইয়া গোমুখকে বলিল, "কুমার নরবাহনদত্তের আগমনের পূর্ব্বে অধীরা মদনমঞ্চুকা কুমারকে দর্শন করিবার নিমিত্ত আমার সহিত হর্ম্ম্যোপরি গমন করিলে আমাদের তথায় উপস্থিতিকালে কিরীট ও খড়্গধারী একটি দিব্যপুরুষ আকাশ হইতে অবতরণপূর্ব্বক আমাকে বলিল, "আমি মানসবেগ নামক বিদ্যাধরাধিপতি এবং আপনি সুরভিদন্তা নাম্নী অপ্সরা অভিশপ্তা হইয়া পৃথিবীতে জন্মগ্রহণ করিয়াছেন এবং আপনার এই কন্যাও দিব্যাঙ্গনা। আমি এই বৃত্তান্ত সমস্তই অবগত আছি। (২০৬-২২০) আমি যোগ্যপাত্র, সুতরাং আপনি আপনার কন্যাকে আমার সহিত বিবাহ প্রদান করুন।" সে এই কথা বলিলে আমি অচিরাৎ সহাস্যে তাহাকে বলিলাম, 'তোমাদের যে রাজচক্রবর্ত্তী সম্রাট হইবে সেই নরবাহনদত্তকে দেবতারা ইহার পতিরূপে চিহ্নিত করিয়াছেন।" আমি এই কথা বলিলে সে আমার কন্যার চক্ষুতে উদ্বেগ সঞ্চার করিয়া সহসা বিদ্যুৎলেখার ন্যায়

আকাশে উড্ডীন হইল। এই কথা শ্রবণ করিয়া গোমুখ বলিল, নৃপতির নিকট কুমার সম্বন্ধে একান্তে যে দৈববাণী হইয়াছিল তাহা শ্রবণ করিয়া বিদ্যাধরগণ জ্ঞাত হইয়াছিল যে কুমার ভবিষ্যতে তাহাদের রাজচক্রবর্ত্তী হইবে এবং তখন হইতেই তাহারা কুমারের অনিষ্টসাধন করিতে কৃতসংকল্প হইয়াছিল ; কোন্ স্বাধীনচেতা শক্তিশালী ব্যক্তি প্রভুর নিয়ন্ত্রণে থাকিতে ইচ্ছা করে ? সেইজন্য শিব কুমারের নিরাপত্তার নিমিত্ত গণদিগকে তাহার রক্ষী নিযুক্ত করিয়াছেন। নারদ কর্ত্তৃক কথিত এই বৃত্তান্ত আমি পিতার মুখ হইতে শ্রবণ করিয়াছি। এই নিমিত্তই বিদ্যাধরেরা কুমারের শত্রু হইয়াছে।" এই কথা শ্রবণ করিয়া এবং নিজের কথা চিন্তা করিয়া ভীতা কলিঙ্গসেনা বলিল, "আমার ন্যায় মায়াবলে প্রতাড়িতা হইবার পূর্ব্বেই কুমার মদনমঞ্চুকাকে এখন বিবাহ করুক না কেন ?" এই বাক্য শ্রবণে গোমুখ ও অন্যান্যেরা কলিঙ্গসেনাকে বলিল, "আপনি বৎসরাজকে এই বিষয়ে উদ্বুদ্ধ করুন।" তখন নরবাহনদত্ত তদ্গতচিত্তে সেই বিকশিত পদ্মাননা, নীলকমললোচনা, বন্ধুকপুষ্পোষ্ঠী, মন্দারপুষ্পস্তবকস্তনী, শিরীষপেলবাঙ্গী, কন্দর্প কর্ত্তৃক জগজ্জয়ী পঞ্চপুষ্পে গঠিত একটি অতুলনীয় শরের ন্যায় মদনমঞ্চুকার দিকে দৃষ্টি নিবদ্ধ করিয়া আনন্দ লাভ করিতেছিল। ( ২২৯-২৩২ )

পরদিবস কলিঙ্গসেনা স্বয়ং নৃপতির নিকট গমনকরতঃ কন্যার বিবাহের কথা উত্থাপন করিলে বৎসরাজ তাহাকে বিদায়করতঃ মন্ত্রীদিগকে আহ্বান করিয়া রাজ্ঞী বাসবদত্তার সমক্ষে তাহাদিগকে বলিল, "কলিঙ্গসেনা দুহিতার বিবাহের নিমিত্ত উদ্বিগ্না হইয়াছে। কি প্রকারে ইহা সম্পাদন করা যাইবে, কারণ জনগণের ধারণা কলিঙ্গসেনা অসতী। জনগণের কথা আমাদের চিন্তা করিতে হইবে। পুরাকালে সীতা সাধ্বী হওয়া সত্ত্বেও লোকাপবাদে রামচন্দ্র কি তাহাকে ত্যাগ করিয়াছিলেন না ? ভীষ্ম কর্ত্তৃক ভ্রাতার নিমিত্ত সবলে নীতা হইলেও পূর্ব্বে এক পতি বরণ করিয়াছিলেন বলিয়া অম্বা কি পরিত্যক্তা হইয়াছিলেন না ? সেই প্রকারে এই কলিঙ্গসেনাও স্বেচ্ছায় অকস্মাৎ আমাকে বরণ করিয়া মদনবেগ কর্ত্তৃক পরিণীতা হইয়াছিল। এই নিমিত্ত লোকেরা তাহাকে দোষী সাব্যস্ত করিয়াছে। সেইজন্য নরবাহনদত্ত গন্ধর্বমতে তাহার পত্নী হইবার যোগ্যা কলিঙ্গসেনার দুহিতাকে বিবাহ করুক।" বৎসরাজ এই কথা বলিলে যৌগন্ধরায়ণ প্রত্যুত্তর করিল, "দেব, কলিঙ্গসেনা এই অন্যায় প্রস্তাবে রাজী হইবেন কেন ? কারণ আমি লক্ষ্য করিয়াছি তিনি এবং তাহার কন্যা সামান্যা

মানবী নহেন, আমার প্রাজ্ঞ মিত্র ব্রহ্মরাক্ষসও এই কথা বলিয়াছে।" যখন তাহারা পরস্পরে এই কথা আলোচনা করিতেছিল তখন আকাশ হইতে মাহেশ্বরী বাণী শ্রুত হইল, "আমার নেত্রাগ্নিতে কামদেব ভস্মীভূত হইয়া নরবাহনদত্তরূপে জন্মগ্রহণ করিয়াছে এবং রতির তপস্যায় তুষ্ট হইয়া আমি তাহার ভার্য্যারূপে মদনমঞ্চুকাকে সৃষ্টি করিয়াছি। আমার প্রসাদে সে তাহাকে প্রধানামহিষীপদে বৃত করিয়া বিদ্যাধরদিগের রাজচক্রবর্ত্তীরূপে কল্পকাল রাজত্ব করিবে। এই কথা বলিয়া দৈববাণী নীরব হইল। (২৩৩-২৪৫)

ভগবান মহেশ্বরের এই বাণী শ্রবণ করিয়া বৎসরাজ সপারিষদ তাহার আরাধনাকরতঃ প্রফুল্লচিত্তে পুত্রের বিবাহোদ্যোগ করিতে লাগিল। তখন বৎসরাজ পূর্ব্বেই সত্য জ্ঞাত থাকা বিধায় মন্ত্রীকে অভিনন্দিত করিয়া গণকদিগকে শুভলগ্ন নির্দ্দিষ্ট করিবার নিমিত্ত আহ্বান করিল। পুরস্কৃত হইয়া তাহারা বলিল যে কতিপয় দিবসান্তেই শুভলগ্ন উপস্থিত হইবে। সেই গণকেরা পুনরায় তাহাকে বলিল, "হে বৎসেশ, আমাদের শাস্ত্রদৃষ্টে প্রতীয়মান হইতেছে যে আপনার পুত্রের সহিত তাহার ভার্য্যার স্বল্পকালের নিমিত্ত বিচ্ছেদ হইবে।" নৃপতি তখন পুত্রের বিবাহের নিমিত্ত স্বীয় বৈভবোচিত আয়োজন করিতে লাগিল। তাহার উদ্যোগে শুধু তাহার নগরী নহে, সমস্ত পৃথিবী কম্পিত হইতে লাগিল। বিবাহ-দিবস আগত হইলে কলিঙ্গসেনা পিতৃপ্রেরিত দিব্য অলংকারে কন্যাকে সজ্জিত করিল। সোমপ্রভাও পতির নির্দ্দেশে তথায় আগমন করিয়াছিল। দিব্যপরিণয়সূত্রে সজ্জিত হইয়া মদনমঞ্চুকাকে আরও সুন্দর দেখাইতেছিল। কৃত্তিকা সহযোগে চন্দ্র কি আরও বেশী সুন্দর বলিয়া প্রতিভাত হয় না? (২৪৬-২৫১) তাহার সম্মানে শিবকর্ত্তৃক আদিষ্ট হইয়া স্বর্গের অপ্সরাগণ মঙ্গলগীতি গান করিয়াছিল। কন্যার সৌন্দর্য্যে তাহারা যেন লজ্জায় লুক্কায়িত হইয়াছিল, কিন্তু তাহাদের গীতধ্বনি শ্রুত হইয়াছিল। স্বর্গের অনুপনীয় গায়কদিগের তানসংযোগে তাহারা গৌরীর সম্মানার্থ অপূর্ব্ব গান করিতেছিল, "হে পর্ব্বতদুহিতা, আপনার জয় হউক। আপনার ভক্তদিগের প্রতি কৃপাবশতঃ আপনি অদ্য রতির তপশ্চর্য্যার সাফল্যে তাহাকে আশীর্ব্বাদ করিতে স্বয়ং আগমন করিয়াছেন।" অতঃপর নরবাহনদত্ত বহু বাদ্যযন্ত্র দ্বারা সজ্জিত বিবাহমণ্ডপে বিবাহসূত্রে উত্তমরূপে সজ্জিত হইয়া প্রবেশ করিল। সযত্নে বিবাহের কোনপ্রকার বিধি বর্জ্জিত না হইয়া মঙ্গল বিবাহান্তে বর ও বধূ উচ্চযজ্ঞবেদী আরোহণ করিল। নৃপতিদিগের

শিরস্থিত অমলরত্নদীপের ন্যায় তথায় অগ্নি প্রজ্বলিত হইতেছিল। চন্দ্র ও সূর্য্য যুগপৎ হৈম সুমেরু পর্ব্বত প্রদক্ষিণ করিবার সময় পৃথিবীর যেরূপ শোভা হইতে পারে বর ও কন্যা যখন অগ্নি প্রদক্ষিণ করিতেছিল কেবল তাহার সহিতই সেই দৃশ্যের তুলনা করা যাইতে পারে। অন্তরিক্ষের দুন্দুভিনাদে বিবাহোৎসবের তূর্য্যধ্বনিই কেবলমাত্র স্তিমিত হইয়াছিল না, দেবতাদিগের পুষ্পবৃষ্টিও পুরনারীদিগের লাজবর্ষণ আবৃত করিয়াছিল। উদারচেতা কলিঙ্গসেনা জামাতাকে রাশি রাশি স্বর্ণালংকার প্রদান করিয়া সম্মানিত করিয়াছিল। তুলনা করিলে পৃথিবীস্থ কৃপণ নরপতিগণ কেন, অলকাপতিকেও দরিদ্র বলিয়া মনে হইতেছিল। (২৫২-২৫৮) তাহাদের বহুদিবসের মনোবাঞ্ছা পূর্ণ্যকরতঃ শুভবিবাহ সমাপনান্তে বধূ ও বর বহুনারী অধ্যুষিত নানাপ্রকার বিশুদ্ধ দ্রব্যে সজ্জিত অন্তঃপুরে প্রবেশ করিল। সম্বাহিনী পরিবৃত হইয়া বহু নৃপতি দ্বারা বৎসরাজের নগরী পরিপূর্ণ হইল। তাহাদের শৌর্য্য পৃথিবীর প্রশংসা অর্জ্জন করিলেও তাহারা অধীন অম্বুনিধির ন্যায় উপহারস্বরূপ বহুমূল্য রত্নাদি হস্তে তথায় উপস্থিত হইয়াছিল। মহোৎসবের দিন নৃপতি পরিজনদিগকে এত সুবর্ণ প্রদান করিয়াছিলেন যে, কেবলমাত্র রমণীদিগের গর্ভস্থ ভ্রূণেরাই স্বর্ণমণ্ডিত হইতে পারে নাই। পৃথিবীর সর্ব্বদিক হইতে আগত উৎকৃষ্ট চারণ ও নর্ত্তকীদিগের স্তবে, সংগীতে, নৃত্যে, বাদ্যে এবং দিগন্ত হইতে উত্থিত সংগীতে জগৎ মুখরিত হইয়াছিল। সেই উৎসবে বায়ুতাড়িত পতাকারাজি বাহুলতার ন্যায় কম্পিত হওয়াতে মনে হইল যেন কৌশাম্বী নগরীও নৃত্য করিতেছে। স্ত্রীদিগের রচিত মণ্ডনাভরণে নগরী অপরূপ শোভা ধারণ করিয়াছিল। এইরূপে প্রতিদিবস আনন্দোৎসব বর্দ্ধিত হইয়া বহুকাল পর্য্যন্ত চলিয়াছিল এবং সুহৃদ আত্মীয় স্বজন ও জনগণের আনন্দ উৎপাদনকরতঃ তাহাদের মনোরথ আশাতীত ভাবে পূরণ করিয়াছিল। এই প্রকারে কীর্ত্তিলাভেচ্ছু যুবরাজ নরবাহনদত্ত মদনমঞ্চুকার সমভিব্যাহারে এই জীবলোকের সুখভোগ করিতে লাগিল। (২৫৯-২৬৫)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত কথাসরিতসাগরের মদনমঞ্চুকালম্বকের অষ্টমতরঙ্গ সমাপ্ত।

মদনমঞ্চুকা নামক ষষ্ঠ লম্বক সমাপ্ত।

শ্লোক সংখ্যা—২৬৫

ক্রমিক সংখ্যা—৫৭৩৫

## দ্বিতীয় খণ্ড

### সপ্তম লম্বক

রত্নপ্রভা

এই কথামৃত প্রাচীনকালে শিব এবং পার্ব্বতীর প্রণয়রূপ মন্দার পর্ব্বতের আলোড়নের ফলে হরমুখসমুদ্র হইতে উদ্গত হইয়াছিল। যাহারা এই অমৃত কাহিনী পান করে, মহাদেবের প্রসাদে তাহাদের সকল বিঘ্ন নাশ হইয়া ঐশ্বর্য্যলাভ হয় এবং ভূতলে জীবিতাবস্থায় তাহারা অমর পদলাভ করে।

## প্রথম তরঙ্গ

ক্রীড়াচ্ছলে কেশাকর্ষিত নখস্পৃষ্ট শিবের মস্তক বহু ইন্দুরত্নে সজ্জিত হইয়া তোমাদের সমৃদ্ধি আনয়ন করুক। মদস্রাবী কুণ্ঠিতাগ্র সফলতা প্রদানকারী শুণ্ডযুক্ত গজানন তোমাদিগকে রক্ষা করুন।

এই প্রকারে বৎসরাজের যুবকপুত্র নরবাহন দত্ত প্রাণসমা মদনমঞ্চুকাকে বিবাহ করিয়া স্বেচ্ছামত গোমুখপ্রমুখ মন্ত্রীদিগের সহিত সফলমনোরথ হইয়া কৌশাম্বীতে বাস করিতে লাগিল।

একদা উল্লাসমত্ত কোকিলরবে রণিত মলয়-মারুতান্দোলিত নৃত্যরত লতাসংবলিত ভৃঙ্গসঙ্গীতমুখর বসন্তোৎসব সমাগত হইলে কুমার মন্ত্রীদিগের সহিত উদ্যানে বিহার করিতে গমন করিল। তথায় ভ্রমণ করিতে করিতে তাহার বয়স্য তপন্তক সহসা প্রফুল্ল বদনে বিকশিত নয়নে তাহার সমীপে অচিরাৎ আগমনকরতঃ নিবেদন করিল, "কুমার, অতিদূরে একটি অপরূপা সুন্দরী কন্যাকে আকাশ হইতে অবতরণপূর্ব্বক অশোকতরুতলে দণ্ডায়মান অবস্থায় দর্শন করিলাম। সৌন্দর্য্যে চতুর্দ্দিক উদ্ভাসিত করিয়া সখীবৃন্দসহ অগ্রসর হইয়া সে তোমাকে আনয়ন করিবার নিমিত্ত আমাকে হেথায় প্রেরণ করিয়াছে। (১-৯) এই বাক্য শ্রবণ করিয়া নরবাহনদত্ত তাহাকে দর্শন করিবার নিমিত্ত উৎসুক হইয়া সপার্ষদ সেই তরুমূলে গমন করিল। তথায় সে ভৃঙ্গলোললোচনা রক্তপল্লবৌষ্ঠী পীনস্তবকস্তনী পরাগপুঞ্জদ্বারা গৌরাঙ্গী-কৃতা, তাপহারিণী ছায়ার ন্যায় মূর্ত্তিমতী বনদেবীসমা সুন্দরীকে প্রত্যক্ষ করিল। কুমার সেই দিব্যাঙ্গনার সমীপে উপস্থিত হইলে সে তাহাকে নত মস্তকে প্রণাম করিল। রাজপুত্রের নয়ন তাহার রূপে মুগ্ধ হইল এবং সে তাহাকে সাদর সম্ভাষণ করিল। সকলে উপবিষ্ট হইলে তাহার মন্ত্রী ঐ নারীকে জিজ্ঞাসা করিল, "ভদ্রে, তুমি কে এবং কি নিমিত্ত তোমার হেথায় আগমন হইয়াছে?" এই কথা শ্রবণ করিয়া সে মন্মথের আজ্ঞায় লজ্জা পরিত্যাগপূর্ব্বক নরবাহনদত্তের কমলাননের প্রতি মুহুর্মুহু অনুরাগপূর্ণ তির্য্যকদৃষ্টি নিক্ষেপ করিয়া স্বীয় বৃত্তান্ত সবিস্তারে বর্ণনা করেতে আরম্ভ করিল (১০-১৬)।

ত্রিজগৎ বিখ্যাত হিমবৎনামক পর্ব্বতমালার বহু শৃঙ্গ আছে। কিন্তু তাহার একটি শৃঙ্গ, যথায় শিব বাস করেন, দ্যুতিমান মনিপ্রভামালার তুহিনদীপ্তিতে উদ্ভাসিত এবং বিরাট আকাশের ন্যায় তাহাকে পরিমাপ করা অসম্ভব। তাহার সানুদেশে হরপ্রসাদে জরা, মৃত্যু এবং ভয়হীন হইয়া নানাপ্রকার ওষধি ও সিদ্ধগণ বাস করে। বহু বিদ্যাধর সমাগমে হরিৎবর্ণ ধারণপূর্ব্বক ইহার শোভা অমরগণের সুমেরু শৃঙ্গকেও অতিক্রম করিয়াছে। ইহার উপরে প্রভাকরের আবাসস্থলের ন্যায় কাঞ্চন শৃঙ্গ নাম্নী এক প্রভাময়ী সুবর্ণপুরী অবস্থিত। তথায় উমাপতির প্রতি দৃঢ়ভক্তি সম্পন্ন হেমপ্রভনামক বিদ্যাধরপতি বাস করে। যদিও তাহার অনেক পত্নী আছে তথাপি চন্দ্রের রোহিণীর ন্যায় তাহার অলঙ্কার-প্রভানাম্নী একমাত্র সাতিশয় অনুরক্ত মহিষী আছে। সেই ধার্ম্মিকরাজা প্রত্যহ মহিষীর সহিত প্রাতঃকালে গাত্রোত্থানপূর্ব্বক হর এবং তদ্পত্নী গৌরীকে অর্চ্চনা করিত এবং মনুষ্যলোকে অবতরণ করিয়া প্রত্যহ দরিদ্র ব্রাহ্মণদিগেকে সহস্র লক্ষ সুবর্ণ মুদ্রা দান করিত। অতঃপর স্বর্গে আরোহণপূর্ব্বক রাজ-কার্য্যাদি বিধিমত সমাপনান্তে নিয়তব্রতী মুনিদিগের ন্যায় পানাহার করিত। এই প্রকারে কিয়দ্দিবস গত হইলে ঘটনাচক্রে অপুত্রক নৃপতির হৃদয় চিন্তাক্রান্ত হইল। রাজাকে বিমর্ষ দর্শন করিয়া প্রিয়তমা অলঙ্কার-প্রভা তাহার কারণ জানিতে চাহিলে সে তাহাকে বলিল 'দেবি, আমার সমস্ত সম্পদই আছে কিন্তু একটি পুত্রসন্তান না থাকাতে মর্ম্মপীড়া ভোগ করিতেছি। বহুপূর্ব্বে শ্রুত এক অপুত্রক ধার্ম্মিক ব্যক্তির কাহিনী আমার স্মরণে উদিত হইতেছে (১৭-৩০)।

## সত্ত্বশীল এবং রত্নদ্বয়ের কাহিনী

"সেটি কি কাহিনী?" রাজ্ঞী এই প্রশ্ন করিলে নৃপতি সংক্ষেপে নিম্নোক্ত রূপে সেই কাহিনী বর্ণনা করিল—

চিত্রকূট নগরীতে ব্রাহ্মণপূজক সার্থক নামা ব্রাহ্মণবর নামক নরপতি বাস করিত। তাহার সতত যুদ্ধানিরত সত্ত্বশীল নামক বিজয়ী ভৃত্য ছিল। সে নৃপতির নিকট হইতে প্রতিমাসে শতমুদ্রা প্রাপ্ত হইত। নিঃসন্তান হওয়ায় দানই তাহার একমাত্র ব্যসন ছিল এবং তন্নিমিত্ত ঐ পরিমাণ স্বর্ণ-মুদ্রা তাহার পক্ষে পর্য্যাপ্ত ছিল না। সত্ত্বশীল সর্ব্বদাই চিন্তা করিত,

"বিধাতা আমার তুষ্টির নিমিত্ত আমাকে পুত্র সন্তান প্রদান করেন নাই কিন্তু দানব্যসন প্রদান করিয়াছেন এবং তাহাও বিত্তহীনতার সহ। পৃথিবীতে দানব্যসনাসক্ত বিত্তহীন দরিদ্র হইয়া জন্মগ্রহণাপেক্ষা জীর্ণ, শুষ্ক বৃক্ষ অথবা শিলাখণ্ড হইয়া জন্মগ্রহণ করা বরং শ্রেয়ঃ।" একদা উদ্যানে ভ্রমণ করিতে করিতে ভাগ্যক্রমে সে বিত্তলাভ করিল এবং ভৃত্যদিগের সাহায্যে অবিলম্বে সেই ভাস্বর ও বহুমূল্য রত্নরাজি গৃহে আনয়নকরতঃ কিয়দংশ স্বীয় প্রমোদাদিতে ব্যয় করিয়া অবশিষ্ট রত্নাদি ব্রাহ্মণ, ভৃত্যাদি এবং মিত্রবর্গের ভিতর বিতরণ করিয়া সাত্ত্বিকভাবে জীবনযাপন করিতে লাগিল। ইতোমধ্যে আত্মীয় স্বজনেরা ইহা দর্শন করিয়া গোপনরহস্য অনুমানকরতঃ স্বেচ্ছায় রাজপ্রাসাদে গমনপূর্ব্বক নৃপতিকে সত্ত্বশীলের ধনপ্রাপ্তির বিষয় জ্ঞাত করিল (৩১-৪৩)। ভূপতি সত্ত্বশীলকে আহ্বান করিলে প্রতিহারের আদেশে তাহাকে কিয়ৎকাল একান্তে প্রাসাদাঙ্গনে দণ্ডায়মান অবস্থায় থাকিতে হইল। সে তথায় হস্তস্থিত শীলাবজ্রদ্বারা ভূমিখনন করিতে থাকিলে এক তাম্রপাত্রপূর্ণ প্রচুর ধনপ্রাপ্ত হইল। মনে হইল যেন বিধি তাহার সদ্গুণে তুষ্ট হইরা তাহার ইষ্টমত নৃপতির সম্মানার্থ উহা প্রদান করিয়াছেন। সুতরাং সে পূর্ব্বের ন্যায় পুনরায় মৃত্তিকাদ্বারা উহা আবৃত করিল এবং প্রতিহার কর্ত্তৃক আহূত হইয়া নৃপতি সমীপে আগমন করিল। নত হইয়া তাহাকে প্রণাম করিলে নৃপতি স্বয়ং তাহাকে বলিল, "আমি শ্রবণ করিয়াছি যে, তুমি ধনপ্রাপ্ত হইয়াছ। উহা আমাকে প্রদান কর।" সত্ত্বশীল প্রত্যুত্তর করিল, "দেব, আমি প্রথমে যাহা প্রাপ্ত হইয়াছিলাম অথবা অদ্য যাহা প্রাপ্ত হইরাছি সেই ধন আপনাকে প্রদান করিব কিনা আদেশ করুন!" নৃপতি তাহাকে বলিল "সম্প্রতি যাহা তোমার হস্তগত হইয়াছে তাহাই প্রদান কর।" তখন সত্ত্বশীল অঙ্গনপ্রান্তে গমনপূর্ব্বক সেই ধন নৃপতিকে প্রদান করিলে সে ধনপ্রাপ্তিতে সন্তুষ্ট হইয়া সত্ত্বশীলকে বলিল "যাও, পূর্ব্বপ্রাপ্ত ধন স্বেচ্ছামত ভোগ কর।" সত্ত্বশীল তখন গৃহে প্রত্যাবর্ত্তনপূর্ব্বক দানভোগাদিদ্বারা স্বীয় নাম অতিমাত্রায় সার্থককরতঃ অপুত্রতাজনিত কষ্টের কিঞ্চিৎ লাঘব করিল (৪১-৪৯)।

সত্ত্বশীলের এই কাহিনী আমি বহু পূর্ব্বে শ্রবণ করিয়াছিলাম এবং অধুনা ইহা স্মরণপথে উদিত হওয়াতে অপুত্রক হইবার দুঃখ ভোগ করিতেছি।" বিদ্যাধরাধিপতি হেমপ্রভ এই কথা বলিলে অলংকারপ্রভা উত্তর করিল, "ইহা অতীব সত্য। বিধি এই প্রকারেই দত্ত্বানদিগকে

কৃপা করেন। সংকটে পতিত হইয়া সত্ত্বশীল কি দ্বিতীয়বার ধনপ্রাপ্ত হইয়াছিল না? তুমিও তদ্রূপ তোমার সত্যপ্রভাবে তোমার অভীষ্টলাভ করিবে। ইহার সত্যতা প্রমাণ করিবার নিমিত্ত বিক্রমতুঙ্গের কাহিনী বলিতেছি, শ্রবণ কর।—

## বীর নৃপতি বিক্রমতুঙ্গের কাহিনী

পৃথিবীর অলংকার স্বরূপ পাটলিপুত্র নামক নগরী আছে। বর্ণরাজি সম্পূর্ণ করিবার নিমিত্ত ইহা বহু বর্ণের মূল্যবান রত্নে ভূষিত। সেই নগরীতে পুরাকালে বিক্রমতুঙ্গ নামক নরপতি বাস করিত। সে দানে প্রার্থীকে অথবা যুদ্ধে শত্রুকে কখনও পৃষ্ঠদেশ প্রদর্শন করিত না। একদা সেই নৃপতি মৃগয়ার্থে অরণ্যে প্রবেশ করিয়া কোনও দ্বিজকে যজ্ঞে বিল্বফল প্রদান করিতে দর্শন করিলে তাহাকে প্রশ্ন করিতে ইচ্ছুক হইল। কিন্তু তাহার সমীপে গমন না করিয়া সৈন্যসহ বহুদূরে মৃগয়ারসাস্বাদনের নিমিত্ত প্রস্থান করিল। বহুক্ষণ মৃগ ও সিংহদিগকে কন্দুকক্রীড়ার ন্যায় উর্দ্ধে উৎক্ষিপ্ত এবং অধঃপতিত করিয়া তাহাদিগকে স্বহস্তে নিধন করতঃ প্রত্যাবর্তনকালে তখনও ব্রাহ্মণকে পূর্বের ন্যায় যজ্ঞে রত দেখিয়া তাহার নিকট গমন পূর্বক নতশিরে তাহার নাম এবং বিল্বফল যজ্ঞ হইতে কি ফল প্রাপ্ত হওয়া যাইবে, তাহা শুধাইল। নৃপতিকে আশীর্বাদান্তে দ্বিজ বলিল, "আমি নাগশর্মা নামক ব্রাহ্মণ, বিল্বযজ্ঞ হইতে কি ফল প্রাপ্তির আশা করি তাহা শ্রবণ কর। (৫০-৬০) অনলদেব বিল্ব যজ্ঞে তুষ্ট হইলে যজ্ঞকুণ্ড হইতে স্বর্ণ বিল্বফল নিষ্ক্রান্ত হইবে। তখন অগ্নিদেব সশরীরে আবির্ভূত হইয়া আমাকে বর প্রদান করিবেন। আমি বিল্বফল আহুতিদানে বহুকাল অতিবাহিত করিয়াছি। কিন্তু আমার পুণ্যবল এতই স্বল্প যে এখন পর্যন্তও অগ্নিদেব সন্তুষ্ট হন নাই। সে এই কথা বলিলে সত্ত্ববান নৃপতি প্রত্যুত্তর করিল, "তবে আহুতি প্রদান করিবার নিমিত্ত আমাকে একটি বিল্বফল দান করুন, আমি অগ্নিদেবকে আপনার প্রতি তুষ্ট করিব।" তখন ব্রাহ্মণ নৃপতিকে বলিল, "আমি শুদ্ধ ব্রতাচারী হওয়া সত্ত্বেও অগ্নিদেবকে তুষ্ট করিতে পারি নাই, আর তুমিও অসংশোধিত এবং অশুচি, কিপ্রকারে তাহায় তুষ্টিবিধান করিবে?" নৃপতি তখন পুনরায় ব্রাহ্মণকে বলিল, "আপনি কিছু মনে করিবেন না। আমাকে একটি বিল্বফল প্রদান করুন এবং শীঘ্রই একটি আশ্চর্যজনক দৃশ্য অবলোকন করিবেন।" তখন উৎসুক হইয়া

দ্বিজ আমাকে একটি বিল্বফল প্রদান করিলে সে দৃঢ়চিত্তে ধ্যান করিতে লাগিল, "হে অনলদেব, আপনি যদি এই বিল্বফলে সন্তুষ্ট না হন তবে আমি স্বীয় মস্তক আহুতি দিব।" এই কথা বলিয়া সে বিল্বফল আহুতি প্রদান করিল। তখন সপ্তশিখদেব যজ্ঞকুণ্ড হইতে নৃপতির শৌর্য্য-বৃক্ষের ফলস্বরূপ একটি স্বর্ণ বিল্বফল হস্তে সশরীরে উত্থিত হইয়া নৃপতিকে বলিল, "রাজন্, আমি তোমার সাহসে তুষ্ট হইয়াছি, কোন বর প্রার্থনা কর। ( ৬১-৭০ )" এই কথা শ্রবণ করিয়া সেই মহা সত্ত্বান মহীপতি তাহার সম্মুখে প্রণত হইয়া বলিল, "এই ব্রাহ্মণকে তাহার অভিলাষ পূরণ করিতে দিন, আমার আর অন্য কি বরের প্রয়োজন আছে?" নৃপতির এই বাক্য শ্রবণ করিয়া অগ্নিদেব অতিশয় সন্তুষ্ট হইয়া তাহাকে বলিলেন, "এই ব্রাহ্মণ মহাবিত্তশালী হইবে এবং আমার প্রসাদে তোমার ধনকোষও কোনদিন হ্রাসপ্রাপ্ত হইবে না।" অগ্নিদেব এই প্রকারে বর প্রদান করিলে ব্রাহ্মণ তাহাকে শুধাইল, "এই স্বেচ্ছাচারী রাজার সম্মুখে আপনি অচিরাৎ আবির্ভূত হইলেন, কিন্তু হে বরেণ্যদেব, আমি ব্রতচারী হওয়া সত্ত্বেও কি কারণে আমাকে দর্শন প্রদান করেন নাই?" তখন বরদ অগ্নিদেব প্রত্যুত্তর করিলেন, "যদি আমি দর্শন প্রদান না করিতাম তবে এই দৃঢ়ব্রতী নৃপতি আমার নিকট মস্তক আহুতি প্রদান করিত।" এই জগতে দৃঢ় সত্ত্বান্দিগের অচিরে সাফল্যলাভ হয়। কিন্তু তোমার ন্যায় মন্দসত্ত্বদিগের নিকট, হে দ্বিজ, সফলতা অতি ধীরে আগমন করে।" এই কথা বলিয়া বহ্নিদেব অন্তর্হিত হইলে নাগশর্ম্মা রাজার নিকট হইতে বিদায় গ্রহণ পূর্ব্বক কালক্রমে প্রভূত বিত্তশালী হইল এবং নৃপতি বিক্রমতুঙ্গ, যাহার বিক্রম পরিজনেরা দর্শন করিয়াছিল, সেও তাহাদের প্রশংসামুখর হইয়া স্বপুরী পাটলিপুত্র নগরীতে প্রত্যাবর্ত্তন করিল। ( ৭১-৭৮ )

নৃপতি এইরূপে তথায় বাস করিতে থাকিলে একদিন অকস্মাৎ শত্রুঘ্ন নামক তাহার এক প্রতিহার তৎসমীপে প্রবেশকরতঃ তাহাকে একান্তে বলিল, "দেব, দ্বারদেশে দত্তশর্ম্মা নামক একটি ব্রাহ্মণ বালক আপনার দর্শন লাভ করিতে আগমন করিয়াছে। সে আপনার নিকট গোপনে কিছু নিবেদন করিতে ইচ্ছা করে।" নৃপতি তাহাকে প্রবেশ করিতে অনুমতি প্রদান করিলে সেই বালক রাজাকে আশীর্ব্বাদ পূর্ব্বক, নতশিরে তাহার নিকট উপবেশন করিয়া নিবেদন করিল, "দেব, একপ্রকার চূর্ণ সহযোগে আমি তাম্র হইতে সুবর্ণ প্রস্তুত করিতে সক্ষম। আমার গুরু আমাকে এই প্রক্রিয়া

দেখাইয়াছেন এবং আমি স্বচক্ষে তাহাকে উক্ত কৌশল প্রয়োগে স্বর্ণ প্রস্তুত করিতে দর্শন করিয়াছি।" এই কথা বলিলে রাজাজ্ঞায় তাম্র আনীত হইল এবং উহা দ্রবীভূত হইলে বালক তদুপরি ঐ চূর্ণ নিক্ষেপ করিল। কিন্তু যখন ঐ চূর্ণ নিক্ষিপ্ত হইতেছিল তখন একটি যক্ষ অদৃশ্য থাকিয়া উহা অপহরণ করিল। অগ্নিদেবের কৃপায় কেবলমাত্র নৃপতি উহা দর্শন করিতে সমর্থ হইয়াছিল, কিন্তু ঐ চূর্ণ তাম্র স্পর্শ না করাতে তাম্র সুবর্ণে পরিবর্ত্তিত হইল না। সে তিনবার চেষ্টা করিয়াছিল কিন্তু তিনবারই বৃথা হইল। কিন্তু সত্ত্ববান শ্রেষ্ঠ নৃপতি হতাশ বালকের হস্ত হইতে স্বয়ং চূর্ণ গ্রহণ করিয়া উহা দ্রবীভূত তাম্রের উপর নিক্ষেপ করিলে যক্ষ উহা হরণ না করিয়া সহাস্যে প্রস্থান করিল। চূর্ণের সংযোগে তখন তাম্র সুবর্ণে পরিণত হইলে বিস্মিত বালক রাজাকে উহার কারণ জিজ্ঞাসা করিল এবং নৃপতি যক্ষঘটিত বৃত্তান্ত যেরূপ প্রত্যক্ষ করিয়াছিল তাহা বলিল। (৭৯-৮৯) সেই বালকের নিকট হইতে চূর্ণ সংক্রান্ত প্রক্রিয়া শিক্ষা করিয়া নৃপতি তাহার উদ্বাহ ক্রিয়া সম্পাদনকরতঃ সে যাহা ইচ্ছা করিল তাহাই তাহাকে প্রদান করিল এবং উক্ত প্রক্রিয়াতে স্বর্ণদ্বারা স্বীয় ধনকোষ পূরণপূর্ব্বক ব্রাহ্মণদিগকে বিত্তশালী করিয়া ভার্য্যাদিগের সহিত অতীব সুখে বাস করিতে লাগিল।

এইপ্রকারে দৃষ্ট হইতেছে যে, ঈশ্বর ভীত অথবা তুষ্ট হইয়া দৃঢ়বেতা ব্যক্তিদিগের অভিলাষ পূরণ করেন। দেব, আপনার অপেক্ষা অধিকতর দৃঢ়চেতা অথবা দাতা আর কে আছে? শিবের তুষ্টি বিধান করিলে দেবতা নিশ্চয়ই আপনাকে একটি পুত্র সন্তান প্রদান করিবেন।" নৃপতি হেমপ্রভ রাজ্ঞী অলঙ্কারবতীর মুখ হইতে নির্গত এই উদার বাণী শ্রবণ করিয়া উহা বিশ্বাস করিল এবং হৃষ্ট হইল। তাহার হৃদয় প্রফুল্ল হওয়াতে সে মনে করিল যে গৌরীপতির তুষ্টি উৎপাদন করিলে তাহার নিশ্চয়ই পুত্র সন্তান জন্মগ্রহণ করিবে। পরদিবস সে ও তাহার পত্নী স্নানান্তে গিরিজাপতির উপাসনা করিয়া ব্রাহ্মণদিগকে নবকোটি স্বর্ণ মুদ্রা প্রদান করিল এবং "অনাহারে হয় জীবন ত্যাগ করিব অথবা শিবকে তুষ্ট করিব" এইরূপ সংকল্প পূর্ব্বক বরদাতা শৈলজাপতি, যিনি হেলায় তাহার ভক্ত উপমন্যুকে দুগ্ধ সমুদ্র প্রদান করিয়াছিলেন, তাহার সম্মুখে এই বলিয়া তপশ্চর্য্যা করিতে লাগিল, "পৃথিবীর সৃষ্টি, স্থিতি এবং ধ্বংসের কর্ত্তা, ব্যোমাদি অষ্টমূর্ত্তির ধারক, গৌরীপতি, আপনাকে প্রণাম করি। হে শম্ভো! সতত বিকশিত হৃৎকমলেশয়ান বিশুদ্ধ মানসসরোবরবাসী কলহংস,

আপনাকে প্রণাম করি। পাপহীনদিগের দ্রষ্টব্য নিম্মর্ল জলসংযুক্ত অদ্ভুত প্রভাময় সোম আপনাকে প্রণাম করি। যাহার দেহার্দ্ধ স্বীয় ভার্য্যা, সেই ব্রহ্মচারীকে প্রণাম করি। যিনি স্বেচ্ছায় বিশ্ব নির্ম্মাণ করিয়াছিলেন এবং স্বয়ং বিশ্বময়, তাঁহাকে প্রণাম করি।" (৯০-১০২) এইপ্রকারে ত্রিরাত্র অনাহারে থাকিয়া শিবের স্তব করিলে তিনি স্বপ্নে আবির্ভূত হইয়া তাহাকে বলিলেন, 'রাজন্, গাত্রোত্থান কর। তোমার বংশরক্ষাকারী বীরপুত্রের জন্ম হইবে। এবং গৌরীর প্রসাদে তোমার একটি অতুলনীয়া কন্যাসন্তান জন্মগ্রহণ করিবে যে তোমাদের ভবিষ্যৎ রাজচক্রবর্ত্তী সর্ব্বগুণনিধি নরবাহনদত্তের মহিষী হইবে।" শিব এই কথা বলিয়া অন্তর্হিত হইলে হেমপ্রভ নিশান্তে হৃষ্টচিত্তে জাগ্রত হইয়া পত্নী অলংকারবতীকে স্বপ্নবৃত্তান্ত বলিলে সে অতিশয় আনন্দিতা হইল কারণ গৌরীও স্বপ্নে তাহাকে এই কথা বলিয়াছিলেন এবং উভয় স্বপ্নই পরস্পরের অনুমোদন করিল। নৃপতি উত্থানপূর্ব্বক স্নানসমাপনান্তে দান করিল এবং উপবাস ভঙ্গ করিয়া মহোৎসবে মত্ত হইল।

অতঃপর কতিপয় দিবসান্তে রাজ্ঞী অলংকারবতী ভাগ্যবতী হইয়া যেন অলি মুখরিত পাণ্ডুর বদনে, লোললোচনে, মধুগন্ধীআননে রাজার হর্ষোৎপাদন করিল। আকাশ যেরূপ অর্কমণ্ডল প্রসব করে রাজ্ঞীও তদ্রূপ যথাসময়ে পুত্রসন্তান প্রসব করিল। গর্ভকালীন দোহদে যাহার উচ্চবংশ-সূচিত হইয়াছিল তাহার জন্মমাত্রই প্রসব কক্ষ তাহার শৌর্য্যে উদ্ভাসিত হইয়া সিন্দুরবর্ণ ধারণ করিল। তাহার পিতা শত্রুবংশীয় দিগের ভয়প্রদ দৈববাণী কর্ত্তৃক তাহার পূর্ব্বনির্দ্দিষ্ট "বজ্রপ্রভ" নামকরণ করিল। অমাবস্যার চন্দ্র ষোলকলায় পূর্ণ হইয়া যেরূপ সমুদ্র সমৃদ্ধ করে সেইরূপ কালে কালে বংশের গৌরব বর্দ্ধনকরতঃ সেই বালক সর্ব্বগুণে ভূষিত হইয়া বৃদ্ধিপ্রাপ্ত হইতে লাগিল। (১০৩-১১৪)

অনতিকালপরে হেমপ্রভর সেই রাজ্ঞী পুনরায় গর্ভবতী হইল। সেই অবস্থায় স্বর্ণসিংহাসনে আসীন হইলে তাহাকে বাস্তবিকই অন্তঃপুরের সবিশেষ রত্ন বলিয়া বোধ হইত। তাহার দোহদপূর্ত্তির নিমিত্ত সে অপরূপ পদ্মাকৃতি মায়াবলে নির্ম্মিত রথে আরোহণ করিয়া আকাশে ইতস্ততঃ বিচরণ করিত। যথাসময়ে রাজ্ঞী একটি কন্যা প্রসব করিল। গৌরীর প্রসাদে জাত হওয়ায় তাহার সৌন্দর্য্যের অভাব ছিল না। তখন আকাশ হইতে দৈববাণী শ্রুত হইল, "এই কন্যা নরবাহনদত্তের মহিষী হইবে" এবং শিবের কথার সহিত ইহার পূর্ণ সামঞ্জস্য হইল। তাহার জন্ম

হওয়াতে পুত্রের জন্মের মতই নৃপতি হেমপ্রভ সুখী হইল এবং তাহার রত্নপ্রভা নামকরণ হইল। রত্নপ্রভা স্বীয় বিদ্যায় ভূষিত হইয়া দশদিক আলোকিত করিয়া তাহার পিতৃগৃহে বর্দ্ধিত হইতে লাগিল। বর্ম্মধারণ করিতে আরম্ভ করিলেই নৃপতি পুত্রের উদ্বাহক্রিয়া সম্পাদন করিয়া তাহাকে যৌবরাজ্যে অভিষিক্ত করিল। রাজ্যভার পুত্রের উপর অর্পণ করতঃ নিবৃত্তিলাভ করিলেও তাহার হৃদয়ে তখনও একটি উদ্বেগ রহিয়া গেল।' কন্যার বিবাহ চিন্তা। একদা বিবাহ যোগ্যা কন্যাকে স্বীয় সকাশে উপবিষ্টা দর্শন করিয়া তত্রস্থা রাজ্ঞী অলংকারবতীকে নৃপতি বলিল, "দেবি, প্রণিধান কর। হায়! বংশের রত্ন হইলেও ত্রিজগতে মহৎব্যক্তির কন্যাও কি দুঃখ দায়িকা! বিনীতা, শিক্ষিতা, সুন্দরী যুবতী হওয়া সত্ত্বেও রত্নপ্রভা স্বামীলাভ না করাতে আমি অত্যন্ত দুঃখক্লিষ্ট হইয়াছি। রাজ্ঞী তখন তাহাকে বলিল, "দেবতারাও উহাকে আমাদের ভবিষ্যৎ রাজচক্রবর্ত্তী নরবাহনদত্তের ভার্য্যারূপে নির্দ্দিষ্ট করিয়াছেন। তাহাকে কন্যাসম্প্রদান করা হউক না কেন?" রাজ্ঞী এই কথা বলিলে নৃপতি প্রত্যুত্তর করিল, "ইহা খুবই সত্য। নরবাহনদত্তের মত বরলাভ করিয়া সে অত্যন্ত সৌভাগ্যবতী হইবে, কারণ নরবাহনদত্ত পৃথিবীতে কন্দর্পের অবতার। কিন্তু এখন পর্য্যন্তও সে দিব্যশক্তিলাভ করে নাই। আমি তাহারই অপেক্ষায় আছি। কন্দর্পদেবের মোহ উৎপাদনকারী পিতৃবাক্য রত্নপ্রভার কর্ণে প্রবেশ করিলে সে সুপ্ত পটলিখিত চিত্রবৎ মুগ্ধ হইল এবং সেই বরের চিন্তা তাহার হৃদয় হরণ করিল। অতিকষ্টে পিতামাতাকে প্রণাম করিয়া সে নিজ কক্ষে গমনকরতঃ নিশান্তে কোনও প্রকারে নিদ্রিত হইল। তখন দেবী গৌরী করুণাবশতঃ স্বপ্নে তাহাকে আদেশ করিলেন, "বৎসে, আগামীকল্য শুভদিন। কৌশাম্বীতে গমনপূর্ব্বক তুমি তোমার ভবিষ্যৎ পতির সাক্ষাৎ লাভ কর। হে শুভে, তোমার পিতা তোমাকে ও বৎসরাজকে এই নগরীতে আনয়নপূর্ব্বক তোমাদের উদ্বাহক্রিয়া সম্পাদন করিবে।" প্রাতঃকালে নিদ্রাভঙ্গ হইলে সে তাহার মাতাকে স্বপ্ন বৃত্তান্ত জ্ঞাপিত করিয়াছিল। তখন মাতা তাহাকে গমন করিবার অনুমতি প্রদান করিলে সে স্বীয় বিদ্যাপ্রভাবে বর উদ্যানে আছেন জানিতে পারিয়া নিজনগরী হইতে তাহার সন্দর্শনার্থ যাত্রা করিল। ( ১২৭-১৩৬ )

"আর্য্যপুত্র, আপনি জ্ঞাত আছেন, আমি রত্নপ্রভা। অদ্য অধীরা হইয়া অকস্মাৎ আগমন করিয়াছি। ইহার পর কি হইবে আপনি জানেন।" পীযূষাধিক সুমিষ্ট তাহার এই অমৃতবাণী শ্রবণ করিয়া এবং নেত্রানন্দকর

তাহার বিদ্যাধরী তনুদর্শন করিয়া নরবাহনদত্ত বিধাতাকে মনে মনে এই বলিয়া দোষ দিতে লাগিল, "বিধাতা আমাকে সর্ব্বদেহ নেত্রময় এবং কর্ণময় করেন নাই কেন?" রত্নপ্রভাকে বলিল, "হে সুন্দরি, আমি কি ভাগ্যবান্। অদ্য আমার জীবন ও জন্ম সফল হইয়াছে। তুমি অনুরাগ-বশতঃ স্বয়ং আমাকে দর্শন করিতে আগমন করিয়াছ।" তাহারা যখন নবপ্রেমালাপে এইরূপে মত্ত ছিল তখন অকস্মাৎ আকাশে বিদ্যাধরবাহিনী দৃষ্ট হইলে রত্নপ্রভা অবিলম্বে বলিল, "ঐ যে আমার পিতৃদেব আগমন করিয়াছেন।" হেমপ্রভ আকাশ হইতে তাহার পুত্রসহ অবতরণ করিল। পুত্র বজ্রপ্রভের সহিত নরবাহনদত্তের নিকটে আগমন করিলে সে তাহাকে সাদরে অভ্যর্থনা করিল। যখন তাহারা পরস্পর যথাবিধি ভদ্রাচার বিনিময় করিতেছিল তখন বৎসরাজ, যে পূর্ব্বেই এই বৃত্তান্ত জ্ঞাত হইয়াছিল, মন্ত্রিবর্গের সহিত তথায় আগমন করিল। হেমপ্রভ যথাবিধি অতিথি সৎকারান্তে নৃপতিকে রত্নপ্রভার নিকট হইতে শ্রুত সমস্ত বৃত্তান্ত যথাযথ বিবৃত করিয়া বলিল, "মায়াবিদ্যাপ্রভাবে আমি ইতঃপূর্ব্বেই অবগত হইয়াছিলাম যে আমার কন্যা হেথায় আগমন করিয়াছে এবং এইস্থানে যাহা যাহা ঘটিয়াছে আমি সমস্তই জ্ঞাত আছি।" [এই স্থানে শ্লোকার্দ্ধ বিলুপ্ত] রাজচক্রবর্ত্তীর এই প্রকার রথ সে লাভ করিবে (১২৭-১৪৭)। আপনি অনুমতি করুন। কিয়ৎকাল পরেই দর্শন করিবেন যে আপনার পুত্র রাজকুমার পত্নী রত্নপ্রভার সহিত বিবাহিত হইয়া এইস্থানে আগমন করিয়াছে।" বৎসরাজের নিকট এই কথা নিবেদন করিলে সে তাহার ইচ্ছা অনুমোদন করিল এবং সপুত্র হেমপ্রভ মায়াবলে রথ প্রস্তুত করিয়া লজ্জাবনত নম্রমুখী রত্নপ্রভা এবং গোমুখাদিসহ নরবাহনদত্তকে তাহাতে আরোহণ করাইল। পিতা কর্ত্তৃক প্রেরিত হইয়া যৌগন্ধরায়ণও তাহার সহিত গমন করিল এবং হেমপ্রভ এই প্রকারে তাহাকে স্বীয় রাজধানী কাঞ্চনশৃঙ্গ নগরীতে আনয়ন করিল।

নরবাহনদত্ত শ্বশুরের সেই নগরীতে আগমনপূর্ব্বক দেখিতে পাইল যে ইহা স্বর্ণময়। ইহার সুবর্ণময় প্রাকার হইতে চতুর্দ্দিকে ভাস্বর রত্নশলাকারাজি নির্গত হইয়া যেন অনুরাগবশতঃ বহুবাহুদ্বারা জামাতাকে আলিঙ্গন করিতেছে। সমুদ্র যেরূপ বিষ্ণুকে লক্ষ্মীপ্রদান করিয়াছিলেন তদ্রূপ প্রভাবশালী নৃপতি হেমপ্রভ যথাবিধি মঙ্গলাচরণপূর্ব্বক রত্নপ্রভাকে তাহার হস্তে সম্প্রদান করিল। বিবাহোৎসবে প্রজ্জ্বলিত অগ্নির ন্যায় দ্যুতিশালী বহুরত্নরাজি তাহাকে প্রদান করিল এবং ধনবৃষ্টিকারী নৃপতির

সেই উৎসবময়ী নগরী পতাকাসজ্জিত হইয়াও মনে হইল যেন পুনরায় নববস্ত্র প্রাপ্ত হইয়াছে। শুভ বিবাহকার্য সুসম্পন্ন হইলে দিব্যসুখ-ভোগকরতঃ নরবাহনদত্ত রত্নপ্রভার সহিত তথায় বিহার করিতে লাগিল! রত্নপ্রভার মায়াবিদ্যাবলে তাহার সহিত স্বর্গে আরোহণ করিয়া তাহার সহিত উদ্যানে এবং সরোবরে অপূর্ব্ব দেবায়তনসমূহ নিরীক্ষণ করিয়া সে আনন্দ সম্ভোগ করিতে লাগিল।

কিয়ৎকাল ভার্য্যার সহিত বিদ্যাধরাধিপের নগরীতে অবস্থান করিয়া যৌগন্ধরায়ণের উপদেশমত বৎসরাজের পুত্র স্বীয় নগরীতে প্রত্যাবর্ত্তন করিতে কৃতসংকল্প হইল। যাত্রার পূর্ব্বের মঙ্গল কর্ম্মাদি শ্বশ্রূ সমাপন করিলে শ্বশুর পুনরায় তাহার এবং তদীয় মন্ত্রীর প্রতি সম্মান প্রদর্শন করিল এবং সে হেমপ্রভ ও তাহার পুত্রের সহিত প্রিয়তমার সমভিব্যাহারে সেই বিমানে পুনর্ব্বার আরোহণ করিল। সে সত্বর মাতৃনয়নে সুধাধারা বর্ষণ করিয়া সপুত্র হেমপ্রভ ও সানুচর পত্নীকে সঙ্গে করিয়া স্বীয় নগরীতে প্রবেশ করিল। রত্নপ্রভার দর্শনে বৎসরাজ অতিশয় আনন্দিত হইল। মহদৈশ্বর্য্যশালী বৎসরাজ বাসবদত্তা সহ পুত্রকে সাদর অভ্যর্থনা করিলে নরবাহনদত্ত পত্নীর সহিত তাহাদের চরণে নমস্কার করিল এবং বৎসরাজ তাহার নবীন আত্মীয় হেমপ্রভ ও তাহার পুত্রকে যথোচিত সম্মান প্রদর্শন করিল। অতঃপর বিদ্যাধরাধিপ হেমপ্রভ বৎসরাজ ও তাহার পরিজনদিগের নিকট হইতে বিদায় গ্রহণ করিয়া আকাশমার্গে স্বীয় নগরীতে প্রত্যাবর্ত্তন করিল এবং মিত্রদিগের দ্বারা পরিবৃত হইয়া নরবাহনদত্ত রত্নপ্রভা ও মদনমঞ্চুকার সহিত সেই দিবস আনন্দে যাপন করিল (১৪৮-১৬৪)।

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত কথাসরিৎসাগরের
রত্নপ্রভা লম্বকের প্রথম তরঙ্গ সমাপ্ত।

শ্লোক সংখ্যা—১৬৪

ক্রমিক সংখ্যা—৫৮৯৯

## দ্বিতীয় তরঙ্গ

এইপ্রকারে নরবাহনদত্ত যখন নবীনা, সুন্দরী বিদ্যাধর কন্যালাভ করিয়া পরদিবস তাহার সহিত স্বীয় আলয়ে অবস্থান করিতেছিল তখন প্রাতঃকালে গোমুখ ও তাহার অন্যান্য মন্ত্রীরা দ্বারদেশে উপস্থিত হইলে মুহূর্ত্তকালের নিমিত্ত দ্বাররক্ষিকা তাহাদিগকে তথায় অপেক্ষা করিতে বলিয়া অন্তঃপুরে তাহাদের আগমন বার্ত্তা জ্ঞাপন করিল। তাহারা ভিতরে প্রবেশ করিলে রত্নপ্রভা তাহাদিগকে সাদর অভ্যর্থনাপূর্ব্বক প্রতিহারীদ্বার রক্ষিকাকে বলিল, "ভবিষ্যতে আমার স্বামীর বন্ধুবর্গের নিকট যেন দ্বার আর রুদ্ধ না থাকে, কারণ উহারা আমার স্বীয় শরীরের ন্যায় প্রিয়জন। আমার মনে হয় না এইরূপে অন্তঃপুর রক্ষা করিতে হয়। দ্বাররক্ষিকাকে এইরূপবলিয়া স্বামীর দিকে ফিরিয়া সে বলিল "আর্য্যপুত্র, আমার চিত্তে একটি কথা উদিত হইয়াছে, তাহা শ্রবণ করুন। আমার ধারণা অন্তঃপুর চারিকাগিকে যে পৃথকভাবে রক্ষা করা হয় তাহা একটি সামাজিক প্রথা মাত্র অথবা ঈর্ষ্যাজনিত। ইহার কোনই প্রয়োজন নাই। সৎকুলোদ্ভবা নারীদিগের স্বীয় সচ্চরিত্রই রক্ষা করে। বিধাতাও অসতী রমণীকে রক্ষা করিতে সমর্থ নহেন। প্রমত্ত নদী এবং চপলা নারীকে কে প্রতিরোধ করিতে পারে? আমি একটি কাহিনী বলিতেছি, শ্রবণ করুন।

### নৃপতি রত্নাধিপতি এবং শ্বেতহস্তী শ্বেতরশ্মির কাহিনী

এইস্থানে সমুদ্রমধ্যে রত্নকূট নামক একটি বৃহৎ দ্বীপ অবস্থিত আছে। তথায় পুরাকালে রত্নাধিপতি নামক সার্থকনামা অতীব সাহসী পরম বৈষ্ণব নরপতি বাস করিত। (১-১০) সেই নৃপতি ভুবনবিজয় করণার্থ এবং নিখিল রাজকন্যাদিগকে পত্নীত্বে বরণ করিবার নিমিত্ত বিষ্ণুর প্রসাদলাভের জন্য ঘোর তপস্যা করিয়াছিল। ভগবান্ বিষ্ণু তাহার তপশ্চর্য্যায় প্রীত হইয়া সশরীরে আবির্ভূত হইয়া তাহাকে আদেশ করিলেন, "রাজন্, গাত্রোত্থান কর, আমি তোমার প্রতি সন্তুষ্ট হইয়া যাহা বলিতেছি, শ্রবণ কর। কলিঙ্গদেশে জনৈক মুনি কর্ত্তৃক অভিশপ্ত হইয়া একটি গন্ধর্ব্ব শ্বেতরশ্মি নাম ধারণ পূর্ব্বক শ্বেত হস্তীরূপে অবস্থান করিতেছে। পূর্ব্ব জন্মের তপস্যার ফলে এবং আমার ভক্ত হওয়ায় সে অলৌকিক জ্ঞানবান এবং

জাতিস্মর হইয়া নভোমার্গে বিচরণ করিবার শক্তিলাভ করিয়াছে। আমি সেই মহানহস্তীকে তোমার বাহন হইবার আদেশ প্রদান করিয়াছি এবং সে স্বয়ং আকাশপথে হেথায় আগমন করিবে। দেবরাজ ইন্দ্র যেরূপ ঐরাবতে আরোহন করে তুমিও ঐরূপ উহার পৃষ্ঠে আরোহন পূর্ব্বক আকাশপথে যে যে নৃপতির নিকট গমন করিবে তাহারা তোমার দেবসদৃশ মহিমায় ভীত হইয়া করস্বরূপ তোমাকে তাহাদের কন্যা সম্প্রদান করিবে। আমি স্বপ্নে তাহাদিগকে সেইরূপ আদেশ প্রদান করিব। এইরূপে তুমি ভুবন বিজয় পূর্ব্বক অশীতি সহস্র রাজপুত্রী অন্তঃপুরচারিণীরূপে প্রাপ্ত হইবে।" বিষ্ণু এইকথা বলিয়া অন্তর্হিত হইলে পরদিবস উপবাস ভঙ্গান্তে ভূপতি আকাশমার্গে আগত সেই মঙ্গলহস্তীর সাক্ষাৎ লাভ করিল। এইরূপে হস্তীটি রাজসমীপে আগমন করিলে বিষ্ণুর আদেশমত তাহাতে আরূঢ় হইয়া নৃপতি সমস্ত পৃথিবী জয় করিয়া নৃপকন্যাদিগকে গ্রহণ পূর্ব্বক অশীতি সহস্র ভার্য্যার সহিত রত্নকূটে স্বেচ্ছামত বিহার করিতে লাগিল এবং দিব্যহস্তী শ্বেতরশ্মির শান্তির নিমিত্ত প্রত্যহ পঞ্চশত ব্রাহ্মণ ভোজন করাইত। ( ১১-২২ )

অতঃপর একদা নৃপতি রত্নাধিপতি হস্তী পৃষ্ঠে আরোহণ পূর্ব্বক অন্যান্য দ্বীপে ইতঃস্তত বিচরণ করিয়া স্বীয় দ্বীপে প্রত্যাবর্ত্তন করিল। অবতরণ কালে একটি পক্ষী চঞ্চু দ্বারা সেই উত্তম হস্তীর মস্তকে অকস্মাৎ আঘাত করিলে নৃপতির তীক্ষ্ম অঙ্কুশ তাড়নায় সে পলায়ন করিল, কিন্তু পক্ষীর চঞ্চুর আঘাতে মূর্চ্ছিত হইয়া হস্তীটি ভূপতিত হইল। নৃপতি তাহার পৃষ্ঠ হইতে অবতরণ করিল কিন্তু হস্তীটি চেতনা লাভ করিলেও অনেক চেষ্টা সত্ত্বেও তাহাকে উত্তোলন করা গেল না এবং সে আহার ত্যাগ করিল। হস্তীটি যে স্থানে পতিত হইয়াছিল তথায় পঞ্চদিবস অবস্থান করিলে নৃপতি অনাহারে শোকাকুল হইয়া স্তব করিতে লাগিল, "হে লোকপালগণ, আমাকে এই সংকট হইতে পরিত্রাণের উপায় শিক্ষা দান করুণ নতুবা আমি স্বীয় মস্তকচ্ছেদন করিয়া উহা আপনাদিগকে প্রদান করিব।" এই কথা বলিয়া খড়্গদ্বারা স্বীয় মস্তক ছেদনে উদ্যত হইলে অশরীরী বাণী অম্বর হইতে তাহাকে বলিল, "রাজন্, এইপ্রকার দুঃসাহসিক কার্য্য করিবেন না। কোনও সাধ্বী রমণী ইহাকে স্পর্শ করিলেই ইহা উত্থিত হইবে, অন্যথা নহে!" নৃপতি এই কথা শ্রবণ করতঃ উৎফুল্লচিত্তে স্বীয় সুরক্ষিতা প্রবীণা মহিষী অমৃতলতাকে আহ্বান করিল। তাহার হস্তস্পর্শে হস্তী উত্থিত না হওয়ায় রাজা তাহার অন্যান্য ভার্য্যাদিগকে আহ্বান করিল।

তাহারা পর পর হস্তীটিকে হস্তদ্বারা স্পর্শ করা সত্ত্বেও সে উত্থান করিল না। প্রকৃতপক্ষে তাহাদের মধ্যে কেহই সতী ছিল না। জনগণের সম্মুখে ইহার অশীতি সহস্র পত্নী এইরূপে লাঞ্ছিত হইলে নৃপতি অতিশয় লজ্জিত হইয়া রাজধানীর সকল নারীদিগকে আহ্বান করতঃ হস্তীকে হস্ত দ্বারা স্পর্শ করিতে পর পর আদেশ করিল কিন্তু এতৎসত্ত্বেও হস্তী যখন উত্থান করিল না তখন তাহার নগরীতে কোন সাধ্বী রমণী নাই দেখিয়া রাজা অতিশয় লজ্জিত হইল। (২৩-৩৬)

ইতোমধ্যে তাম্রলিপ্তি হইতে আগত হর্ষগুপ্ত নামক বণিক এই ঘটনার কথা শ্রবণ করিয়া ঔৎসুক্যবশতঃ তথায় আগমন করিল। তাহার অনুচরদিগের মধ্যে শীলাবতী নাম্নী এক পতিব্রতা দাসী ছিল। সমস্ত ব্যাপার দর্শন করিয়া সে তাহাকে বলিল, "আমি হস্ত দ্বারা এই করীকে স্পর্শ করিব। যদি আমি পতি বিনা অন্য কোনও পুরুষের কথা মনে স্থান না দিয়া থাকি তবে এই হস্তী উত্থিত হউক।" এই কথা বলামাত্র সে অগ্রসর হইয়া হস্ত দ্বারা হস্তীটিকে স্পর্শ করিলে উহা সুস্থ অবস্থায় উত্থিত হইয়া আহার গ্রহণ করিতে লাগিল। জনগণ হস্তী শ্বেতরশ্মিকে উত্থিত হইবে দেখিয়া সকোলাহলে শীলাবতীকে এই বলিয়া প্রশংসা করিতে লাগিল, "শিবের ন্যায় সৃষ্টি, স্থিতি ও পালনে সমর্থা এইরূপ সতী সাধ্বী জগতে বিরল।" প্রহৃষ্ট নৃপতি রত্নাধিপতি শীলাবতীকে অভিনন্দনান্তে বহুধন রত্ন প্রদান করিল এবং তাহার প্রভু বণিক হর্ষগুপ্তকে বাস করিবার নিমিত্ত রাজপ্রাসাদের সন্নিকটে একটি গৃহ প্রদান করিল এবং স্বীয় পত্নীদিগের সহিত সমস্ত প্রকার সংস্রব ত্যাগ করিয়া তাহাদিগকে কেবল মাত্র ভোজ্য এবং বস্ত্র প্রদান করা হইবে এবং আর কোনও দ্রব্য নহে, এইরূপ আদেশ প্রদান করিল।

আহারান্তে নৃপতি সাধ্বী শীলাবতীকে আনয়নপূর্ব্বক হর্ষগুপ্তের সাক্ষাতে একান্তে তাহাকে জিজ্ঞাসা করিল, "শীলাবতি, যদি তোমার পিতৃবংশে কোনও কুমারী থাকে তবে তাহাকে আমার হস্তে সমর্পণ কর কারণ আমার দৃঢ় ধারণা সেও নিশ্চয়ই তোমার মত সতীসাধ্বী হইবে। (৩৭-৪৭) নৃপতির এই কথা শ্রবণ করিয়া শীলাবতী প্রত্যুত্তর করিল, দেব, তাম্রলিপ্তিতে রাজদত্তা নাম্নী আমার ভগিনী আছে। সে অপরূপ সুন্দরী, ইচ্ছা করিলে আপনি তাহাকে বিবাহ করিতে পারেন।" সে এই কথা বলিলে রাজা তাহার প্রস্তাবে সম্মত হইয়া "তাহাই হইবে" এই বাক্য উচ্চারণ পূর্ব্বক মনঃস্থির করিয়া শীলাবতী ও হর্ষগুপ্ত সহ আকাশপথে

গমন সমর্থ শ্বেতরশ্মির পৃষ্ঠে আরোহণপূর্ব্বক তাম্রলিপ্তি নগরীতে গমন করিয়া বণিক হর্ষগুপ্তের গৃহে প্রবেশ করিল। সেই দিবসই তিনি জ্যোতির্বিদিগকে শীলাবতীভগিনী রাজদত্তাকে বিবাহ করিবার শুভলগ্ন সম্বন্ধে প্রশ্ন করিলে তাহারা উহাদের উভয়ের জন্মনক্ষত্র জানিতে চাহিল। অতঃপর তাহারা বলিল, "দেব, অদ্য হইতে তিন মাস অন্তর শুভলগ্ন উপস্থিত হইবে। কিন্তু এখন যদি আপনি রাজদত্তাকে বিবাহ করেন তবে সম্প্রতি গ্রহ, রাশি প্রভৃতির যেরূপ অবস্থিতি তাহা দৃষ্টে নিঃসংশয়ে বলা যায় যে সে অসতী হইবে।" গণকেরা তাহাকে এই বিধান প্রদান করা সত্ত্বেও রাজা সুন্দরী ভার্য্যা লাভেচ্ছায় এবং বহুকাল একাকী থাকিতে অনিচ্ছুক হইয়া চিন্তা করিতে লাগিল, "এইরূপ দ্বিধাগ্রস্ত হওয়ার কি প্রয়োজন? আমি অদ্যই এইস্থানে রাজদত্তাকে বিবাহ করিব। শীলাবতীর ভগিনী কিছুতেই অসতী হইবে না। আমি তাহাকে যে নির্জনদ্বীপে কেবলমাত্র একটি শূন্য রাজপ্রাসাদ আছে, সেই দুর্গমস্থানে উহাকে রক্ষিণী পরিবেষ্টিতা করিয়া রাখিব। কোন পুরুষের সাক্ষাৎলাভ না করিলে সে কি প্রকারে অসতী হইবে?" এইরূপ সংকল্প করিয়া সে তখনই রাজদত্তাকে বিবাহ করিল এবং শীলাবতী ভগিনীকে সম্প্রদান করিল। (৩৭-৫৯) হর্ষগুপ্ত কর্ত্তৃক যথাবিধি সৎকৃত হইয়া শীলাবতী ও ভার্য্যাসহ শ্বেতরশ্মি আরোহণ পূর্ব্বক সে নভোমার্গে রত্নকূট দ্বীপে উপস্থিত হইল। তথায় স্বজনেরা সাগ্রহে তাহার প্রতীক্ষা করিতেছিল। সেইস্থানে শীলাবতী বহু ধনরত্নাদি পুনরায় প্রাপ্ত হইলে তাহার মনস্কামনা সিদ্ধ হইল। এই প্রকারে সে তাহার সতীত্বের পুরস্কার লাভ করিল। অতঃপর নৃপতি নবপরিণীতা ভার্য্যা রাজদত্তাকে নভশ্চারী শ্বেতরশ্মির পৃষ্ঠে আরোহণ করাইয়া তাহাকে অতি সাবধানে সমুদ্র মধ্যস্থ মনুষ্যের দুর্গম দ্বীপে অবস্থিত শূন্য প্রাসাদে কেবলমাত্র স্ত্রী রক্ষিণীদ্বারা পরিবেষ্টিত করিয়া রাখিল। তাহার এতই অবিশ্বাস ছিল যে তথায় প্রয়োজনীয় দ্রব্যাদি আকাশ পথে প্রেরণ করা হইত। ভার্য্যার প্রতি অতিশয় অনুরক্ত থাকায় সে রজনী তথায় যাপন করিত এবং রাজকার্য্য সম্পাদনার্থ দিবাভাগে রত্নকূটে গমন করিত। একদা প্রাতঃকালে সে দুঃস্বপ্ন জনিত অমঙ্গল মোচনার্থ সৌভাগ্যলাভের নিমিত্ত রাজদত্তার সহিত পানাহারে মত্ত হইল। সেই পানভোজনোৎসবে মত্ত হইয়া তাহার পত্নী তাহাকে গমন করিতে দিতে না ইচ্ছা করিলেও সে স্বকার্য্য সাধনের নিমিত্ত রত্নকূটে প্রয়াণ করিল, কারণ রাজন্যদের পত্নী তুল্যই বলবতী। "কেন পত্নীকে মত্তাবস্থায়

পরিত্যাগ করিয়া আসিয়াছে?" তথায় অবিরত এই প্রশ্নই হৃদয়ে উত্থিত হইতে লাগিল। সেই দুর্গমস্থানে যখন পরিচারিকাবর্গ রন্ধনাদি কার্য্যে ব্যাপৃত ছিল তখন ভাগ্য যেন রক্ষিণীদের সমস্ত প্রয়াস ব্যর্থ করিল এবং রাজদত্তা দ্বারদেশে একটি পুরুষকে আগত দেখিয়া বিস্ময়াপ্লুত হইল। সেই পুরুষ মত্ত নারীর সমীপে আগত হইলে সেই পানোন্মত্তা তাহাকে শুধাইল, "তুমি কে এবং কি প্রকারে এই দুরধিগম্যস্থানে আগমন করিয়াছ?" (৬০-৭২) অনেক কষ্ট সহ্য করিয়া যে পুরুষটি তথায় আগমন করিয়াছিল সে প্রত্যুত্তর করিল—

### পবনসেনের কাহিনী

সুন্দরি, আমি মথুরাবাসী এক বণিকের পুত্র, আমার নাম পবনসেন। পিতার মৃত্যুর পর আমি অসহায় হইয়া পড়ি। আমার আত্মীয় স্বজনেরা আমার সমস্ত সম্পত্তি লুণ্ঠন করিলে আমি বিদেশে গমনকরতঃ এক ব্যক্তির হীন দাস বৃত্তি গ্রহণ করি। তথায় বহুকষ্টে বাণিজ্য দ্বারা কিঞ্চিৎ অর্থাগম হইলে আমি যখন অন্যত্র গমন করিতেছিলাম তখন তস্করেরা পথিমধ্যে আমার সর্ব্বস্ব অপহরণ করিয়াছিল। তথায় আমারই মত কতিপয় ব্যক্তির সহিত ভিক্ষুকের ন্যায় বিচরণ করিতে করিতে আমরা কনকক্ষেত্র নামক এক রত্নের খনিতে আগত হইলাম। নৃপতিকে তাহার অংশ প্রদানকরতঃ বর্ষাকাল তথায় ভূমি খনন সত্ত্বেও একটি রত্নও প্রাপ্ত হই নাই। আমার সঙ্গীরা যখন বহু রত্ন হইয়া আনন্দে মগ্ন হইল তখন আমি শোকাকুলচিত্তে সমুদ্রতীরে গমনপূর্ব্বক জ্বালানি কাষ্ঠ আহরণ করিতে তৎপর হইলাম।

অতঃপর আমি যখন ঐ কাষ্ঠ দ্বারা চিতা নির্ম্মাণকরতঃ তাহাতে প্রবেশ করিতে উদ্যত হইলাম তখন জীবদত্ত নামক জনৈক বণিক আমাকে কৃপা পরবশ আত্মহত্যা হইতে নিবৃত্ত করিয়া আহার্য্য প্রদান করিল এবং যখন স্বীয় অর্ণবপোতে স্বর্ণদ্বীপে গমন করিতে উদ্যত হইল তখন আমাকেও তাহার সঙ্গী করিল। (৭৩-৮০) সমুদ্রযাত্রার পঞ্চমদিবস গত হইলে অকস্মাৎ একখণ্ড মেঘ আমাদের দৃষ্টিগোচর হইল। সেই মেঘ হইতে প্রবলধারায় বৃষ্টিপাত হইতে লাগিল এবং আমাদের পোত মদমত্তহস্তী শিরের ন্যায় বিঘূর্ণিত হইতে লাগিল। অচিরাৎ পোতটি নিমগ্ন হইল এবং আমি যখন নিমজ্জিত হইতেছিলাম তখন ভাগ্যবশতঃ একটি কাষ্ঠ ফলক প্রাপ্ত হইলাম। উহাতে আরোহণপূর্ব্বক মেঘের বিক্রম শান্ত হইলে ভাগ্য কর্ত্তৃক তাড়িত হইয়া এইদেশে আগমনকরতঃ এইমাত্র অরণ্যে প্রবেশ

করিয়াছি। রাজপ্রাসাদ অবলোকন করিয়া উহাতে প্রবেশকরতঃ, হে শুভে, নয়নে সুধাবর্ষণকারিণী সর্ব্বতাপহরা তোমার দর্শন লাভ করিয়াছি।"

সে এই কথা বলিলে মদোন্মত্তা এবং কামার্ত্তা রাজদত্তা তাহাকে পালঙ্কোপরি স্থাপন করিয়া আলিঙ্গন করিল। যেথায় স্ত্রীসুলভ আচার, মদোন্মত্ততা, গোপনতা পুরুষের উপস্থিতি এবং অবাধ স্বাধীনতা এই পঞ্চ অগ্নি বিরাজ করে তাহার সম্মুখে চরিত্ররূপ তৃণের কি সামর্থ্য থাকিতে পারে? ইহা অতীব সত্য যে কন্দর্পতাড়িতা নারীর বিচারশক্তি লুপ্ত হয় যেমন একটি হীন ও বিপন্ন ব্যক্তির সংযোগে রাজ্ঞীর দশা হইয়াছিল। ইতোমধ্যে নভশ্চারী হস্তীপৃষ্ঠে দ্রুত আগমন করিয়া উৎকণ্ঠিত নৃপতি প্রাসাদে প্রবেশকরতঃ তাহার পত্নী রাজদত্তাকে সেই পশুর আলিঙ্গনাবদ্ধ দৃষ্টে তাহাকে হত্যা করিতে ইচ্ছুক হইলেও তাহা করিতে সমর্থ হইল না, কারণ ঐ ব্যক্তি রাজার পদতলে পতিত হইয়া দয়া ভিক্ষা করিতে লাগিল। (৮১-৯১) পত্নীকে সন্ত্রস্তা এবং পানোন্মত্তা দর্শন করিয়া সে চিন্তা করিতে লাগিল, "মারের একমাত্র মিত্র মদ্যে আসক্তা স্ত্রীলোক কি প্রকারে সতীত্ব রক্ষা করিতে সমর্থ হইবে? লম্পট নারীকে রক্ষী পরিবৃতা করিয়াও রক্ষা করা যায় না। বাহু দ্বারা কি ঝঞ্ঝা বাত্যার প্রতিরোধ করা যায়? গণকদিগের ভবিষ্যৎ বাণী অগ্রাহ্য করিয়া আমার এই ফল লাভ হইয়াছে। আপ্ত বাক্য গ্রাহ্য না করিলে তাহার কটুত্ব আস্বাদন না করিয়া আর কি উপায় আছে? যখন আমি মনে করিয়াছিলাম যে সে শীলাবতীর ভগিনী তখন আমি বিস্মৃত হইয়াছিলাম যে অমৃতের সহিত কালকূট উত্থিত হইয়াছিল। বিধির অদ্ভুত কর্ম্ম পুরুষকার দ্বারা কে রোধ করিতে সমর্থ হয়? এই প্রকার চিন্তা করিয়া ভূপতি কাহারও উপর ক্রুদ্ধ না হইয়া সেই প্রচ্ছন্ন কামুক বণিকপুত্রের নিকট হইতে তাহার জীবনবৃত্তান্ত শ্রবণ করিয়া তাহাকে মুক্তি প্রদান করিল। তথা হইতে বিদায় গ্রহণ পূর্ব্বক বণিকপুত্র দূরে সমুদ্রে একটি অর্ণবযান গমন করিতেছে দেখিতে পাইল এবং উপায়ান্তর না দেখিয়া একটি কাষ্ঠখণ্ডে আরোহণ করিয়া 'রক্ষাকর', 'রক্ষাকর' বলিয়া চিৎকার করিতে করিতে সমুদ্রে ভাসমান হইল। সেই পোতে সমারূঢ় ক্রোধবর্ম্মা নামক জনৈক বণিক উহাকে সমুদ্র হইতে উত্তোলন পূর্ব্বক নিজের সঙ্গী করিল। যেখানেই পলায়ন করুক না কেন বিধাতা যাহার যেরূপ ভাগ্যলিপি নির্দ্ধারণ করিয়া দিয়াছেন তাহা তাহার পশ্চাদ্ধাবন করে। এই মূর্খকে পত্নীর পতি গোপনে আসক্ত দর্শন করিয়া তাহার রক্ষক তাহাকে সমুদ্রে নিক্ষেপ করিল এবং সে পঞ্চত্ব প্রাপ্ত হইল। (৯২-১০২)

ইতোমধ্যে নৃপতি রত্নাধিপতি ক্রুদ্ধ না হইয়া সপরিজন রাজ্ঞী রাজদত্তা সহ শ্বেতরশ্মিতে আরোহণ করিয়া রত্নকূটে আগমন পূর্ব্বক তাহাকে শীলাবতীর হস্তে সমর্পণ করিয়া তাহার এবং মন্ত্রীদের নিকট সমস্ত বৃত্তান্ত বর্ণনা করিল। শোকান্বিত চিত্তে সে বলিল, "আমার ভোগলালসায় চিত্ত মত্ত হওয়ায় কতই না দুঃখ বরণ করিয়াছি। পুনরায় যাহাতে এইরূপ অনুশোচনার পাত্র না হই তন্নিমিত্ত অরণ্যে গমনপূর্ব্বক হরির শরণ লইব।" সে এই প্রকার বলিলে শোকান্বিত মন্ত্রী এবং শীলাবতী বারণ করা সত্ত্বেও জগতের উপর বীতশ্রদ্ধ হইয়া সে নিজের সংকল্প পরিত্যাগ করিল না। অতঃপর ভোগবাসনায় নির্লিপ্ত হইয়া সে ধর্ম্মনিষ্ঠা শীলাবতীকে তাহার বিত্তের অর্দ্ধাংশ প্রদান করিয়া অপরার্দ্ধাংশদ্বিজ দিগকে দান করিল এবং তাহার রাজ্য যথাবিধি পাপভঞ্জন নামক এক শীলবান ব্রাহ্মণকে সমর্পণ করিল। পৌরজন সাশ্রুনয়নে দেখিল যে সে নভঃপথে তপোবনে গমন করিবার নিমিত্ত শ্বেতরশ্মিকে আনয়ন করিতে আদেশ প্রদান করিল। সেই হস্তী আনীত হইবামাত্র দেহত্যাগ করিয়া হার এবং কেয়ূর ভূষিত দিব্যমূর্ত্তি ধারণ করিলে নৃপতি যখন তাহার পরিচয় জানিতে চাহিল তখন সে প্রত্যুত্তর করিল, "আমরা মলয় পর্ব্বত নিবাসী দুই ভ্রাতা ছিলাম। আমার নাম সোমপ্রভ এবং জ্যেষ্ঠের নাম ছিল দেবপ্রভ। আমার ভ্রাতার রাজবতী নাম্নী একটি মাত্র অতিশয় প্রিয়তমা ভার্য্যা ছিল! একদা তাহার হস্তধারণ-পূর্ব্বক আমার সহিত ইতস্ততঃ ভ্রমণ করিতে করিতে সে সিদ্ধদিগের আবাসস্থলে আগমন করিল। (১০৩-১১৪) তথায় দেবায়তনে বিষ্ণুর আরাধনা করিয়া আমরা সকলে ভগবানের সম্মুখে গান করিতে আরম্ভ করিলে জনৈক সিদ্ধ তথায় আগমন করিয়া সুশ্রাব্য গীত পরিবেশিকা রাজবতীর দিকে একদৃষ্টে চাহিয়া রহিল। আমার ভ্রাতা ঈর্ষাপরবশ সক্রোধে সেই সিদ্ধকে বলিল, "সিদ্ধ হইয়াও তুমি কেন পরস্ত্রীর প্রতি দৃষ্টি নিবদ্ধ করিয়া রহিয়াছ?" তখন সিদ্ধ কুপিত হইয়া তাহাকে অভিশাপ প্রদান করিল, "রে মূঢ়! আমি উহার সঙ্গীতে আকৃষ্ট হইয়া উহার প্রতি দৃষ্টিপাত করিয়াছিলাম, কামবশতঃ নহে। রে ঈর্ষালু, তুই উহার সহিত মর্ত্ত্যযোনিতে জন্মগ্রহণ করিয়া স্বচক্ষে স্বীয় ভার্য্যাকে অপরের আলিঙ্গনাবদ্ধ দেখিবি।" সে এই কথা বলিলে আমি বালচাপল্যবশতঃ হস্তস্থিত মৃন্ময় ক্রীড়াশ্বেতহস্তী দ্বারা উহাকে আঘাত করিলে সে আমাকে অভিশাপ প্রদান করিল, যে হস্তী দ্বারা আমাকে এইমাত্র তাড়না করিয়াছিস্, তুই অনুরূপ শ্বেতহস্তী হইয়া পুনরায় পৃথিবীতে জন্মগ্রহণ

করিবি।" আমার ভ্রাতা দেবপ্রভ তাহার অনুকম্পা ভিক্ষা করিলে সেই কৃপালু সিদ্ধ আমাদের উভয়ের শাপমুক্তি নিম্নোক্তরূপে ধার্য্য করিল, "মর্ত্যবাসী হইলেও বিষ্ণুর কৃপায় তুই একটি দ্বীপের অধিপতি হইয়া তোর কনিষ্ঠ ভ্রাতাকে দেবতাদিগের উপযুক্ত বাহন হস্তী রূপে প্রাপ্ত হইবি! তোর অশীতি সহস্র পত্নী লাভ হইবে এবং সকলের সম্মুখে জ্ঞাত হইবি যে তাহারা অসতী। অতঃপর তোর এই পত্নী নারীরূপে জন্মগ্রহণ করিলে তুই উহার সহিত পরিণীত হইয়া স্বচক্ষে উহাকে অন্য পুরুষ কর্তৃক আলিঙ্গিত হইতে দেখিবি। এতদ্দৃষ্টে শোকাকুলিত চিত্তে যখন তুই কোনও ব্রাহ্মণকে রাজত্ব প্রদান করিয়া তপোবনে গমনে উদ্যত হইবি তখন প্রথমে তোর কনিষ্ঠ ভ্রাতা হস্তী দেহত্যাগ করিবে এবং অতঃপর সপত্নী তুইও শাপমুক্ত হইবি। (১১৬-১২৭) সিদ্ধ আমাদের শাপমুক্তি এই প্রকারেই ধার্য্য করিয়াছিল এবং পূর্ব্বজন্মের কর্ম্ম নিবন্ধন আমরা পৃথক্ পৃথক্ ভাগ্য লইয়া জন্মগ্রহণ করিয়াছি। এখন আমাদের শাপমুক্তির সময় আগত হইয়াছে।" রত্নপ্রভ এই কথা বলিলে রত্নাধিপতির পূর্ব্বজন্মের কথা স্মরণে উদিত হইল এবং সে বলিল, "সত্যই আমি সেই দেবপ্রভ এবং এই রাজদত্তা আমার পূর্ব্বজন্মের ভার্য্যা রাজবতী।" এই কথা বলিয়া পত্নীসহ সে তনুত্যাগ করিল এবং এক নিমেষে তাহারা সকলে গান্ধর্ব্বরূপে প্রাপ্ত হইয়া সকলের চক্ষের সম্মুখে আকাশপথে উড্ডীন হইয়া নিজেদের আবাসভূমি মলয় পর্ব্বতে প্রস্থান করিল। শীলাবতী স্বীয় চরিত্রবলে সম্পদ প্রাপ্ত হইয়া তাম্রলিপ্তিতে গমনপূর্ব্বক তথায় দেবোপসনায় কাল অতিবাহিত করিতে লাগিল।

ইহা অবিসংবাদিত সত্য যে বল দ্বারা স্ত্রীলোককে রক্ষা করা যায় না। সদ্বংশজাতা যুবতী স্বীয় শীলবত্তা দ্বারা সতত সুরক্ষিত থাকে। ঈর্ষ্যা উদ্দেশ্য বিহীন হইয়া অন্যের অপ্রীতি উৎপাদন করে এবং স্ত্রীলোকদিগের রক্ষা কবচ না হইয়া বরং তাহাদের বাসনাবৃদ্ধি করে। ভার্য্যা রত্নপ্রভা বর্ণিত এই অর্থপূর্ণ বৃত্তান্ত শ্রবণ করিয়া নরবাহনদত্ত ও তাহার সচিবগণ অতিশয় হৃষ্ট হইল। (১২৮-১৩৫)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত কথাসরিৎ সাগরের রত্নপ্রভা লম্বকের দ্বিতীয় তরঙ্গ সমাপ্ত।

শ্লোক সংখ্যা—১৩৫

ক্রমিক সংখ্যা—৬০৩৪

## তৃতীয় তরঙ্গ

নরবাহনদত্তের মন্ত্রী গোমুখ তখন রত্নপ্রভার আখ্যানের উপসংহার স্বরূপ বলিল, "ইহা সত্য যে সতী সাধ্বী স্ত্রী অতিশয় বিরল কিন্তু অসতী স্ত্রী কখনই বিশ্বাসযোগ্যা নহে। উদাহরণ স্বরূপ নিম্নোক্ত কাহিনী শ্রবণ করুন।"

### নিশ্চয়দত্তের কাহিনী

এই রাজ্যে বিশ্ববিশ্রুত উজ্জয়িনী নামে নগরী আছে। তথায় পুরাকালে নিশ্চয়দত্ত নামক বণিকপুত্র বাস করিত। সে দ্যূতক্রীড়াসক্ত ছিল এবং উহাদ্বারা ধন উপার্জন করিয়া ঐ উদারচেতা প্রত্যহ শিপ্রা নদী জলে স্নান করিয়া মহাকালের উপাসনা করিত। ব্রাহ্মণ, দীন ও অনাথদিগকে দানান্তে সে অঙ্গ বিলেপনপূর্ব্বক আহার করিয়া তাম্বুল চর্ব্বণ করিত।

প্রত্যহ স্নান ও অর্চ্চনান্তে সে মহাকাল মন্দিরের সমীপস্থ একটি শ্মশানে গমনপুর্ব্বক চন্দনাদিদ্বারা স্বীয় দেহ আলেপন করিত। ঐ যুবক তত্রস্থ একটি শিলাস্তম্ভে বিলেপন দ্রব্যাদি ন্যস্ত করিয়া উহা পৃষ্ঠদ্বারা ঘর্ষণ করিয়া একাকী দেহ লেপন করিত। এইরূপে করিতে করিতে ঐ স্তম্ভটি কালক্রমে অতিশয় মসৃণ হইল। তথায় একদা একজন চিত্রকর ও একজন রূপকার আগমন করিল; চিত্রকর ঐ স্তম্ভটিকে অতিশয় মসৃণ দর্শন করিয়া উহার উপর একটি গৌরীমূর্ত্তি অঙ্কিত করিল এবং রূপকার ক্রীড়াচ্ছলে বাটালী দ্বারা উহার রূপ প্রদান করিল। তাহারা প্রস্থান করিলে জনৈকা বিদ্যাধর কন্যা মহাকালের উপাসনার নিমিত্ত তথায় আগমন করিয়া শিলার উপর গৌরীমূর্ত্তি অবলোকন করিল। স্বচ্ছ মূর্ত্তি দৃষ্টে তাহার মনে হইল দেবী যেন নিকটেই অধিষ্ঠান করিতেছেন এবং অর্চ্চনান্তে শ্রমাপনোদনের নিমিত্ত সে ঐ শিলাস্তম্ভাভ্যন্তরে প্রবেশ করিল। ইতোমধ্যে বণিকপুত্র নিশ্চয়দত্ত তথায় আগমন করিয়া শিলোপরি খোদিত উমা মূর্ত্তি দৃষ্টে বিস্ময়ান্বিত হইল। প্রথমতঃ অঙ্গপ্রত্যঙ্গাদি আলেপন করিয়া সে বিলেপন দ্রব্যাদি শিলার স্থানান্তরে স্থাপনকরতঃ আলেপন করিবার নিমিত্ত পৃষ্ঠদেশ ঐ শিলাস্তম্ভে ঘর্ষণ করিতে লাগিল। বিলোলাক্ষী বিদ্যাধরযুবতী স্তম্ভাভ্যন্তর হইতে উহা দর্শন করিয়া

তাহার রূপে আকৃষ্ট হইয়া চিন্তা করিতে লাগিল, "এই সুপুরুষের পৃষ্ঠানুলেপন করিবার নিমিত্ত কেহ কি নাই? আমিই এখন উহার পৃষ্ঠ মর্দ্দন করিব।" (১-১৫) এইরূপ চিন্তা করিয়া সে স্তম্ভাভ্যন্তর হইতে হস্ত নির্গত করিয়া অনুরাগভরে তাহার পৃষ্ঠদেশ অনুলেপন করিলে হস্তস্পর্শ অনুভব করিয়া এবং কঙ্কন ধ্বনি শ্রবণ করিয়া বণিকপুত্র তৎক্ষণাৎ স্বীয় হস্ত দ্বারা তাহার হস্ত ধারণ করিল। অদৃশ্যা বিদ্যাধরী শিলাস্তম্ভ হইতে তাহাকে বলিল, "মহাত্মন্, আমি আপনার কি অপকার করিয়াছি? আমার হস্ত মুক্ত করুন।" তখন নিশ্চয়দত্ত বলিল, "আমার সম্মুখে প্রত্যক্ষ হইয়া বল তুমি কে এবং তবেই আমি তোমার হস্ত মোচন করিব।" "আমি তোমার প্রত্যক্ষীভূতা হইয়া তোমায় সমস্ত বলিব" এইরূপ শপথ করিলে সে তাহার হস্ত মুক্ত করিল। সেই সর্ব্বাঙ্গসুন্দরী তখন স্তম্ভ হইতে সশরীরে আবির্ভূতা হইয়া তথায় উপবেশনকরতঃ তাহার আননে দৃষ্টি নিবদ্ধ করিয়া বলিল, "হিমালয় শৃঙ্গে পুষ্করাবতী নামিকা নগরী আছে, তথায় বিন্ধপর নামক জনৈক বিদ্যাধরাধিপতি বাস করেন। আমি অনুরাগপরা নাম্নী তাহারই কন্যা। মহাকাল অর্চ্চনা করিবার নিমিত্ত এইস্থানে আগমন করিয়া অদ্য সম্প্রতি বিশ্রাম করিতেছিলাম। হেথায় আগমন করিয়া মারদেবের বিমোহনকারী অস্ত্রস্বরূপ এই স্তম্ভে আপনাকে পৃষ্ঠানুলেপন করিতে দর্শন করিয়া প্রথমে আমার হৃদয় আপনার প্রতি অনুরক্ত হইল এবং অতঃপর আপনার পৃষ্ঠদেশে বিলেপন মার্জ্জিত করিতে করিতে আমার হস্তও রঞ্জিত হইল। তাহার পর কি ঘটিয়াছিল তাহা আপনি জ্ঞাত আছেন। সম্প্রতি আমি পিতৃগৃহে প্রত্যাবর্ত্তন করিব।" তাহার এই বাক্য শ্রবণ করিয়া বণিকপুত্র প্রত্যুত্তর করিল, "সুন্দরি, তুমি আমার হৃদয় বন্দী করিয়াছ, আমি তাহা পুনরায় প্রাপ্ত হই নাই। যে হৃদয়কে তুমি বন্দী করিয়াছ তাহাকে মুক্তি প্রদান না করিয়া তুমি কি প্রকারে প্রস্থান করিবে?" (১৬-২৭) এই কথা শ্রবণ করিয়া সে তৎক্ষণাৎ তাহার প্রতি প্রেমাসক্ত হইয়া বলিল, "আমার নগরীতে আগমন করিলে আমি তোমাকে বিবাহ করিব। সেই নগরী দুরধিগম্য নহে, হে নাথ, তোমার প্রয়াস নিশ্চয়ই সফল হইবে। অধ্যবসায়ীর নিকট এই জগতে কিছুই দুর্লভ নহে।" এই কথা বলিয়া অনুরাগপরা আকাশপথে প্রস্থান করিল এবং নিশ্চয়দত্তও তদ্গতচিত্ত হইয়া স্বগৃহে প্রত্যাবর্ত্তন করিল। স্তম্ভ হইতে নির্গত কর-পল্লবের কথা স্মরণ করিয়া সে চিন্তা করিতে লাগিল, "হায়! হায়! তাহার হস্ত ধৃত করিয়াও উহা স্বকীয়

করিতে সমর্থ হই নাই। সুতরাং তাহার সাক্ষাৎলাভার্থে আমাকে পুষ্করাবতী গমন করিতেই হইবে। হয় আমি প্রাণত্যাগ করিব অথবা ভাগ্য আমার সহায় হইবে।" এইরূপ চিন্তা করিতে করিতে সেই দিবস প্রেমার্ত্ত হইয়া যাপন করিয়া পরদিবস প্রাতঃকালে সে উত্তরদিকে যাত্রা করিল। সে যখন পর্যটন করিতেছিল তখন উত্তরপথগামী অপর তিনজন বণিকপুত্র তাহার সঙ্গী হইল। তাহাদের সহিত সে নগরী, পল্লী, অরণ্য এবং নদী সমূহ অতিক্রম করিয়া অবশেষে ম্লেচ্ছঅধ্যুষিত উত্তর ভূমিতে আগমন করিল।

পথিমধ্যে কতিপয় তাজিক তাহাকে এবং তাহার সঙ্গীদিগকে ধৃত করিয়া অন্য একজন তাজিকের নিকট বিক্রয় করিল। সে তাহাদিগকে ভৃত্যদের সহিত মুরবার নামক এক তুরস্কের নিকট উপহার স্বরূপ প্রেরণ করিল। (২৮-৩৭) সেই ভৃত্যেরা তাহাকে এবং তাহার সঙ্গীত্রয়কে মুরবার মৃত হইয়াছে শ্রবণ করিয়া তাহার পুত্রের হস্তে অর্পণ করিল। মুরবার পুত্র চিন্তা করিতে লাগিল, "আমার পিতৃবন্ধু এই ব্যক্তিদিগকে উপহার স্বরূপ আমার নিকট প্রেরণ করিয়াছেন, সুতরাং ইহাদিগকে আগামীকল্য পিতার কবরেই নিক্ষেপ করিব।" এই কথা চিন্তা করিয়া ঐ তুরস্ক নিশ্চয়দত্ত ও তাহার সঙ্গীত্রয়কে আগামীকল্য প্রাতঃকাল পর্যন্ত সুদৃঢ়ভাবে নিগড়াবদ্ধ করিয়া রাখিল। শৃঙ্খলাবদ্ধ অবস্থায় রাত্রিকালে তাহারা যখন এইরূপে অবস্থান করিতেছিল তখন নিশ্চয়দত্ত বণিকপুত্র, মৃত্যুভয়ে তাহার মিত্রত্রয়কে বলিল, "হতাশ হইয়া কি লাভ আছে? ধৈর্য্যাবলম্বন কর। বিপদমুক্তিদায়িনী দুর্গামাতাকে স্মরণ কর।" তাহাদিগকে সাহস প্রদান করিয়া সে ভক্তিভাবে এইরূপে দুর্গার স্তব করিতে লাগিল। "হে দেবি, অসুরমর্দ্দনজাত রক্তকর্দ্দমের ন্যায় অলক্তক রঞ্জিত পাদে আমি নমস্কার করি। শিবের সর্ব্বশক্তির আধার তুমি ত্রিভুবন পালন কর। তোমা-কর্ত্তৃক অনুপ্রাণিত হইয়াই তাহারা জীবনধারণ করে এবং বিচরণ করে। হে মহিষাসুরমর্দ্দিনি, তুমি ত্রিজগৎকে ভয়মুক্ত করিয়াছিলে। 'হে ভক্তবৎসলে, শরণাগত আমাকে রক্ষা কর।" এই প্রকার বাক্যাদির দ্বারা সে ও তাহার সঙ্গীরা দেবীর স্তব করিয়া ক্লান্তিবশতঃ নিদ্রিত হইল। স্বপ্নে দুর্গাদেবী নিশ্চয়দত্ত এবং তাহার সহচরদিগকে আদেশ করিলেন, "বৎসগণ, উত্থান কর, তোমরা শৃঙ্খল মুক্ত হইয়াছ।" অতঃপর রাত্রিকালে তাহারা জাগ্রত হইয়া দেখিতে পাইল যে তাহাদের শৃঙ্খল স্বতঃই অপসারিত হইয়াছে এবং পরস্পর স্বপ্ন বৃত্তান্ত আলোচনা করিয়া তাহারা তথা হইতে

হৃষ্টচিত্তে প্রস্থান করিল। তাহারা বহুদূর গমন করিলে নিশি অবসান হইল এবং যে বণিকপুত্রেরা এবম্প্রকার ভীতিপ্রদ অবস্থা অতিক্রম করিয়াছে তাহারা নিশ্চয়দত্তকে বলিল, "ম্লেচ্ছ অধ্যুষিত পৃথিবীর এই দিকটা খুবই দেখা গেল, এখন আমরা দক্ষিণাপথে যাত্রা করিব। তবে বন্ধো, তোমার যাহা ইচ্ছা তাহা করিতে পার।" তাহারা এই কথা বলিলে সে তাহাদিগকে ইচ্ছামত গমন করিতে বলিয়া স্বয়ং অনুরাগপরার প্রেমপাশে আকৃষ্ট হইয়া ভয়শূন্যচিত্তে একাকী উত্তরদিকেই অগ্রসর হইতে লাগিল। গমন করিতে করিতে সে কালক্রমে পাশুপত সন্ন্যাসী চতুষ্টয়ের সহিত মিলিত হইয়া বিতস্তা নদীতীরে আগমনকরতঃ উহা অতিক্রম করিল। ঐ নদী অতিক্রম করিয়া সে খাদ্য গ্রহণ করিল এবং সূর্য্যদেব যখন পশ্চিম অস্তাচল চুম্বন করিতেছিলেন তখন ঐ শৈবদিগের সহিত পথিমধ্যে এক অরণ্যে প্রবেশ করিল। তথায় কতিপয় কাঠুরিয়ার সহিত সাক্ষাৎ হইলে তাহারা বলিল, "এখন দিবা অবসান হইয়াছে, তোমরা কোথায় গমন করিতেছ? তোমাদের সম্মুখে কোন গ্রাম নাই, এই অরণ্যমধ্যে শুধু একটি শিবমন্দির আছে। তাহার ভিতরে অথবা বাহিরে কেহ রজনীতে অবস্থান করিলে সে এক যক্ষিণীর শিকার হয়। সেই শৃঙ্গোৎপাদিনী যক্ষিণী তাহার মস্তকে শৃঙ্গ উৎপাদন করিয়া তাহাকে পশুতে পরিণত করিয়া ভক্ষণ করে।" ইহা শ্রবণ করিয়া ঐ শৈব সন্ন্যাসী চতুষ্টয় নিশ্চয়দত্তকে বলিল, "আমাদের সহিত আগমন কর। ঐ হীনা যক্ষিণী আমাদের কি অনিষ্ট সাধন করিতে সমর্থ হইবে? আমরা বহু রজনী বহু শ্মশানে অতিবাহিত করিয়াছি।" (৩৮-৬০) তাহাদের এই বাক্য শ্রবণ করিয়া সে তাহাদের সহিত গমন করিয়া শূন্য শিবমন্দির দৃষ্টে তথায় তাহাদের সহিত নিশি যাপনের নিমিত্ত প্রবেশ করিল। সেই নিশ্চয়দত্ত ও তাহার শৈব সন্ন্যাসী সহচরগণ ভস্মদ্বারা মন্দিরপ্রাঙ্গণে শীঘ্র একটি বিরাট মণ্ডল প্রস্তুত করিয়া তথায় কাষ্ঠ দ্বারা অগ্নি প্রজ্বলিত করিল এবং আত্মরক্ষার্থে মন্ত্রোচ্চারণ করিতে থাকিল।

অতঃপর রজনী আগত হইলে শৃঙ্গোৎপাদিনী যক্ষিণী দূর হইতে কঙ্কাল বংশী বাদন করিয়া নৃত্য করিতে করিতে সমীপবর্ত্তিনী হইয়া একজন শৈব সন্ন্যাসীর প্রতি দৃষ্টি নিক্ষেপ করতঃ মন্ত্রোচ্চারণ পূর্ব্বক মণ্ডলের বহির্দ্দেশে নৃত্য করিতে প্রবৃত্ত হইল। মন্ত্রবলে আকৃষ্ট হইয়া সে নৃত্য করিতে করিতে প্রজ্বলিত অগ্নি মধ্যে পতিত হইলে সেই যক্ষিণী তাহার অর্দ্ধদগ্ধ দেহ অগ্নি হইতে বাহির করিয়া হৃষ্টচিত্তে ভক্ষণ করিল।

অতঃপর সে দ্বিতীয শৈবের প্রতি দৃষ্টি ন্যস্ত করিয়া শৃঙ্গোৎপাদক মন্ত্র উচ্চারণ করিতে করিতে নৃত্য করিতে লাগিল। দ্বিতীয় পাশুপত সন্ন্যাসীর ও মন্ত্রবলে শৃঙ্গ উৎপাদিত হইল এবং সে নৃত্য করিতে করিতে বহ্নিতে প্রবেশ করিলে যক্ষিণী তাহাকে অগ্নি হইতে বাহির করিয়া উহাদের সম্মুখে ভোজন করিল। এই প্রকারে সেই রজনীতে যক্ষিণী ঐ শৈব চতুষ্টয়ের মস্তকে শৃঙ্গ উৎপাদন করিয়া তাহাদিগকে ভক্ষণ করিল। (৬১-৭০) কিন্তু সে যখন চতুর্থ ব্যক্তিকে ভক্ষণ করিতেছিল তখন রক্তমাংস ভক্ষণে মত্ত হইয়া দৈবাৎ সেই.কংকালবংশী ভূমিতলে স্থাপন করিলে নিশ্চয়দত্ত তড়িত-বেগে উত্থিত হইয়া ঐ বংশী হস্তগত করতঃ সহাস্যে শৃঙ্গোৎপাদনকারী মন্ত্র উচ্চারণ করিয়া যক্ষিণীর প্রতি দৃষ্টি নিবন্ধকরতঃ নৃত্য করিতে লাগিল। বারংবার যক্ষিণীর মুখ হইতে ঐ মন্ত্র উচ্চারণ হওয়ায় সে উহা অধিগত করিয়াছিল। মন্ত্রবলে সে মোহগ্রস্ত হইয়া মৃত্যুভয়ে শঙ্কিত হইল এবং যখন তাহার ললাটে শৃঙ্গ বহির্গত হইবার উপক্রম হইল তখন সে ভূতলে লুণ্ঠিত হইয়া তাহাকে অনুনয় করিতে লাগিল, "হে বীর, এই অসহায়া রমণীকে হত্যা করিও না। আমি তোমাব আশ্রয় ভিক্ষা করিতেছি। অঙ্গভঙ্গী সহ ঐ মন্ত্র উচ্চারণে বিরত হইয়া আমাকে রক্ষা কর। আমি তোমার সমস্ত বৃত্তান্ত অবগত আছি। তোমার অভিলাষ পূর্ণ করিব। অনুরাগপরা যেস্থানে আছে আমি তোমাকে তথায় লইয়া যাইব।" প্রত্যয় সহকারে সে এইকথা বলিলে বীর নিশ্চয়দত্ত সম্মতি প্রদানপূর্ব্বক অঙ্গচালনা সহ মন্ত্রোচ্চারণে বিরত হইল এবং যক্ষিণী কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া তাহার পৃষ্ঠারোহনপূর্ব্বক আকাশমার্গে প্রিয়তমার উদ্দেশ্যে প্রস্থান করিল।

নিশান্তে তাহারা একটি পর্ব্বতারণ্যে আগত হইলে গুহকী নিশ্চয়দত্তের নিকট প্রণত হইয়া তাহাকে বলিল, "এখন সূর্য্যোদয় হওয়াতে আমার আর ঊর্দ্ধদিকে গমন করিবার শক্তি নাই। সুতরাং প্রভো, আপনি, এই সুরম্য অরণ্যে সুমিষ্ট ফলাদি আহার করিয়া এবং স্বচ্ছ নির্ঝরবারি পান করিয়া এই দিবস অতিবাহিত করুন। আমি এখন স্বস্থানে প্রত্যাবর্ত্তন করিব এবং পুনরায় নিশারম্ভে আগমন করিয়া আপনাকে হিমালয়ের শিরোভূষণ পুষ্করাবতী নগরীতে অনুরাগপরা সমীপে লইয়া যাইব। (৬১-৮২) এইকথা বলিয়া তাহার অনুমতি গ্রহণকরতঃ পুনরাগমনের প্রতিশ্রুতি প্রদান-পূর্ব্বক তাহাকে পৃষ্ঠ হইতে অবতরণ করাইল।

সে প্রস্থান করিলে নিশ্চয়দত্ত একটি স্বচ্ছ শীতল বারিপূর্ণ বিষাক্ত সরোবর দেখিতে পাইল। রবিকর যেন হস্ত প্রসারিত করিয়া অনুরাগ

ক্ষমতা অটুট রহিল। তথায় অবস্থান করিয়া আমি মনে মনে হাস্য করিলাম, "রমণীদিগের কার্য্য কি বিচিত্র।" প্রেম কাহাকে বিড়ম্বিত করে না? পরদিবস বন্ধুদত্তা সখীর নিকট হইতে ঐ মন্ত্র শিক্ষা করিয়া পিতৃগৃহ হইতে স্বামীসহ মথুরায় যাত্রা করিল। পত্নীকে সুখী করিবার নিমিত্ত বন্ধুদত্তার স্বামী আমাকে ভ্রমণকালে তাহার এক ভৃত্যের পৃষ্ঠে স্থাপন করিল। সেই ভৃত্য, আমি এবং অন্যান্য ব্যক্তিবর্গ দুই তিনদিন ভ্রমণ করিবার পর পথি মধ্যে এক কপিসংকুল অরণ্যে প্রবেশ করিলাম। আমাকে দর্শন করিয়া কপিগণ দলে দলে পরস্পরের প্রতি উচ্চস্বরে চিৎকার করিতে করিতে আমাকে চতুর্দিক হইতে আক্রমণ করিল। সেই দুর্বার কপিকুল বণিকের যে ভৃত্যটি আমাকে পৃষ্ঠে বহন করিতেছিল তাহাকে দন্তাঘাত করিতে লাগিল। সে ভীত হইয়া আমাকে তাহার পৃষ্ঠ হইতে ভূতলে নিক্ষেপ করতঃ পলায়ন করিল এবং বানরগণ তৎক্ষণাৎ সেইস্থানে আমাকে প্রাপ্ত হইল। আমার প্রতি অনুরাগবশতঃ বন্ধুদত্তা, তাহার স্বামী এবং অনুচরেরা প্রস্তর খণ্ড এবং যষ্ঠি দ্বারা তাহাদিগকে আক্রমণ করিয়াও কিছুই করিতে সমর্থ হইল না। সেই মর্কটেরা আমার দুষ্কর্মের জন্যই যেন আমি যখন সম্মোহিত অবস্থায় ছিলাম তখন হস্ত ও নখ দ্বারা আমার অর্ধাঙ্গ হইতে সমস্ত লোম উৎপাটন করিল। (১১৮-১২৭) অবশেষে আমার গলসংলগ্ন সেই সূত্রের শক্তিতে এবং মহাদেবের কৃপায় পুনরায় শক্তিলাভ করিয়া তাহাদের হস্ত হইতে মুক্ত হইয়া আমি পলায়ন করিলাম। গভীর অরণ্যে প্রবেশ করিয়া আমি তাহাদিগের দৃষ্টি বহির্ভূত হইলাম এবং ক্রমে অরণ্য হইতে অরণ্যান্তরে ভ্রমণ পূর্ব্বক সম্প্রতি এই কাননে উপস্থিত হইয়াছি। বর্ষাকালে শোকান্ধ হইয়া এই বনে ভ্রমণ করিতে করিতে মনে মনে নিজে বলিতে লাগিলাম, "এই জন্মেই কি প্রকারে তুই পরদার গমনজাত পাপের ফলে মর্কটে রূপান্তরিত হইয়া বন্ধুদত্তাকে হারাইয়াছিস?" ভাগ্য আমাকে এইপ্রকারে বিড়ম্বনা করিয়াও তুষ্ট না হইয়া আমাকে অন্যকষ্ট প্রদান করিয়াছে। একটি করিণী হঠাৎ আমাকে আক্রমণ করিয়া বৃষ্টিপাতে কর্দ্দমাক্ত একটি বল্মীকের উপর শুন্ড দ্বারা নিক্ষেপ করিয়াছে। আমি জানি ভাগ্য কর্ত্তৃক প্রবুদ্ধ হইয়া নিশ্চয়ই কোন দেবতা এই কার্য্য করিয়াছেন, কারণ সাধ্যমত চেষ্টা করিয়াও আমি এই কর্দ্দম হইতে মুক্ত হইতে পারি নাই। যখন ইহা শুষ্ক হইতে ছিল তখন আমি মৃত না হইয়া চেতনা পুনপ্রাপ্ত হইয়া অনবরত শিবের ধ্যান করিতে লাগিলাম। (১২৮-১৩৪) হে বন্ধো! এতাবৎ কাল আমি কদাচ ক্ষুধা ও তৃষ্ণা অনুভব করি নাই, এবং অদ্য তুমি আমাকে সেই

শুষ্ক কর্দ্দমকূট ( ফাঁদ ) হইতে উশ্ধার করিয়াছ। জ্ঞান প্রাপ্ত হওয়া সত্ত্বেও আমার এইরূপ শক্তি এখনও হয় নাই যাহাতে এই মর্কটভাব হইতে মুক্ত হইতে সমর্থ হই। যদি কোন যক্ষিনী উপযুক্ত মন্ত্রোচ্চরণ পূর্ব্বক আমার গলদেশ হইতে সূত্রটি উন্মোচন করে তবেই আমি পুনরায় মনুষ্য হইতে সক্ষম হইব!

ইহাই হইতেছে আমার বৃত্তান্ত, কিন্তু হে বয়স্য, তুমি কি প্রকারে এবং কি কারণে এই এই দুর্গম অরণ্যে প্রবেশ করিয়াছ তাহা আমার নিকট বর্ণনা কর।" দ্বিজসোমস্বামী কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া নিশ্চয়দত্ত তাহার বৃত্তান্ত বলিল, কি প্রকারে সে উজ্জয়িনী হইতে কোন্ বিদ্যাধরীর নিমিত্ত আগমন করিয়াছে এবং কি প্রকারে ধৈর্য্য দ্বারা এক যক্ষিনীকে জয় করিয়া নিশাযোগে তৎকর্ত্তৃক তথায় আনীত হইয়াছে। তাহার অদ্ভুত কাহিনী শ্রবণ করিয়া মর্কটরূপপ্রাপ্ত সোমস্বামী তাহাকে বলিল, "তুমিও আমার ন্যায় জনৈক নারীর নিমিত্ত বহু কষ্ট স্বীকার করিয়াছ। কিন্তু সম্পদের ন্যায় নারীরা এই জগতে কাহারও প্রতি বিশ্বাসশীলা থাকিতে পারে না। সন্ধ্যার ন্যায় তাহারা ক্ষণস্থায়ী রক্তরাগ প্রদর্শন করে এবং তাহাদের হৃদয় নদী পথের ন্যায় বক্র তাহারা ভুজঙ্গিনীর ন্যায় অবিশ্বাস্য এবং তড়িতের ন্যায় তাহারা চপলা। সুতরাং অনুরাগপরা তোমার প্রতি কিয়ৎকালের নিমিত্ত অনুরক্ত হইলেও স্বজাতীয় প্রেমিক প্রাপ্ত হওয়া মাত্র তোমার ন্যায় মনুষ্যের প্রতি বিরূপা হইবে। একটি নারীর নিমিত্ত এইরূপ প্রয়াস হইতে বিরত হও। পরে তোমার বোধগম্য হইবে যে উহা আমলকী ফলের ন্যায় কটু আস্বাদ যুক্ত। হে সখে, তুমি বিদ্যাধরনগরী পুষ্করাবতীতে গমন না করিয়া ঐ যক্ষিনীর পৃষ্ঠে আরোহণ পূর্ব্বক স্বনগরী উজ্জয়িনীতে প্রত্যাবর্ত্তন কর। ( ১৩৫-১৪৬ ) এক বন্ধুর বাক্য অবহেলা করিয়া আমি এখনও দুঃখভোগ করিতেছি। যখন আমি বন্ধুদত্তার প্রতি অনুরক্ত হইয়াছিলাম তখন ভবশর্ম্মা নামক আমার এক অতি প্রিয় বন্ধু আমাকে নিষেধ করিয়া এইরূপ বলিয়াছিল, "কোনও নারীর প্রভাবে পতিত হইও না। স্ত্রীলোকদিগের চিত্ত অতিশয় দুর্ব্বোধ্য, উদাহরণ স্বরূপ আমার ভাগ্যে যাহা ঘটিয়াছিল তাহা তোমার নিকট বর্ণনা করিতেছি, তুমি শ্রবণ কর।

## ভবশর্ম্মার কাহিনী

এই রাজ্যেই বারাণসী নগরীতে সোমদা নাম্নী এক পরমা রূপশালিনী অসতী গুপ্তযোগিনী ব্রাহ্মণ যুবতী বাস করিত। দৈবাৎ দুর্ভাগ্যবশতঃ

তাহার সহিত গোপনে সাক্ষাৎকারের পর তাহার প্রতি আমার প্রণয়াসক্তি আরও বর্দ্ধিত হইল। একদিন আমি তাহাকে ঈর্ষ্যা পরবশ তাড়না করিলে সেই নির্দ্দয়া নারী তখনকার মত ধৈর্য্যসহকারে ক্রোধ গোপন করিল। পরদিবস সে প্রণয়ক্রীড়াচ্ছলে আমার গলদেশে রজ্জুসংলগ্ন করামাত্র আমি একটি পোষ্য বলদে রূপান্তরিত হইলাম। এইপ্রকারে বলদে রূপান্তরিত হইলে সে আমাকে একজন পোষ্যউষ্ট্র ব্যবসায়ীর নিকট অভীষ্ট মূল্যে বিক্রয় করিল। সে যখন আমার উপর ভার স্থাপন করিল তখন আমাকে অতিশয় ভারাক্রান্ত দর্শন করিয়া বন্ধনমোচনিকা নাম্নী এক যোগিনী আমার প্রতি কৃপাবিষ্ট হইয়াছিল। অলৌকিক জ্ঞান দ্বারা আমি সোমদা কর্ত্তৃক পশুতে রূপান্তরিত হইয়াছি জ্ঞাত হইয়া যখন আমার প্রভু অন্যদিকে দৃষ্টি নিবদ্ধ করিয়াছিলেন, তখন সে আমার গলদেশ হইতে রজ্জু উন্মোচন করিলে আমি পুনরায় মনুষ্যরূপ প্রাপ্ত হইলাম। আমার প্রভু তৎক্ষণাৎ আমার দিকে ফিরিয়া দৃষ্টিপাত করিয়া আমাকে দেখিতে না পাইয়া সর্ব্বত্র আমার অন্বেষণ করিলেন। (১৪৭-১৫৭) যখন আমি বন্ধনমোচনীর সহিত সেই স্থান হইতে প্রস্থান করিতেছিলাম তখন সোমদাও ঐদিকে আগমন করিতেছিল এবং দূর হইতে অকস্মাৎ আমাকে দর্শন করিয়া কোপানলে প্রজ্বলিত হইয়া অলৌকিকজ্ঞানসম্পন্না বন্ধনমোচনীকে বলিল, "তুই কেন এই পাপাচারীকে পশুত্ব হইতে মুক্ত করিয়াছিস? রে পাপীয়সি, তোকে ধিক্! এই দুষ্কর্ম্মের ফল তোকে ভোগ করিতেই হইবে। আগামী-কল্য এই পাপাত্মার সহিত তোকে আমি হত্যা করিব।" সে এই কথা বলিলে সিদ্ধযোগিনী বন্ধনমোচনী উহার কার্য্য প্রতিরোধার্থ আমাকে নিম্নোক্ত উপদেশ প্রদান করিল—"আগামীকাল প্রাতঃকালে সোমদা কৃষ্ণ ঘোটকীর রূপধারণ করিয়া আমাকে হত্যা করিতে আগমন করিবে। আমিও তখন লোহিত বড়বার রূপ ধারণ করিয়া যখন আমরা পরস্পরে যুদ্ধে প্রবৃত্ত হইব তখন তুমি খড়্গ হস্তে সোমদার পশ্চাদ্দেশে গমন পূর্ব্বক দৃঢ়রূপে উহাকে আঘাত করিবে। এইপ্রকারে আমরা উহাকে বধ করিব। সুতরাং আগামীকল্য তুমি আমার গৃহে আগমন করিও।" এই কথা বলিয়া সে আমাকে তাহার গৃহ দেখাইয়া দিল। সে গৃহাভ্যন্তরে প্রবেশ করিলে আমিও একজন্মে বহু জন্মের স্বাদ আস্বাদন করিয়া প্রস্থান করিলাম। প্রাতঃকালে আমি কৃপাণ হস্তে বন্ধনমোচনীর গৃহে গমন করিলাম। তখন সোমদা কৃষ্ণবড়বার রূপে আবির্ভূত হইল এবং বন্ধনমোচনীও লোহিত ঘোটকীর রূপ ধারণ করিল। ক্ষুর ও দন্ত প্রহার দ্বারা দুইজনের ভিতর

যুদ্ধ আরম্ভ হইলে আমি দুষ্টা যোগিনী সোমদাকে খড়্গাঘাত করিলে বন্ধনমোচনী কর্ত্তৃক সে নিহত হইল। (১৫৮-১৬৮) আমি ভয়শূন্য হইয়া পশুরূপ হইতে মুক্তিলাভকরতঃ কুস্ত্রীর সংসর্গ চিন্তাপরিহার করিলাম। "সাধারণতঃ স্ত্রীলোকদিগের ত্রিভুবনের ভয়াবহ তিনটি দোষ থাকে—চাপল্য, সাহসিকতা এবং ডাকিনীসংসর্গ প্রীতি। যোগিনীদিগের সখী বন্ধুদত্তার প্রতি কেন ধাবিত হইতেছ? সে স্বীয় পতির অনুরক্তা নহে, কি প্রকারে তোমার প্রতি অনুরক্তা হইবে?"

সুহৃদ্ ভবশর্ম্মা আমাকে এই প্রকার উপদেশ প্রদান করিলেও আমি তাহার কথামত কার্য্য না করিয়া এই দশা প্রাপ্ত হইয়াছি। আমি তোমাকে এই উপদেশ প্রদান করিতেছি, তুমি অনুরাগপরার নিমিত্ত আর কষ্ট করিও না। কারণ সে স্বজাতির কোন প্রেমিকলাভ করিলেই নিশ্চয়ই তোমাকে বর্জ্জন করিবে। ভৃঙ্গী যেরূপ পুষ্পে পুষ্পে ভ্রমণ করে নারীও সেইরূপ সতত নব নব পুরুষের সন্ধান করে। হে সখে, তোমাকেও কোনদিন আমার ন্যায় অনুশোচনা করিতে হইবে।" মর্কটে রূপান্তরিত সোমস্বামীর এই বাক্য নিশ্চয়দত্তের অনুরাগপূর্ণ হৃদয়ে প্রবেশ করিল না। সে মর্কটকে বলিল, "অনুরাগপরা বিশুদ্ধ বিদ্যাধর কুলজাতা। সে কখনই ব্যাভিচারিণী হইবে না!" যখন তাহারা পরস্পর এইরূপ কথোপকথন করিতেছিল তখন নিশ্চয়দত্তের হৃদয়ে আনন্দ প্রদান করিবার নিমিত্তই যেন ভাস্কর রক্তরাগ সন্ধ্যায় অস্তাচল গমন করিলেন। যক্ষিণী শৃঙ্গোৎপাদিনীর অগ্রদূতরূপে রজনী সমাগতা হইলে শৃঙ্গোৎপাদিনী স্বয়ং শীঘ্র তথায় আগমন করিল। "সতত যেন তাহাকে স্মরণে রাখে", এইপ্রকারে অনুরুদ্ধ হইয়া সে কপির নিকট হইতে বিদায় গ্রহণপূর্ব্বক শৃঙ্গোৎপাদিনীর স্কন্ধারূঢ় হইয়া প্রিয়তমার উদ্দেশ্যে যাত্রা করিল। মধ্যরাত্রিতে সে অনুরাগপরার পিতা বিদ্যাধরাধিপের হিমালয় পর্ব্বতস্থিত পুষ্করাবতী নগরীতে আগমন করিল। (১৭৯-১৮৯) স্বীয় শক্তিবলে তাহার আগমন বার্ত্তাজ্ঞাত হইয়া অনুরাগপরা তাহার দর্শন লাভার্থ নগরীর বহির্দ্দেশে আগমন করিল। তখন যক্ষিণী তাহাকে স্কন্ধ হইতে নিম্নে অবতরণ করাইয়া অনুরাগপরাকে নির্দ্দেশ করিয়া বলিল, "ঐ যে রজনীর দ্বিতীয় চন্দ্রের ন্যায় তোমার নয়নে আনন্দ প্রদানকরতঃ তোমার প্রিয়তমা আগমন করিতেছে। আমি এখন প্রস্থান করিব।" অতঃপর নিশ্চয়দত্তকে প্রণাম করিয়া সে প্রস্থান করিল। তখন আশাপূর্ণ হৃদয়ে প্রবল ঔৎসুক্য সহকারে প্রিয়তমের নিকট গমন করিয়া অনুরাগপরা তাহাকে আলিঙ্গনাদি দ্বারা

অভ্যর্থনা করিল। সে তাহাকে আলিঙ্গনাবদ্ধ করিল এবং বহু ক্লেশ ভোগান্তে তাহার দর্শন সুখ লাভ করিয়া মনে হইল যেন স্বীয় দেহে আর নিজেকে ধারণ করিতে অসমর্থ হইয়া অনুরাগপরার দেহে প্রবেশ করিয়াছে। গান্ধর্ব্ব মতে অনুরাগপরাকে ভার্য্যাত্বে বরণ করিলে সে অচিরাৎ মায়াবিদ্যা বলে রাজধানীর বহির্দ্দেশে একটি নগরী নিম্মাণ করিয়া তথায় নিশ্চয়দত্তের সহিত বাস করিতে লাগিল। মায়াবিদ্যা প্রভাবে পিতামাতার দৃষ্টি আচ্ছন্ন করা হইয়াছিল, তাহারা ইহা জ্ঞাত হইলেন না। অনুরাগপরা কর্ত্তৃক পৃষ্ট হইয়া নিশ্চয়দত্ত তাহাকে পথের অদ্ভুত ক্লেশপ্রদ বৃত্তান্ত বর্ণনা করিলে সে তাহার প্রতি অতিশয় শ্রদ্ধাশীলা হইয়া নানাপ্রকার ভোগাপচারে তাহাকে সংবর্দ্ধিত করিল।

অতঃপর নিশ্চয়দত্ত সেই বিদ্যাধরীকে সোমস্বামীর অদ্ভুত বৃত্তান্ত বর্ণনা করিয়া বলিল, "যদি প্রিয়ে, কোন উপায়ে আমার সুহৃদকে মর্কটত্ব হইতে মুক্ত করিতে সমর্থ হও তবে একটি উত্তম কার্য্য সম্পাদন করা হইবে।' সে এই কথা বলিলে অনুরাগপরা তাহাকে বলিল, "উহা যোগিনীদিগের মন্ত্রের কার্য্য, আমাদের বিষয় নহে। তথাপি তোমার মনোরথ পূর্ণ করিবার নিমিত্ত আমার এক সিদ্ধ যোগিনী সখী ভদ্ররূপাকে অনুরোধ করিব।" (১৮১-১৯২) এই কথা শ্রবণ করিয়া বণিকপুত্র আহ্লাদিত হইয়া তাহার প্রিয়তমাকে বলিল, "চল আমার মিত্রকে দর্শন করিতে গমন করি।" সে সম্মত হইলে পরদিবস আকাশমার্গে বাহিত হইয়া নিশ্চয়দত্ত সেই অরণ্যে বন্ধুর আবাসস্থলে উপস্থিত হইল। মর্কটরূপী মিত্রকে তথায় দর্শন করিয়া সে সস্ত্রীক তাহার নিকট গমন করিয়া প্রণাম করিয়া কুশল প্রশ্নাদি জিজ্ঞাসা করিল। কপি সোমস্বামী তাহাকে অভ্যর্থনা করিয়া বলিল, "অনুরাগপরার সহিত তুমি মিলিত হইয়াছ দৃষ্টে অদ্য কুশলেই আছি" এবং এই কথা বলিয়া নিশ্চয়দত্তের পত্নীকে সে আশীর্ব্বাদ করিল। তখন তিনজন একটি রম্য শিলাতলে উপবেশন করিয়া নিশ্চয়দত্ত কর্তৃক প্রিয়ার নিকট পূর্ব্ব কথিত মর্কট সোমস্বামী নানাপ্রকার ঘটনা সম্বন্ধে কথোপকথন করিল। অতঃপর কপির নিকট হইতে বিদায় গ্রহণ পূর্ব্বক প্রিয়ার অংকে অবস্থান করিয়া সে ব্যোমমার্গে প্রিয়তমার গৃহে প্রত্যাবর্ত্তন করিল।

পরদিবস পুনরায় সে অনুরাগপরাকে বলিল, "চল, পুনরায় ক্ষণকালের নিমিত্ত আমাদের কপিবন্ধুকে দর্শন করিয়া আসি।" সে তাহাকে বলিল, "অদ্য আমার নিকট হইতে উৎপাতন ও অবতরণ বিদ্যাশিক্ষা করিয়া তুমি স্বয়ং তথায় গমন কর।" তাহাকে এই কথা বলিলে সে ঐ

দুই বিদ্যা শিক্ষা করিয়া নভোমার্গে তাহার মর্কট বন্ধুর নিকট গমন করিল এবং তাহার সহিত বহুকাল পর্যন্ত কথোপকথনে নিযুক্ত থাকায় অনুরাগপরা গৃহ হইতে বহির্গত হইয়া উদ্যানে গমন করিল। (১৯৩-২০৩) সে তথায় উপবেশন করিলে একটি বিদ্যাধর যুবক আকাশপথে ভ্রমণ করিতে করিতে তথায় আগমন করিল। স্বীয় বিদ্যাবলে সে জ্ঞাত হইল যে ঐ রমণী বিদ্যাধরী এবং তাহার একজন মর্ত্ত্যস্বামী বিদ্যমান আছে। সাক্ষাৎ-মাত্রই তাহার প্রতি অতিশয় প্রেমাসক্ত হইয়া সে তৎসমীপে আগমন করিল। তখন অনুরাগপরা নত নয়নে ভূতলে দৃষ্টি নিক্ষেপ করিয়া তাহার সুন্দর কান্তি দর্শনকরতঃ কৌতূহলবশতঃ ধীরে ধীরে তাহাকে জিজ্ঞাসা করিল সে কে এবং কোথা হইতে আগমন করিয়াছে। সে প্রত্যুত্তর করিল, "সুন্দরি, আমি রাগভঞ্জন নামক বিদ্যাধর এবং সমস্ত বিদ্যাধর বিদ্যা আমার অধিগত। হে হরিণেক্ষণি, তোমার সাক্ষাৎ মাত্রই আমি তোমার প্রেমে পতিত হইয়াছি এবং তোমার দাস হইয়াছি। হে দেবি, মর্ত্ত্যপতিকে ভজনা না করিয়া, পিতা উহা জ্ঞাত হইবার পূর্বেই তোমার সমতুল্য আমার প্রতি কৃপাশীলা হও।" এই কথা শ্রবণ করিয়া সেই চপলাশয়া তাহার দিকে ভীরু কটাক্ষপাত করিয়া চিন্তা করিল, "এই যে আমার যোগ্যপতি লাভ করিয়াছি।" তাহার বাসনা জ্ঞাত হইয়া বিদ্যাধর তাহাকে ভার্য্যাত্বে বরণ করিল। দুইটি হৃদয় যখন এক হয় তখন গোপন প্রেমের আর কি প্রয়োজন থাকিতে পারে।

সেই বিদ্যাধর প্রস্থান করিলে নিশ্চয়দত্ত সোমস্বামীর নিকট হইতে তথায় প্রত্যাবর্ত্তন করিল এবং হৃতানুরাগ অনুরাগপরা শিরঃপীড়ার ছলে তাহাকে আর আলিঙ্গন করিল না (২০৪-২১৩)। কিন্তু প্রেমান্ধ সরল নিশ্চয়দত্ত তাহার ছল ধরিতে সক্ষম না হইয়া মনে করিল যে সত্যসতই সে পীড়িতা এবং এইরূপ বিশ্বাস হৃদয়ে পোষণ করিয়াই সেই দিবস যাপন করিল। পরদিবস সে পুনরায় অধিগত বিদ্যাদ্বয় বলে ব্যথিত চিত্তে নভোমার্গে কপিবন্ধুর নিকট গমন করিল। সে প্রস্থান করিলে নিদ্রাহীন নিশিযাপনান্তে অনুরাগপরার সেই বিদ্যাধর প্রেমিক বিরহে নিদ্রাহীনা ও উৎকণ্ঠিতা অনুরাগপরার কণ্ঠালিঙ্গন করিল এবং সম্ভোগান্তে নিদ্রাতুর হইয়া সুপ্ত হইল। বিদ্যাবলে প্রেমিককে স্বীয় অঙ্কে অদৃশ্য অবস্থায় রাখিয়া রাত্রিজাগরণজনিত ক্লান্তিতে সে ও স্বয়ং নিদ্রালিঙ্গন করিল ইত্যবসরে নিশ্চয়দত্ত কপিবন্ধুর নিকট আগত হইলে সে তাহাকে সাদর অভ্যর্থনাপূর্বক শুধাইল, "অদ্য তোমাকে বিমনা

দেখিতেছি কেন, বল।" তখন নিশ্চয়দত্ত মর্কটকে বলিল, "সখে, অনুরাগপরা অতিশয়পীড়িতা। সে আমার প্রাণাপেক্ষাও প্রিয়। সেই-জন্যই আমি শোকাকুল হইয়াছি।" অলৌকিক জ্ঞানের অধিকারী সেই মর্কট তখন তাহাকে বলিল, "সে এখন নিদ্রিতা। তাহার নিকট হইতে শিক্ষিত বিদ্যাবলে তুমি তাহাকে উৎসঙ্গে স্থাপনকরতঃ আকাশমার্গে তাহাকে আমার নিকট আনয়ন করিলে আমি তোমাকে অদ্য একটি আশ্চর্য্যজনক দৃশ্য দর্শন করাইব।" এই কথা শ্রবণ করিয়া নিশ্চয়দত্ত আকাশপথে গমন করিয়া সেই নিদ্রিতা সুন্দরীকে লঘুভাবে ক্রোড়ে স্থাপন করিল। অনুরাগপরা বিদ্যাবলে পূর্বেই বিদ্যাধরকে অদৃশ্য করায় নিশ্চয়দত্ত অনুরাগপরার অঙ্কে সুপ্ত সেই বিদ্যাধরকে দেখিতে অসমর্থ হইয়াছিল (১১৪-১১৫)। নভোমার্গে উড্ডীন হইয়া সে সত্বর অনুরাগপরাকে সেই মর্কটে রূপান্তরিত সোমস্বামীর নিকট আনয়ন করিল। দিব্যদৃষ্টি সম্পন্ন সেই মর্কট তখন তাহাকে যোগবল প্রদান করিলে অনুরাগপরার কণ্ঠলগ্ন বিদ্যাধর তাহার দৃষ্টিপথে পতিত হইল। উহা দর্শন করিয়া সে যখন বলিল, "হায়! ইহার কি অর্থ হইতে পারে?" তখন সত্য ঘটনা জ্ঞাত থাকায় মর্কট তাহাকে সমস্ত বৃত্তান্ত নিবেদন করিল। নিশ্চয়দত্ত অত্যন্ত কোপান্বিত হইল এবং তাহার পত্নীর প্রেমিক সেই বিদ্যাধর সুপ্তোত্থিত হইয়া আকাশপথে উড্ডীন হইয়া প্রস্থান করিল। অনুরাগপরাও জাগ্রত হইয়া গুপ্ত রহস্য প্রকাশ হইয়াছে দর্শন করিয়া লজ্জায় অধোবদন হইয়া অবস্থান করিতে লাগিল। তখন নিশ্চয়দত্ত অশ্রুপূর্ণলোচনে বলিল, "আমি তোর উপর বিশ্বাস স্থাপন করিয়াছিলাম। তুই কেন আমাকে এইপ্রকারে প্রতাড়িত করিলি? পারদকে স্থিতিশীল করিবার উপায় পৃথিবীতে জানা আছে কিন্তু নারীচিত্ত স্থিতিশীল করিবার উপায় অজ্ঞাত।" সে যখন এই বাক্য উচ্চারণ করিতেছিল, তখন উত্তর প্রদানে অসমর্থ হইয়া অনুরাগপরা ক্রন্দন করিতে করিতে ধীরে ধীরে ব্যোমপথে স্বীয় আলয়ে প্রত্যাবর্ত্তন করিল। (২২৬-২৩০)

তখন নিশ্চয়দত্তের বন্ধু সেই বানর বলিল, "আমি বারণ করা সত্ত্বেও তুমি কামানলে প্রজ্জ্বলিত হইয়া এই সুন্দরীর পশ্চাদ্ধাবন করিয়াছিলে। এখন যে বিষাদগ্রস্ত হইয়াছ ইহা তাহারই ফল। চপলভাগ্য এবং চপলা নারীকে কি বিশ্বাস করিতে আছে? শোক ত্যাগ করিয়া শান্ত হও। বিধাতাও ভবিতব্যতা অতিক্রম করিতে সমর্থ নহেন।" কপির এই বাক্য শ্রবণ করিয়া নিশ্চয়দত্ত শোক মোহ পরিহারপূর্ব্বক শিবের শরণ গ্রহণ করিল।

অতঃপর যখন সে মিত্র মর্কটের সহিত অরণ্যে পর্য্যটন করিতেছিল তখন দৈবাৎ মোক্ষদা নাম্নী জনৈকা তপস্বিনী তাহার সমীপবর্ত্তিনী হইলেন। নিশ্চয়দত্তকে তাঁহার নিকট প্রণত হইতে দেখিয়া তিনি প্রশ্ন করিলেন, "কি অদ্ভুত ব্যাপার দর্শন করিতেছি! তুমি মনুষ্য হইয়াও কি প্রকারে মর্কটের সহিত বন্ধুত্ব করিয়াছ?" তখন সে স্বীয় সুহৃদের বিষাদময় বৃত্তান্ত নিবেদন করিয়া বলিল, "দেবি, আপনার যদি কোনও বিদ্যা অথবা মন্ত্র জানা থাকে তবে আমার সুহৃৎ এই উত্তম ব্রাহ্মণকে মর্কটত্ব হইতে মুক্ত করুন।" এইকথা শ্রবণ করিয়া তিনি সম্মত হইলেন এবং মন্ত্রবলে কণ্ঠ হইতে সূত্র মোচন করিলে সোমস্বামী মর্কট দেহ ত্যাগ করিয়া পুনরায় পূর্ব্বের ন্যায় মনুষ্যাকৃতি প্রাপ্ত হইল। তখন তিনি তড়িৎবেগে দিব্যপ্রভায় ভূষিতা হইয়া অন্তর্ধান করিলেন এবং যথাকালে নিশ্চয়দত্ত ও সোমস্বামী ব্রাহ্মণদ্বয় বহু তপশ্চর্য্যান্তে পরমাগতি প্রাপ্ত হইল।

এই প্রকারে স্বভাবচপলা নারীগণ দুষ্কার্য্যাদি দ্বারা বিবেক বুদ্ধি জাগ্রত করিয়া সংসারের প্রতি বৈরাগ্য আনয়ন করে। অবশ্য কখন কখন এই প্রকার সতীসাধ্বী তাহাদের মধ্যে দৃষ্ট হয় যে ইন্দুলেখার ন্যায় বিরাট আকাশ আলোকিত করে।

গোমুখের মুখ হইতে এই বিচিত্র কাহিনী শ্রবণ করিয়া নরবাহনদত্ত রত্নপ্রভার সহিত সাতিশয় আহ্লাদিত হইল। ( ২৩৪-২৪৪ )

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত কথাসরিৎসাগরের
রত্নপ্রভা লম্বকের তৃতীয় তরঙ্গ সমাপ্ত।
শ্লোক সংখ্যা—২৪৪
ক্রমিক সংখ্যা—৬২৭৮

## চতুর্থ তরঙ্গ

### নৃপতি বিক্রমাদিত্য এবং বারাঙ্গনার কাহিনী

গোমুখের কাহিনী শ্রবণ করিয়া নরবাহনদত্তকে হৃষ্ট দর্শনে প্রতিদ্বন্দিতার নিমিত্ত মরুভূতি বলিল, "স্ত্রীলোকেরা স্বভাবচপল, কিন্তু ইহা সর্ব্বথা সত্য নহে। এমন কি বারাঙ্গনাদিগের মধ্যেও কখনও কখনও সম্পূণ শালিনী নারী দৃষ্ট হয়। প্রমাণস্বরূপ একটি কাহিনী বলিতেছি, শ্রবণ করুন। পাটলিপুত্র নগরীতে বিক্রমাদিত্য নামক নৃপতি বাস করিত। তাহার জয়পতি এবং গজপতি নামক দুই মিত্র ছিল। তাহাদের বহু পদাতিকের অধিকারী প্রতিষ্ঠানাধিপতি নরসিংহ নামক এক প্রবল পরাক্রান্ত শত্রু ছিল। শত্রুর প্রতি ক্রুদ্ধ হইয়া এবং মিত্রদিগের পরাক্রমে গর্ব্বোদ্ধত হইয়া বিক্রমাদিত্য অবিলম্বে সংকল্প করিল, "আমি ঐ নরপতিকে এইরূপ সম্পূর্ণ পরাভূত করিব যে স্তুতি পাঠক এবং বন্দিগণ দ্বারদেশে উহাকে আমার সেবক বলিয়া কীর্ত্তিত করিবে।" এইরূপ প্রতিজ্ঞা করিয়া সে তাহার বহু হস্তী ও অশ্বের সহিত ধরণী কম্পিত করিয়া আগমন করিল এবং বিক্রমাদিত্য নরপতি নরসিংহকে আক্রমণ করিবার নিমিত্ত অগ্রসর হইল। সে প্রতিষ্ঠানের নিকটবর্ত্তী হইলে নরপতি নরসিংহ বর্ম্মাবৃত হইয়া তাহার সাক্ষাৎকার মানসে বহির্গত হইল। (১-১০) তখন বিস্ময়করযুদ্ধ হইল। পদাতিকেরা গজ ও অশ্বের সহিত সংগ্রাম করিল এবং কোটি পদাতিকের অধিস্বামী নরপতি নরসিংহের নিকট বিক্রমাদিত্যের সৈন্যদল সম্পূর্ণরূপে পরাভূত হইল। পরাজিত হইয়া বিক্রমাদিত্য স্বনগরী পাটলিপুত্রে পলায়ন করিল এবং তাহার দুই সুহৃদও নিজ নিজ রাজ্যে পলায়ন করিল। নরপতি নরসিংহ স্বীয় নগরী প্রতিষ্ঠানে প্রবেশ করিলে বন্দিগন তাহার বিক্রমের প্রশংসা করিতে লাগিল।

বিফল মনোরথ বিক্রমাদিত্য তখন চিন্তা করিতে লাগিল, "অস্ত্র দ্বারা শত্রুকে পরাজিত করিতে সমর্থ না হইলেও আমি বুদ্ধি বলে উহাকে পরাজিত করিলে লোকে যাহাই বলুক না কেন আমার প্রতিজ্ঞা রক্ষা হইবে।" এইরূপ চিন্তা করিয়া সে উপযুক্ত মন্ত্রীদিগের হস্তে রাজ্য রক্ষার ভার অর্পণ করিয়া বুদ্ধিবর নামক একজন প্রধান সচিব এবং পঞ্চশত সদ্বংশজ সাহসীরাজপুত্র সমভিব্যাহারে কর্ম্মপ্রার্থীর ছদ্মবেশে গোপনে

স্বনগরী পরিত্যাগ পূর্ব্বক শত্রুপুরী প্রতিষ্ঠানে গমন করিল। তথায় সে মদনমালা নাম্নী বারবিলাসিনীর রাজপ্রাসাদোপম অপরূপ গৃহে প্রবেশ করিল। উচ্চ প্রাকারে অবস্থিত মৃদু মারুতে সঞ্চালিত হইয়া চীনাংশুক ধ্বজ সমূহ যেন তাহাকে তথায় আহ্বান করিতেছিল। ( ১১-২০ ) অস্ত্রশস্ত্রে সুসজ্জিত বিংশসহস্র পদাতিক ইহার পূর্ব্বদিকের প্রধান দ্বার রক্ষা করিতেছিল। ইহার অন্যতিনদিকের দ্বার সতত প্রস্তুত দশসহস্র করিয়া যোদ্ধারা সংরক্ষণ করিতেছিল, প্রাসাদটি সপ্তমণ্ডলে বিভক্ত ছিল। প্রথম বিভাগে শ্রেণীবদ্ধভাবে অশ্ব অবস্থিত ছিল। অন্য মণ্ডলে নিবিড় হস্তী শ্রেণী কর্ত্তৃক পথ অবরুদ্ধ ছিল। অন্য আর একটি বিভাগ ভীষণাকৃতি আয়ুধরাজিতে সজ্জিত ছিল। অন্য একটি মণ্ডল দ্যুতিময় রত্নরাজি সম্বলিত কোষাগার পূর্ণ ছিল। অন্য একটি মণ্ডল সতত পরিচারকদিগের দ্বারা অধ্যুষিত ছিল। অন্য একটি মন্ডলে বন্দিগন সরবে উচ্চৈঃস্বরে স্তুতি পাঠ করিতেছিল এবং আর একটি বিভাগ সঙ্গীতমৃদঙ্গনাদে অনুরণিত হইতেছিল। প্রতিহারেরা নৃপতিকে এইস্থানে আনয়ন করিলে দৃশ্যাবলী অবলোকন করিতে করিতে সে পরিজন সহ মদনমালার সুউচ্চ বাস গৃহে নীত হইল। নৃপতি যখন মণ্ডল সমূহ অতিক্রম করিতেছিল তখন তত্রস্থ অশ্ব এবং অন্যান্য প্রাণীদিগের আঘাত নিরাময় হইয়াছে প্রতিহারদিগের মুখে এই বার্ত্তা শ্রবণ করিয়া, "ইনি ছদ্মবেশে কোন মহদ্ব্যক্তি হইবেন" বোধে মদনমালা সপ্রেমে এবং সৌৎসুক্যে তাহার সহিত সাক্ষাৎ করিতে গমন করিল এবং তাহাকে আনয়ন করতঃ প্রণতিপূর্ব্বক রাজোচিত আসনে উপবেশন করাইল। নৃপতি ও তাহার রূপলাবণ্য এবং সৌজন্যে মুগ্ধ হইয়া আত্মপরিচয় গোপন করিয়া তাহাকে প্রতিনমস্কার করিল। মদনমালা তাহাকে মহামূল্য স্নানোপকরণ, পুষ্প, গন্ধদ্রব্য, বস্ত্র এবং অলংকারাদি দ্বারা সম্মানিত করিল। ( ২১-৩১ ) সে প্রত্যহ নৃপতির অনুচরদিগকে খাদ্যাদি প্রদান করিত এবং নৃপতি ও তাহাব মন্ত্রীকে উৎকৃষ্ট ভোজ্যাদি দ্বারা সম্বর্দ্ধিত করিত। প্রথম দর্শনেই প্রেমাসক্ত হইয়া সে সম্পূর্ণরূপে নৃপতির নিকট আত্ম সমর্পণ করতঃ পানাহারে দিবসযাপন করিত। ছদ্মবেশী বিক্রমাদিত্য দিনের পর দিন মদনমালা কর্ত্তৃক এই প্রকারে সম্বর্ধিত হইয়া রাজচক্রবর্ত্তীর ন্যায় অবস্থান করিতে লাগিল। সখীদিগকে যে প্রকার এবং যত পরিমাণ ধন সে প্রদান করিত সে সমুদয় মদনমালা স্বীয় কোষাগার হইতে তাহাকে সরবরাহ করিত! তাহার দেহ এবং বিত্ত নৃপতির ভোগে আসিলে মদনমালা মনে করিত যে উহা সৎকার্য্যেই নিয়োজিত হইয়াছে।

অন্য পুরুষের অর্থে সে পরাঙ্‌মুখী হইল এবং তাহার প্রতি অনুরক্ত হইয়া নরপতি নরসিংহ আগমন করিলে সে সুকৌশলে তাহাকে প্রতিনিবৃত্ত করিয়াছিল।

এই প্রকারে মদনসেনা কর্ত্তৃক সম্বর্ধিতা হইয়া একদা নৃপতি তাহার সঙ্গী মন্ত্রী বুদ্ধিবরকে নিভৃতে বলিল, "বেশ্যারা সর্ব্বদা ধন প্রত্যাশা করে এবং হৃদয়ে প্রেম উদিত হইলেও বিত্ত ব্যতীত কাহারও প্রতি আসক্তা হয় না। বিধাতা যখন যাচক সৃষ্টি করিয়াছিলেন তখন বারাঙ্গনাদিগের অন্তরে লোভও সৃষ্টি করিয়াছিলেন। কিন্তু যদিও আমি সতত মদনমালার বিত্ত উপভোগ করিতেছি তথাপি অতিশয় অনুরাগবশতঃ সে আমার উপর ত বিরূপা হয় নাই, পক্ষান্তরে আমার উপর অত্যন্ত সন্তুষ্ট আছে। আমার প্রতিজ্ঞা যাহাতে কালক্রমে পূরণ হয় তন্নিমিত্ত আমি কি প্রকারে তাহাকে পুরস্কৃত করিতে পারি?" মন্ত্রী বুদ্ধিবর এই কথা শ্রবণ করিয়া নৃপতিকে বলিল, "আপনার যদি এই প্রকারই অভিলাষ হইয়া থাকে তবে ভিক্ষু প্রপঞ্চবুদ্ধি আপনাকে যে অমূল্য রত্নাদি প্রদান করিয়াছিল তাহার কিঞ্চিৎ অংশ উহাকে দান করুন।" এই কথা শ্রবণ করিয়া ভূপতি প্রত্যুত্তর করিল, "আমি যদি সে রত্নরাজি সম্যক্ তাহাকে প্রদান করি তথাপি তাহা উহার যোগ্য পুরস্কার বলিয়া গণ্য হইবার মত হইবে না, বরং আমি অন্য একটি উপায়ে ঋণ মুক্ত হইতে সমর্থ হইব, কিন্তু তাহাও ঐ ভিক্ষুরকাহিনীর সহিত জড়িত।" মন্ত্রী এই কথা শ্রবণ করিয়া বলিল, "দেব, ঐ ভিক্ষু কেন আপনার সেবা করিয়াছিল সেই বৃত্তান্ত আমার নিকট বর্ণনা করুন।" মন্ত্রী বুদ্ধিবর কর্ত্তৃক এই প্রকারে অনুরুদ্ধ হইয়া ভূপতি বলিল, তবে শ্রবণ কর, আমি সেই বৃত্তান্ত বলিতেছি। (৩২-৪২)

## নৃপতি বিক্রমাদিত্য এবং বিশ্বাসঘাতক ভিক্ষুর কাহিনী

বহুপূর্ব্বে প্রপঞ্চবুদ্ধি নামক এক ভিক্ষু পাটলিপুত্র নগরীতে আমার ধর্ম্মাধিকরণে প্রবেশকরতঃ প্রত্যহ আমাকে এক একটি করিয়া পেটিকা প্রদান করিত। বৎসরাবধি এই পেটিকাগুলি উদ্ঘাটন না করিয়া আমি যেরূপভাবে প্রাপ্ত হইতাম সেইরূপভাবেই আমার কোষাধ্যক্ষের হস্তে প্রদান করিতাম। একদিন ভিক্ষুকর্ত্তৃক উপহৃত একটি পেটিকা দৈবাৎ আমার হস্ত হইতে ভূমিতে পতিত হইয়া ভগ্ন হইলে উহা হইতে একটি অগ্নির ন্যায় দীপ্তিশালী বিরাট রত্ন নির্গত হইল। মনে হইল যেন উহাতে ভিক্ষুর অদৃষ্ট পূর্ব্ব হৃদয় প্রকাশিত হইল। ইহা দর্শন করিয়া আমি অন্যান্য

পেটিকাগুলি আনয়ন পূর্ব্বক উহাদিগকে উদ্ঘাটিত করিয়া প্রত্যেক পেটিকা হইতে এক একটি রত্ন গ্রহণ করিলাম। আমি সবিস্ময়ে প্রপঞ্চবুদ্ধিকে শুধাইলাম, "তুমি আমাকে এই অপূর্ব্ব রত্নরাজি দ্বারা সেবা করিতেছ কেন ?" তখন ভিক্ষু আমাকে একান্তে নিবেদন করিল, "কৃষ্ণাচতুর্দ্দশী সমাগত প্রায়। ঐ রজনীতে আমাকে নগরীর বহির্দ্দেশোস্থিত শ্মশানে মন্ত্রসাধন করিতে হইবে। হে বীর, আমার অভিলাষ যে তুমিও ঐ ব্যাপারে অংশগ্রহণ কর, কারণ কোন বীর পুরুষের সহায়তা প্রাপ্ত হইলে সমস্ত প্রতিবন্ধক দূরীভূত হইবে এবং অনায়াসে সাফল্য লাভ করা যাইবে।" ভিক্ষুর এই কথায় আমি সম্মত হইলাম। কতিপয় দিবসান্তে কৃষ্ণা চতুর্দ্দশী আগতা হইলে শ্রমণের বাক্য আমার স্মরণপথে উদিত হইল। (৪৩-৫৫) আহ্নিকাদি সমাপনান্তে আমি রজনীর প্রতীক্ষা করিতে লাগিলাম এবং সন্ধ্যাবিধি পালন করিবার পর আমি দৈবাৎ নিদ্রিত হইয়া পড়িলে ভক্তবৎসল বক্ষ-কমলাঙ্কিত ভগবান হরি গরুড়ারোহণ পূর্ব্বক স্বপ্নে আমার নিকট আগমন করিয়া আদেশ করিলেন—"সার্থকনামা প্রপঞ্চবুদ্ধি কৌশলে তোমাকে মণ্ডলপূজাতে অংশগ্রহণ করাইয়া তোমাকে বলিপ্রদান করিবে। তোমাকে হননার্থে যাহা বলিবে তাহা না করিয়া তাহাকে বলিবে, "কি প্রকারে ঐ কার্য্য করিতে হইবে তুমি প্রথমে আমাকে শিক্ষাদিলে আমি ঐ কার্য্য করিতে সক্ষম হইব।" যখন সে তোমাকে ঐ প্রক্রিয়া প্রদর্শন করাইবে তখন তুমি অবিলম্বে উহাকে বধ করিলে ঐ শ্রমণ যে শক্তিলাভ করিত সেই শক্তি তুমি লাভ করিবে।" বিষ্ণু এই কথা বলিয়া অন্তর্হিত হইলে আমি জাগ্রত হইয়া চিন্তা করিতে লাগিলাম, "হরির প্রসাদে আমি ঐ মায়ীকে আবিষ্কার করিতে সমর্থ হইয়াছি। অদ্যাই উহাকে হত্যা করিবই করিব।" এইরূপ চিন্তা করিয়া রজনীর প্রথম যামান্তে আমি কৃপাণ হস্তে একাকী শ্মশানে গমন করিয়া ঐ ভিক্ষু মণ্ডলার্চ্চনা সমাপন করিয়াছে দেখিতে পাইলাম। মদ্দর্শনে আমাকে অভিবাদন করিয়া সেই শঠ বলিল, "দেব চক্ষুমুদ্রিত করিয়া আনন নিম্নে স্থাপন পূর্ব্বক আপনি ভূলুণ্ঠিত হইলে আমরা উভয়ে আমাদের অভীষ্ট সিদ্ধিলাভ করিব।" (৫৬-৬৫) আমি তাহাকে প্রত্যুত্তরে বলিলাম, "উহা কি প্রকারে করিতে হইবে প্রথমে আমাকে প্রদর্শন করাও, অতঃপর তোমার নিকট হইতে শিক্ষা করিয়া অবিকল তোমার ন্যায় করিব।" মূঢ় ভিক্ষু ইহা শ্রবণ করিয়া ঐরূপ করিলে আমি কৃপাণের এক আঘাতে উহার মস্তক ছিন্ন করিলাম। তখন আকাশ হইতে দৈববাণী শ্রুত হইল, "সাধু,

রাজন্, সাধু! এই পাপাত্মা ভিক্ষুকে হত্যা করিয়া তুমি তাহার ঈপ্সিত আকাশ মার্গে গমনের ক্ষমতা লাভ করিয়াছ। যথেচ্ছভ্রমণচারী আমি, ধনপতি কুবের, তোমার সাহসে তুষ্ট হইয়াছি। তোমার ইচ্ছামত বর প্রার্থনা কর।" এই কথা বলিয়া তিনি আত্মপ্রকাশ করিলে আমি তাহাকে বলিলাম, "যখনি আমি আপনাকে স্মরণ করিব তখনি আপনি আবির্ভূত হইয়া আমাকে উপযুক্ত বর প্রদান করিবেন।" ধনপতি "তথাস্তু" বলিয়া অন্তর্ধান করিলে আমি মায়াবল প্রাপ্ত হইয়া সত্বর আমার প্রাসাদে আগমন করিলাম। আমার বৃত্তান্ত তোমার নিকট সম্পূর্ণ বিবৃত করিলাম। কুবেরের নিকট হইতে যে বর লাভ করিয়াছি এখন তদ্দ্বারা মদনমালার প্রত্যুপকার সাধন করিব। তুমি সম্প্রতি আমার ছদ্মবেশী রাজপুত অনুচরদিগের সহিত পাটলিপুত্রে প্রত্যাবর্ত্তন করিবে। আমিও অভিনব উপায়ে প্রিয়তমার প্রত্যুপকার সাধন করিয়া হেথায় পুনরাগমন করিবার নিমিত্ত অবিলম্বে পাটলিপুত্রে গমন করিব।" এই কথা বলিয়া আহ্নিক কার্য্যসমাপনান্তে ভূপতি সানুচর মন্ত্রীকে বিদায় প্রদান করিল। "তাহাই হইবে" এই কথা বলিয়া মন্ত্রী প্রস্থান করিলে আসন্ন বিরহের কথা চিন্তা করিয়া নৃপতি সেই রজনী মদনমালার সহিত অতিবাহিত করিল। (৬৬-৭৭) মদনমালাও নৃপতি শীঘ্রই দূরদেশে প্রস্থান করিবে মনে মনে এই আশংকা করিয়া তাহাকে মুহুর্মুহু আলিঙ্গনকরতঃ অনিদ্রায় সেই রজনী অতিবাহিত করিল।

প্রাতঃকালে নৃপতি অবশ্যকরণীয় কর্ম্মাদিসমাপনান্তে অর্চ্চনাচ্ছলে নিত্য দেব পূজার মন্দিরে প্রবেশ করিয়া ধনপতি কুবেরকে স্মরণমাত্রেই তিনি উপস্থিত হইলে তাহাকে প্রণাম করিয়া পূর্ব্ব প্রতিশ্রুত বর যাচঞা করিল, "দেব, আপনার পূর্ব্ব প্রতিশ্রুতমত আমাকে এই বর প্রদান করুন। আমাকে সুবর্ণ নির্ম্মিত পঞ্চটি বৃহৎ মনুষ্যমূর্ত্তি প্রদান করুন, কোন প্রয়োজনে তাহাদের অঙ্গছেদন করিলে সেই অঙ্গ যেন পূর্ব্বের ন্যায় পুনরায় জন্মায়।" "তোমার ইচ্ছা মত ঐরূপ পঞ্চ মূর্ত্তি তুমি প্রাপ্ত হইবে।" এই কথা বলিয়া ধনপতি কুবের অন্তর্হিত হইলে নৃপতি অচিরাৎ পঞ্চটি বৃহৎ মনুষ্যমূর্ত্তি মন্দিরাভ্যন্তরে দেখিতে পাইল। রাজা হৃষ্টচিত্তে বহির্গত হইয়া স্বীয় প্রতিশ্রুতি বিস্মৃত না হইয়া আকাশপথে স্বীয় নগরী পাটলিপুত্রে প্রস্থান করিল। তথায় মন্ত্রিবর্গ, পৌরজন এবং পত্নীবর্গ কর্ত্তৃক অভিনন্দিত হইয়া সে রাজকার্য্য সম্পাদিত করিতে লাগিল কিন্তু তাহার হৃদয় দূরস্থিত প্রতিষ্ঠানে পড়িয়া রহিল। ইতোমধ্যে প্রতিষ্ঠান নগরীতে মন্দিরে বহু-

পূর্ব্বে প্রবিষ্ট তাহার প্রিয়তমকে দর্শন করিবার মানসে প্রবেশ করিয়া মদনমালা তাহাকে কোথাও দেখিতে পাইল না। কিন্তু সুবর্ণ নির্ম্মিত পঞ্চ পুরুষমূর্ত্তির সাক্ষাৎলাভ করিল। তাহাদিগকে দর্শন করিয়া এবং নৃপতির অদর্শনে সে শোকাকুলা হইয়া চিন্তা করিতে লাগিল, "আমার প্রেমাস্পদ নিশ্চয়ই কোন বিদ্যাধর অথবা গন্ধর্ব হইবেন। আমাকে এই পুরুষমূর্ত্তি সমূহ প্রদান করিয়া দিব্যলোকে প্রস্থান করিয়াছেন।

"তাহার বিহনে এই ভারী মূর্ত্তিগুলি দ্বারা আমার কি প্রয়োজন সিদ্ধ হইবে?" (৭৮-৯০) এই কথা চিন্তা করিয়া সে বারংবার ভৃত্যদিগকে তাহার কথা জিজ্ঞাসা করিল এবং বহির্গত হইয়া সর্ব্বত্র তাহার অন্বেষণ করিতে লাগিল। সে প্রাসাদে, উদ্যানে, কক্ষে এবং অন্য কোথাও শান্তিপ্রাপ্ত না হইয়া প্রিয়তমার বিরহে তনুত্যাগ করিবার নিমিত্ত প্রস্তুত হইয়া শোক করিতে লাগিল।

তাহার অনুচরেরা তাহাকে সান্তনা প্রদানার্থ বলিত, "সুন্দরি, হতাশ হইও না, তিনি কামচর, স্বেচ্ছামত পুনর্ব্বার আগমন করিবেন।" তাহারা এই প্রকারে তাহাকে আশ্বস্ত করিলে সে প্রতিজ্ঞা করিল, "যদি ষন্মাসের মধ্যে তিনি আমাকে দর্শন প্রদান না করেন তবে আমি আমার সমস্ত সম্পত্তি দান করিয়া বহ্নিতে প্রবেশ করিব।" এই প্রকারে কৃতসংকল্প হইয়া সে প্রিয়তমের কথা চিন্তা করিতে করিতে দানধ্যান করিত। দানের বাসনায় একদিন সে ঐ সুবর্ণ মনুষ্যমূর্ত্তির একটির দুই বাহু কর্ত্তনপূর্ব্বক ব্রাহ্মণদিগকে দান করিলে পরদিবস সাশ্চর্য্যে লক্ষ্য করিল যে বাহুদ্বয় পূর্ব্বের মত পুনরায় জন্মাইয়াছে, অতঃপর সে অন্যান্য মূর্ত্তিসমূহের বাহু কর্ত্তনপূর্ব্বক দান করিলে উহারা পুনরায় পূর্ব্বের ন্যায় জন্মাইত। উহাদিগকে অক্ষয় দৃষ্টে সে প্রত্যহ যে বিপ্র যতগুলি বেদ অধ্যয়ন করিত তাহাকে ততগুলি বাহু প্রদান করিত। (৯১-১০০)

তাহার চতুর্দ্দিকে প্রচারিত দানের খ্যাতি শ্রবণ করিয়া কতিপয় দিবসান্তে পাটলিপুত্র হইতে সংগ্রামদত্ত নামক দ্বিজ আগমন করিল। সে দরিদ্র হইলেও ধার্ম্মিক ছিল এবং চতুর্ব্বেদ অধিগত করিয়াছিল। দ্বারিগণ তাহার আগমনবার্ত্তা ঘোষণা করিলে প্রিয়তমের বিরহে পাণ্ডুর এবং ব্রতবশতঃ ক্ষীণাঙ্গী মদনমালা তাহাকে প্রণাম করিয়া সে যত সংখ্যক বেদ অধ্যয়ন করিয়াছিল সুবর্ণমূর্ত্তির ততসংখ্যক বাহু তাহাকে প্রদান করিল। অতঃপর ব্রাহ্মণ মদনমালার শোকার্ত্ত অনুচরবর্গের নিকট হইতে তাহার ঘোর প্রতিজ্ঞা গ্রহণ পর্য্যন্ত আমূল সমস্ত বৃত্তান্ত শ্রবণান্তে হৃষ্ট হইল

কিন্তু তথাপি বিষণ্ণ চিত্তে উষ্ট্রদ্বয়ের পৃষ্ঠে ঐ সুবর্ণ বাহুসমূহ ন্যস্ত-করতঃ স্বপুরী পাটলিপুত্রে প্রস্থান করিল। নৃপতি রক্ষা না করিলে তাহার ধনরাশি অটুট থাকিবে না বোধে ধর্ম্মাধিকরণে উপবিষ্ট নৃপতির সকাশে আগমনপূর্ব্বক বলিল, "মহারাজ, আমি আপনারই নগরবাসী একজন বিপ্র। দারিদ্র্যবশতঃ ধনপ্রাপ্তির আশায় আমি দক্ষিণাপথে নরপতি নরসিংহের প্রতিষ্ঠান নগরীতে গমন করিয়া মদনমালা নাম্নী সুবিখ্যাতা বারাঙ্গনার গৃহে দান গ্রহণার্থ গমন করিয়াছিলাম। তাহার সহিত কিয়ৎকাল এক দিব্য পুরুষ বাস করিয়াছিল এবং সে কোথাও গমন করিবার সময় তাহাকে সুবর্ণ নির্ম্মিত অক্ষয় পঞ্চপুরুষ মূর্ত্তি প্রদান করিয়াছিল। সে অন্তর্ধান করিলে সেই মনস্বিনী জীবন বিষময় এবং দেহ বিকল আয়াসের চৌর্য্যাপরাধের শাস্তি স্বরূপ, মনে করিয়া ধৈর্য্যহীনা হইয়াছিল। (১০১-১১১) তাহার অনুচরেরা তাহাকে আশ্বাস প্রদান করিলে সে প্রতিজ্ঞা করিয়াছিল, "যদি ষণ্মাসের মধ্যে তিনি আমার সহিত সাক্ষাৎ না করেন তবে দৌর্ভাগ্যজনিত শোকে পীড়িত হইয়া আমি অগ্নিতে প্রবেশ করিব।" এইরূপে প্রতিজ্ঞাবদ্ধ হইয়া সে সুকৃতি অর্জ্জন মানসে প্রত্যহ প্রচুর দান করে। আমি যখন তাহাকে দর্শন করিলাম তখন অনাহারে সেই রূপশালিনীর দেহ কৃশ হইয়াছে এবং তাহার পদদ্বয় কম্পিত হইতেছিল, তাহার হস্ত দানবারিতে আর্দ্র ছিল এবং তাহাকে অলিকুল পরিবেষ্টিতা শোকাকুলা মদমত্তা কামকারিণীর ন্যায় প্রতীয়মান হইল।

আমার ধারণা যে প্রেমিক তাহাকে পরিত্যাগ করাতে ঐ সুন্দরী মরণপণ করিয়াছে, সে শুধু নিন্দনীয় নয়, তাহার মৃত্যুবরণ করা উচিত। আমি যত সংখ্যক বেদ অধ্যয়ন করিয়াছি সে আমাকে যথাবিধি কাঞ্চন নির্ম্মিত মূর্ত্তির তত সংখ্যক চারিটি বাহু প্রদান করিয়াছে। আমি হোমদ্বারা গৃহ শোধনপূর্ব্বক এই স্থানেই ধর্ম্মাচরণ করিব। নৃপতি আমাকে রক্ষা করুন।"

ব্রাহ্মণ প্রমুখাৎ প্রিয়ার বৃত্তান্ত শ্রবণ করিয়া নৃপতির হৃদয় অকস্মাৎ তাহার প্রতি ধাবিত হইল এবং সে প্রতীহারকে নিজের ঈপ্সিত কার্য্য করিতে আদেশ করিল। প্রেয়সী তাহার প্রতি দৃঢ়ভাবে অনুরক্তা এবং স্বীয় জীবনকে তৃণবৎ জ্ঞান করে, তাহার দেহত্যাগের কালও প্রায় সমাগত স্মরণ করিয়া এবং তাহার নিকট হইতে স্বীয় সংকল্প সাধনের সহায়তাও হয়ত লাভ করা যাইতে পারে এই কথা মনে করিয়া সে রাজ্য রক্ষার ভার মন্ত্রীদিগের উপর ন্যস্ত করিয়া আকাশ পথে প্রতিষ্ঠান নগরীতে আগমনপূর্ব্বক তাহার

প্রিয়তমার গৃহে প্রবেশ করিল। (১১২-১২৩) তথায় সে জ্যোৎস্নার ন্যায় স্বচ্ছ পরিচ্ছদ পরিহিতা, পণ্ডিতদিগকে বিত্ত প্রদানান্তে শশীকলার ন্যায় ক্ষীণা প্রিয়তমার সাক্ষাৎ লাভ করিল। মদনমালাও অকস্মাৎ অভাবনীয় ভাবে তাহার নেত্র সুধাদায়ক প্রিয়তমের আবির্ভাবে ক্ষণকাল বিভ্রান্ত হইয়া রহিল। অতঃপর সে যাহাতে পুনরায় অন্তর্ধান না করে সেই আশংকায় যেন ভুজলতা পাশ দ্বারা তাহার কণ্ঠ আবন্ধ করিল এবং সাশ্রুনয়নে তাহাকে গদগদ স্বরে বলিল, "নিষ্ঠুর, তুমি নিষ্পাপা আমাকে কেন পরিত্যাগ করিয়া প্রস্থান করিয়াছিলে?" "আইস, আমি তোমাকে গোপনে বলিব" এই কথা বলিয়া পরিজন কর্তৃক অভিনন্দিত হইয়া ভূপতি তাহার সহিত অন্তঃপুরে প্রবেশ করিল। তথায় আত্মপরিচয় প্রদানপূর্ব্বক কি প্রকারে প্রপঞ্চবুদ্ধিকে হত্যা করিয়া আকাশমার্গে ভ্রমণ করিবার শক্তি অর্জ্জনকরতঃ ভূপতি নরসিংহকে কৌশলে পরাজিত করিবার নিমিত্ত তথায় আগমন করিয়াছিল, ধনাধ্যক্ষ কুবেরের নিকট হইতে বর গ্রহণপূর্ব্বক কিরূপে তাহাকে পুরস্কৃত করিতে সমর্থ হইয়াছে, বিপ্রের মুখ হইতে তাহার বার্ত্তা শ্রবণ করিয়া তথায় আগমন করিয়াছে ইত্যাদি সমস্ত বৃত্তান্ত এবং তাহার প্রতিজ্ঞার কথা, তাহার নিকট আদ্যোপান্ত পুঙ্খানুপুঙ্খ রূপে বর্ণনা করিয়া পুনরায় তাহাকে বলিল, "প্রিয়তমে, নরপতি নরসিংহ বলশালী, তাহাকে সৈন্য দ্বারা পরাজিত করা সম্ভব হইবে না। দ্বন্দ্ব যুদ্ধে আমি তাহাকে বধ করিতে ইচ্ছুক নই কারণ আমি আকাশমার্গে গমন করিবার শক্তি ধারণ করি, সে মাত্র ভূতলেই অবস্থান করিতে সমর্থ। কিন্তু কোন্ ক্ষত্রিয় অধর্ম্মযুদ্ধে জয়ী হইতে ইচ্ছা করে? আমার সংকল্পের উদ্দেশ্য হইতেছে যে, ঐ নৃপতি দ্বারদেশে অপেক্ষা করিবে এবং প্রতীহার উহার আগমন বার্ত্তা ঘোষণা করিবে। এই বিষয়ে তুমি আমাকে সাহায্য কর।" (১২৪-১৩৪)

এই কথা শ্রবণ করিয়া সেই বারবিলাসিনী বলিল, "তোমার অনুরোধে আমি কৃতার্থ হইয়াছি," এবং প্রতীহারদিগকে আহ্বান করিয়া বলিল, "যখন নৃপতি নরসিংহ আমার গৃহে আগমন করিবেন তোমাদের সতর্কদৃষ্টি তাঁহার উপর নিবন্ধ করিবে এবং যখন তিনি প্রবেশ করিতে উদ্যত হইবেন তখন তোমরা বারংবার বলিবে, "মহারাজ, নৃপতি নরসিংহ আপনার ভক্ত এবং আপনার প্রতি অনুরক্ত" এবং যখন তিনি নয়ন উত্তোলনপূর্ব্বক জিজ্ঞাসা করিবেন, "এখানে কে আছে?" তখন তোমরা তৎক্ষণাৎ বলিবে "বিক্রমাদিত্য হেথায় বিরাজ করিতেছেন।" এই আদেশ প্রদান করিয়া তাহাদিগকে প্রস্থান করিতে বলিয়া সে প্রতিহারীকে বলিল, "ভূপতি নরসিংহ প্রবেশ করিতে

চাহিলে তাহাকে বাধা প্রদান করিও না।" এই প্রকার আদেশ প্রদানকরতঃ প্রাণপ্রিয়তমকে পুনর্প্রাপ্ত হইয়া সে নির্ভয়ে স্বীয় ধনরাশি বিতরণ করিতে লাগিল।

নৃপতি নরসিংহ মদনমালার গৃহে গমন করা পরিত্যাগ করিয়াছিল। কিন্তু সুবর্ণমূর্ত্তির অধিকারিণী হইয়া সে প্রচুর ধনবিতরণ করিতেছে এই বার্ত্তা শ্রবণ করিয়া সে তাহার গৃহে আগমন করিল। যখন সে প্রতীহার কর্ত্তৃক বারিত না হইয়া প্রবেশ করিল তখন সকল বন্দী বহির্দ্বার হইতেই উচ্চরবে বলিতে লাগিল, "দেব, নৃপতি নরসিংহ আপনার অনুগত ও ভক্ত।" ইহা শ্রবণ করিয়া নৃপতি ক্রুদ্ধ এবং ভীত হইয়া জিজ্ঞাসান্তে তথায় রাজা বিক্রমাদিত্য অবস্থান করিতেছেন জ্ঞাত হইয়া মুহূর্ত্তকাল অপেক্ষা করিয়া চিন্তা করিতে লাগিল। ( ১৩৫-১৪৪ ) অতঃপর এই ভূপতি আমার রাজ্যে প্রবেশ করিয়া তাহার দ্বারদেশে আমি ঘোষিত হইব। বহু পূর্ব্বেকৃত তাহার সেই সংকল্প সে রক্ষা করিয়াছে। নৃপতি সত্য সত্যই বলশালী, আমাকে এই প্রকারে অদ্য পরাভূত করিয়াছে। সে একাকী আমার রাজ্যে একটি গৃহে আগমন করিয়াছে, সুতরাং আমি তাহাকে হত্যা করিব না। বরং আমি এখন প্রবেশ করি।" এইরূপ চিন্তা করিয়া সমস্ত বন্দী কর্ত্তৃক বিঘোষিত হইয়া সে প্রবেশ করিল। নৃপতি বিক্রমাদিত্যও তাহাকে সহাস্যে প্রবেশ করিতে দর্শন করিয়া উত্থিত হইয়া সহাস্যবদনে তাহাকে আলিঙ্গন করিল। তখন দুই নৃপতি পরস্পরের কুশলপ্রশ্নাদি জিজ্ঞাসা করিল এবং মদনমালা তাহাদের পার্শ্বে দণ্ডায়মান রহিল।

কথোপকথনের সময় ঐ সুবর্ণমূর্ত্তি সমূহ কোথায় প্রাপ্ত হইয়াছে, বিক্রমাদিত্যকে এই কথা জিজ্ঞাসা করিলে, কি করিয়া পাপাত্মা ভিক্ষুকে হত্যা করিয়া আকাশমার্গে বিচরণ করিবার ক্ষমতা অর্জ্জন করিয়াছে এবং কি প্রকারে ধনপতি কুবেরের নিকট হইতে বরলাভ করিয়া অক্ষয় পঞ্চসুবর্ণ মূর্ত্তি লাভ করিয়াছে ইত্যাদি তাহার অদ্ভুত অভিজ্ঞতার কথা বিক্রমাদিত্য তাহার নিকট সবিস্তারে বর্ণনা করিল। নৃপতি নরসিংহ বিক্রমাদিত্যকে মহাশক্তিশালী নভোমার্গে বিচরণ করিবার শক্তিধর ও অপাপবুদ্ধি দর্শন করিয়া তাহার সহিত মিত্রতাসূত্রে আবদ্ধ হইল এবং তাহাকে সম্বর্ধনাপূর্ব্বক স্বীয় প্রাসাদে আনয়ন করিয়া সোপচারে যথাবিধি সম্মান প্রদর্শনপূর্ব্বক অতিথি সৎকার করিল। ( ১৪৫-১৫৪ ) এই প্রকারে সম্মানিত হইয়া নৃপতি বিক্রমাদিত্য তাহার নিকট হইতে বিদায় গ্রহণপূর্ব্বক মদনমালার আলয়ে প্রত্যাবর্ত্তন করিল। অতঃপর স্বীয় সাহস ও প্রজ্ঞাবলে আপনার

দুস্তর প্রতিজ্ঞা রক্ষা করিয়া বিক্রমাদিত্য স্বীয় নগরীতে প্রত্যাবর্ত্তন করিতে কৃতসংকল্প হইল। মদনমালা তাহার বিরহ সহ্য করিতে অক্ষম হইয়া স্বদেশ পরিত্যাগপূর্ব্বক স্বীয় গৃহ ব্রাহ্মণদিগকে বিতরণকরতঃ তাহার সহিত গমন করিতে উৎসুক হইল। অতঃপর নৃপচান্দ্রমা বিক্রমাদিত্য সর্ব্বতোভাবে একান্ত তাহাতেই অনুরক্ত মদনমালার সহিত মদনমালার গজ, অশ্ব ও পদাতিক সমভিব্যাহারে পাটলিপুত্র নগরীতে প্রস্থান করিল। তখন তাহার প্রতি অনুরাগবশতঃ স্বদেশত্যাগী মদনমালার সাহচর্য্যে নৃপতি নরসিংহের সহিত সখ্যসূত্রে আবদ্ধ হইয়া তথায় সুখে কালাতিপাত করিতে লাগিল।

হে দেব, এই প্রকারে কখন কখন বারবিলাসিনীরা উদারচেতা হইয়া নৃপতিদিগের সদ্বংশজা পরস্ত্রী ভার্য্যাদিগের অপেক্ষাও বিশ্বস্তা হয়! মরুভূতির মুখ হইতে এই মহৎ কাহিনী শ্রবণ করিয়া নরবাহনদত্ত এবং তাহার মহৎ বিদ্যাধর কুলোদ্ভবা নববধূরত্নপ্রভা অতিশয় প্রহৃষ্ট হইল। ( ১৫৫-১৬১ )

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের রত্নপ্রভা লম্বকের চতুর্থ তরঙ্গ সমাপ্ত।
শ্লোক সংখ্যা—১৬১
ক্রমিক সংখ্যা—৬৪৩৯

## পঞ্চম তরঙ্গ

মরুভূতি এই কাহিনী নিবেদন করিলে সৈন্যাধ্যক্ষ হরিশিখ নরবাহনদত্তের সম্মুখে বলিল, "ইহা সত্য যে সৎনারীগণের নিকট স্বামীর তুল্য মূল্যবান আর কিছুই নাই। প্রমাণস্বরূপ এই বিচিত্রতর কাহিনী শ্রবণ করুন।

### শৃঙ্গভুজ ও রাক্ষসকন্যার কাহিনী

এই পৃথিবীতে বর্ধমানপুর নামক নগর আছে। তথায় বীরভুজ নামক ধার্মিকশ্রেষ্ঠ নৃপতি বাস করিত। তাহার শত ভার্যা থাকা সত্ত্বেও তাহাদিগের মধ্যে গুণবরা নাম্নী রাজ্ঞী তাহার প্রাণাপেক্ষা প্রিয় ছিল। দুর্ভাগ্যবশতঃ শত পত্নীর একটিও পুত্র সন্তান ছিল না! সুতরাং সে শ্রুতবর্ধন নামক বৈদ্যকে জিজ্ঞাসা করিল, "এমন কোন ঔষধ আছে কি যাহার সাহায্যে পুত্রোৎপাদন করা যাইতে পারে?" এই বাক্য শ্রবণ করিয়া বৈদ্য বলিল, "দেব, আমি উক্ত প্রকার ঔষধ প্রস্তুত করিতে পারি কিন্তু নৃপতি আমাকে একটি বন্য ছাগল যোগাড় করিয়া দিবেন।" বৈদ্যের এই বাক্য শ্রবণান্তে নৃপতির আদেশে প্রতীহার কর্তৃক অরণ্য হইতে একটি ছাগল আনীত হইল। ভিষক্ ছাগলটিকে নৃপতির সূপকারদিগের হস্তে অর্পণ করিলে তাহারা উহার মাংস দ্বারা রাজ্ঞীদিগের নিমিত্ত উত্তম ব্যঞ্জন প্রস্তুত করিল। রাজ্ঞীদিগকে কোন একস্থানে মিলিত হইবার আদেশ করিয়া রাজা দেবার্চ্চনার নিমিত্ত প্রস্থান করিল। নবনবতি রাজ্ঞী একত্রিত হইল কিন্তু গুণবরা পূজারত নৃপতির সহিত ছিল বলিয়া তথায় অনুপস্থিত ছিল। তাহারা একত্রিত হইলে গুণবরার অনুপস্থিতি লক্ষ্য না করিয়া বৈদ্য ঐ ব্যঞ্জনের সম্পূর্ণ অংশ চূর্ণ মিশ্রিত করিয়া রাজ্ঞীদিগকে সেবনার্থে প্রদান করিল। ( ১-১২ ) পূজান্তে তৎক্ষণাৎ নৃপতি প্রিয়তমার সহিত তথায় সমাগত হইয়া ক্বাথ সম্পূর্ণ নিঃশেষিত হইয়াছে দেখিয়া ভিষক্‌কে বলিল, "গুণবরার নিমিত্ত কি কিছুই রাখ নাই, এই ব্যাপারের প্রধান উদ্দেশ্যই তুমি বিস্মৃত হইয়াছ।" লজ্জিত বৈদ্যকে এই কথা বলিয়া নৃপতি সূপকারদিগকে জিজ্ঞাসা করিল, "ছাগমাংসের কিছুই কি অবশিষ্ট নাই?" সূপকারগণ যখন বলিল, "শৃঙ্গগুলি মাত্র অবশিষ্ট আছে।" তখন বৈদ্য বলিল, "সাধু! আমি শৃঙ্গ গর্ভজ বস্তু দ্বারা

উত্তম ব্যঞ্জন প্রস্তুত করিতে সমর্থ হইব। এই কথা বলিয়া শৃঙ্গমাংস হইতে ব্যঞ্জন প্রস্তুতকরতঃ চূর্ণমিশ্রিত করিয়া উহা গুণবরাকে প্রদান করিল। নৃপতির নবনবতি ভার্য্যা গর্ভবতী হইয়া যথাকালে পুত্রসন্তান প্রসব করিল। সর্ব্বশেষে প্রধানা মহিষী গুণবরা গর্ভবতী হইয়া অন্যান্য রাজ্ঞীদিগের পুত্রদের অপেক্ষা অধিকতর সুলক্ষণযুক্ত পুত্রসন্তানের জন্মপ্রদান করিল। শৃঙ্গমাংসের ব্যঞ্জন হইতে উৎপন্ন হইয়াছিল বলিয়া উহার পিতা ভূপতি পরম আহ্লাদিত হইয়া উহার শৃঙ্গভুজ নামকরণ করিল। সে অন্যান্য ভ্রাতাদিগের সহিত বয়ঃপ্রাপ্ত হইতে লাগিল এবং সর্ব্ব কনিষ্ঠ হইলেও সর্ব্বগুণে সর্ব্বশ্রেষ্ঠ হইল। কালক্রমে সে রূপে কন্দর্পের ন্যায় ধনুর্ব্বিদ্যায় অর্জ্জুনের ন্যায় এবং পরাক্রমে ভীমের ন্যায় হইল। এইরূপে পুত্রের মাতা গুণবরা নৃপতির আরও অধিক প্রিয় হইয়াছে দৃষ্টে অন্যান্য রাজ্ঞীরা তাহার প্রতি ঈর্ষ্যান্বিতা হইল। ( ১৩-২৩ )

অতঃপর তাহাদিগের মধ্যে অয়শোলেখা নাম্নী দুঃশীলা রাজ্ঞী অন্যান্য রাজ্ঞীদিগের সহিত ষড়যন্ত্র করিয়া ম্লানমুখে অবস্থান করিতে লাগিল এবং নৃপতি যখন একদিন অন্তঃপুরে আগমনকরতঃ উহার কারণ জানিতে চাহিল তখন নিতান্ত ছদ্ম অনিচ্ছার সহিত বলিল, "আর্য্যপুত্র, আপনি স্বগৃহের অবমাননা কি প্রকারে সহ্য করেন? আপনি অন্যান্য ব্যক্তিদিগের গৃহে যাহাতে দোষ প্রবেশ না করে সে বিষয়ে যত্নবান্ কিন্তু নিজের গৃহ সম্বন্ধে উদাসীন কেন? সুরক্ষিত নামক যে যুবককে আপনি অন্তঃপুর-রক্ষক নিযুক্ত করিয়াছেন আপনার মহিষী গুণবরা গোপনে তাহার প্রতি আসক্তা হইয়াছে। রক্ষীদিগের দুরূহ ব্যূহ ভেদ করিয়া পুরুষদিগের মধ্যে কেবলমাত্র সেই অন্তঃপুরে প্রবেশ করিতে সমর্থ এবং গুণবরা তাহার সহিত বিহার করে। সম্প্রতি অন্তঃপুরে ইহাই প্রধান আলোচ্য বিষয় হইয়াছে।" ইহা শ্রবণ করিয়া রাজা অতিশয় চিন্তাকুল হইল এবং অন্তঃপুরে প্রবেশকরতঃ রাজ্ঞীদিগের প্রত্যেককে এক এক করিয়া গোপনে প্রশ্ন করিলে তাহারা ষড়যন্ত্র মত সকলেই এক উত্তর প্রদান করিল। তখন মতিমান্ নৃপতি ক্রোধ সংবরণপূর্ব্বক চিন্তা করিতে লাগিল, "উহারা উভয়েই এইরূপ দোষ করিয়াছে ইহা অসম্ভব, কিন্তু জনপ্রবাদ ত সেইরূপ। কিন্তু উত্তমরূপে বিবেচনা না করিয়া আমি সম্প্রতি উহাদের কাহারও নিকট ইহা ব্যক্ত করিব না। সমস্ত বিষয়টির অবশেষ দর্শন করিবার নিমিত্ত কৌশলাবলম্বনে উহাদিগকে পৃথক করিয়া রাখিব। ( ২৪-৩২ ) এইরূপে জল্পনা করিয়া নৃপতি পরদিবস অন্তঃপুর রক্ষক সুরক্ষককে ধর্ম্মাধিকরণে

আহ্বানকরতঃ তাহাকে ক্রোধচ্ছলে বলিল, "রে পাপি, আমি শ্রবণ করিয়াছি যে তুই ব্রহ্মহত্যা করিয়াছিস্, সুতরাং তুই তীর্থদর্শনপূর্ব্বক প্রত্যাগত না হইলে তোর মুখ আমি দর্শন করিতে চাই না।" এই কথা শ্রবণ করিয়া সে বিস্ময়ান্বিত হইয়া মৃদুস্বরে বলিল, "দেব, আমি কখন ব্রহ্মহত্যা করিলাম?" নৃপতি বলিয়া যাইতে লাগিল, "উহা লুক্কায়িত করিবার প্রয়াস করিস্ না। পাপক্ষালনের নিমিত্ত কাশ্মীর দেশে গমন কর। চক্রপাণি বিষ্ণু ঐ দেশ পূত করিয়াছেন। তথায় বিজয়ক্ষেত্র ও নন্দিক্ষেত্র নামক তীর্থদ্বয় এবং পাপীদিগকে পূত করিবার নিমিত্ত বরাহক্ষেত্র রহিয়াছে এবং বিতস্তা নামে গঙ্গাদেবী তথায় প্রবাহিতা ও প্রসিদ্ধ মণ্ডপক্ষেত্র উত্তরমানসও তথায় অবস্থিত। ঐ সমস্ত পুণ্য তীর্থক্ষেত্রে পাপক্ষালনপূর্ব্বক আমার মুখ দর্শন করিবি, নতুবা নহে।"

এই বলিয়া অসহায় সুরক্ষিতকে তীর্থযাত্রার ছলে দূরদেশে প্রেরণ করিয়া নৃপতি বীরভুজ কোপ, অনুরাগ, ও বিষাদগ্রস্ত হইয়া রাজ্ঞী গুণবরার নিকট গমন করিলে রাজাকে বিমর্ষদৃষ্টে সে তাহাকে সোদ্বেগে জিজ্ঞাসা করিল, "আর্য্যপুত্র, অদ্য অকস্মাৎ আপনাকে দুর্ম্মনা দৃষ্ট হইতেছে কেন?" নৃপতি উত্তরের ভান করিয়া বলিল, "দেবি, অদ্য জনৈক মহাজ্ঞানী জ্যোতিষী আগমনকরতঃ আমাকে বলিয়াছে, রাজন্, কিয়ৎকালের নিমিত্ত রাজ্ঞী গুণবরাকে কারাগারে নিক্ষেপকরতঃ আপনি স্বয়ং ব্রহ্মচারী জীবনযাপন করুন, নতুবা আপনি রাজ্যহারা হইবেন এবং রাজ্ঞী মৃত্যুমুখে পতিত হইবে, এই কথা বলিয়া জ্যোতিষী প্রস্থান করিয়াছে। ইহাই আমার বিমর্ষতার কারণ।" (৩৩-৪৪) ভূপতি এই কথা বলিলে পতি-ভক্তিপরায়ণা রাজ্ঞী গুণবরা ভয়ে এবং অনুরাগে আকুল হইয়া তাহাকে বলিল, "আর্য্যপুত্র, অদ্যই আমাকে ভূগৃহে নিক্ষেপ করুন না কেন? জীবন বিনিময়েও যদি আপনার মঙ্গলসাধনে সমর্থ হই তবে কৃত-কৃতার্থ হইব। আমার বরং মরণ হউক, কিন্তু প্রভুর যেন অমঙ্গল না হয়। ইহজগতে এবং পরলোকে পতিই নারীর গতি।" তাহার এই উক্তি শ্রবণ করিয়া ভূপতি সাশ্রু নয়নে চিন্তা করিল, "আমার মনে হয় সুরক্ষিত কিংবা রাজ্ঞী কেহই দোষ করে নাই। তাহার মুখে ভয়ের কোন ছায়া দৃষ্ট হয় নাই। তথাপি এই অপবাদের নিশ্চয়তা নির্ণয় করিতেই হইবে।" এইরূপ চিন্তা করিয়া সবিষাদে নৃপতি বলিল, "তবে এইস্থানেই কারাগার নির্ম্মিত করা হউক।" রাজ্ঞী তাহা অনুমোদন করিলে অন্তঃপুরে সুগম ভূগৃহ নির্ম্মাণ করিয়া রাজ্ঞীকে তথায় অবরুদ্ধ করা হইল। রাজ্ঞীকে

যাহা বলা হইয়াছিল বিষণ্ণ পুত্র শৃঙ্গভুজ কারণ জানিতে চাহিলে তাহাকেও অবিকল সেইরূপ বলা হইল। নৃপতির মঙ্গল সাধিত হইবে জ্ঞানে রাজ্ঞী ভূগৃহকেই স্বর্গ বলিয়া মনে করিল। ভর্ত্তার সুখই সুখ, ইহা ব্যতীত সাধ্বী স্ত্রীগণ নিজের জন্য অন্য কোনও সুখ বাঞ্ছা করে না।

এই প্রকার বিহিত হইলে নৃপতির অয়শোলেখা নাম্নী অন্য পত্নী স্বীয় নির্বাসভুজ নামক পুত্রকে স্বেচ্ছায় বলিল, 'আমাদের শত্রু গুণবরাকে ভূগৃহে নিক্ষেপ করা হইয়াছে। এখন তাহার পুত্রকে দেশ হইতে নির্ব্বাসিত করিতে পারিলে উত্তম কার্য্য হইবে। সুতরাং বৎস, তোমার অন্যান্য ভ্রাতৃগণের সহিত আলোচনা করিয়া এমন পন্থা আবিষ্কার কর যাহাদ্বারা শৃঙ্গভুজকে দেশ হইতে নির্ব্বাসিত করা যায়।' মাতা কর্ত্তৃক এই প্রকারে উপদিষ্ট হইয়া নির্ব্বাসভুজ ঈর্ষ্যাপ্রযুক্ত তাহার ভ্রাতাদিগের গোচরে উহা আনয়নপূর্ব্বক কোন উপায় চিন্তা করিতে লাগিল। ( ৪৫-৫৭ )

অনন্তর একদা যখন রাজপুত্রগণ অস্ত্র-শস্ত্রাদির প্রয়োগ শিক্ষা করিতে-ছিল, তখন রাজপ্রাসাদের সম্মুখে এক বিশালকায় বক দৃষ্ট হইল। যখন তাহারা সবিস্ময়ে ঐ বৃহদাকার পক্ষীটি নিরীক্ষণ করিতেছিল তখন অলৌকিক শক্তিধারী এক ক্ষপণক তথায় আগমনকরতঃ তাহাদিগকে বলিল, 'রাজকুমারগণ, ইহা বক নহে, অগ্নিশিখ নামক ছদ্মবেশী রাক্ষস, এইরূপ ছদ্মবেশে নগর ধ্বংস করিয়া থাকে। সুতরাং শর ক্ষেপণপূর্ব্বক শরাঘাতে উহাকে এই স্থান হইতে বিতাড়িত কর।' ক্ষপণকের এই বাক্য শ্রবণ করিয়া নবনবতি জ্যেষ্ঠ ভ্রাতাগণ শরনিক্ষেপ করিলেও একটি শরও ঐ বককে বিদ্ধ করিতে সমর্থ হইল না। তখন নগ্ন ক্ষপণক উহাদিগকে বলিল, "তোমাদের শৃঙ্গভুজ নামক এই কনিষ্ঠ ভ্রাতা এই বককে বিদ্ধ করিতে সমর্থ হইবে। সে উপযুক্ত ধনুঃ গ্রহণ করুক।" এই কথা শ্রবণ করিয়া পামর নির্ব্বাসভুজ মাতৃ আজ্ঞা স্মরণকরতঃ উহা সাধন করিবার উপায় উপস্থিত হইয়াছে মনে করিয়া চিন্তা করিতে লাগিল, "শৃঙ্গভুজকে নির্ব্বাসিত করিবার উপায় আগত হইয়াছে। উহাকে পিতার ধনুঃশর প্রদান করিব। সুবর্ণ শর বিদ্ধ হইয়া ঐ বক প্রস্থান করিলে আমরা যখন ঐ শর অন্বেষণ করিতে থাকিব, তখন শৃঙ্গভুজ উহার পশ্চাদ্ধাবন করিবে। যখন সে অন্বেষণ সত্ত্বেও বকরূপী ঐ রাক্ষসের সাক্ষাৎ লাভ করিতে পারিবে না তখন সে ইতস্ততঃ বিচরণ করিবে। শর উদ্ধার না করিয়া শৃঙ্গভুজ কিছুতেই প্রত্যাবর্ত্তন করিবে না।" এইরূপ চিন্তা করিয়া সেই পাপাত্মা বক বধার্থ শৃঙ্গভুজকে পিতার কার্ম্মুক প্রদান

করিলে বলী রাজপুত্র শর যোজনাপূর্ব্বক রত্নপুংখ সুবর্ণ শরদ্বারা ঐ বককে বিদ্ধ করিল এবং বকটিও শরীরস্থ বিদ্ধ তীর গ্রহণপূর্ব্বক উড্ডীন হইয়া পলায়ন করিল। তাহার আঘাত হইতে বিন্দু বিন্দু রক্ত ক্ষরিত হইতেছিল। পামর নির্ব্বাসভুজ কর্ত্তৃক উদ্বুদ্ধ হইয়া নির্ব্বাসভুজ ও তাহার ভ্রাতৃগণ সাহসী শৃঙ্গভুজকে বলিল, "পিতার সুবর্ণ-তীর আমাদিগকে প্রদান কর নতুবা তোমার চক্ষের সম্মুখেই আমরা দেহ-ত্যাগ করিব। পিতাকে যদি উহা প্রদান করিতে না সমর্থ হই তবে তিনি আমাদিগকে এই দেশ হইতে নির্ব্বাসিত করিবেন, কারণ ঐ তীরের মত আর একটি তীর প্রাপ্ত হওয়া অথবা প্রস্তুত করা যাইবে না।" (৫৮-৭৩)
ঐ কথা শ্রবণ করিয়া শৃঙ্গভুজ শঠদিগকে বলিল, "তোমরা ধৈর্য্য ধারণ কর, ভীত হইও না, শঙ্কা পরিত্যাগ কর। আমি ঐ রাক্ষসাধমকে হত্যা করিয়া ঐ শর পুনরুদ্ধার করিব।" এই কথা বলিয়া শৃঙ্গভুজ স্বীয় ধনুর্ব্বাণ গ্রহণকরতঃ ভূতলে পতিত রক্তবিন্দু অনুসরণ করিয়া রাক্ষস যেদিকে গমন করিয়াছিল সেইদিকে প্রস্থান করিল। অন্যপুত্রেরা প্রসন্ন চিত্তে মাতৃসমীপে প্রত্যাবর্ত্তন করিলে শৃঙ্গভুজ ক্রমশঃ গমন করিতে করিতে অবশেষে এক দূর অরণ্যে প্রবেশ করিল। অন্বেষণ করিতে করিতে যথাসময়ে পতিত পুণ্যবৃক্ষের ফলস্বরূপ একটি বৃহৎ নগরী দেখিতে পাইল। একটি তরুমূলে বিশ্রামার্থ উপবিষ্ট হইলে সে মুহূর্ত্ত মধ্যে জনৈকা অতিশয় রূপবতী নারীকে তথায় আগমন করিতে দেখিল। মনে হইল বিধাতা যেন কোন অদ্ভুত কৌশলে উহাকে যুগপৎ বিষ এবং অমৃত দ্বারা সৃষ্টি করিয়াছেন, কারণ উহার অবর্ত্তমানে দেহপ্রাণ শূন্য হইত এবং উহার উপস্থিতি ছিল প্রাণদায়িনী। ঐ রমণী ধীরে সপ্রেম নয়নে তাহার দিকে দৃষ্টিপাত করিলে রাজপুত্র প্রেমাসক্ত হইয়া তাহাকে শুধাইল, "হরিণনয়নে, এই পুরীর নাম কি এবং কে এই পুরাধিপতি? তুমিই বা কে এবং কি কারণে হেথায় আগমন করিয়াছ? আমাকে সব বল।" তখন সেই সুদতী পার্শ্বদেশে ভূমিতলে দৃষ্টি ন্যস্ত করিয়া স্নিগ্ধ মধুর বাক্যে বলিল, "এ নগর সর্ব্বসুখের আলয় ধূমপুর। এখানে অগ্নিশিখ নামক প্রবল পরাক্রান্ত রাক্ষস বাস করেন। আমি রূপশিখা নাম্নী তাহার অতুলনীয়া দুহিতা। তোমার অনুপমরূপে হৃতহৃদয়া হইয়া এই স্থানে আগমন করিয়াছি। এখন আমাকে বল তুমি কে এবং কি নিমিত্ত হেথায় আগমন করিয়াছ।" সে এই কথা বলিলে তাহার পরিচয় প্রদান করিয়া সে কোন্ মহীপতির পুত্র এবং ধূমপুরে তীরের সন্ধানে আগমন করিয়াছে

ইত্যাদি সমস্ত বৃত্তান্ত নিবেদন করিল। (৭৪-৮৭) অনন্তর রূপশিখা সমস্ত বৃত্তান্ত শ্রবণ করিয়া বলিল, "তোমার তুল্য ধনুর্দ্ধর ত্রিভুবনেও নাই। আমার পিতা যখন বকরূপে বিচরণ করিতেছিলেন তখন তুমি তাঁহাকে প্রচণ্ড শরদ্বারা বিদ্ধ করিয়াছ। আমি সেই সুবর্ণ তীরটি ক্রীড়নকরূপে ব্যবহার করিতেছি। বিশল্যকরণীমুখ্য—মহৌষধিবিৎ মদনদংষ্ট্র মন্ত্রী পিতার ব্রণ সদা নিরাময় করিয়াছেন। আমি পিতৃসকাশে গমনপূর্ব্বক সমস্ত বৃত্তান্ত নিবেদন করিয়া তোমাকে সত্বর তাঁহার সহিত পরিচিত করিয়া দিব। হে আর্য্য পুত্র, এখন আমার হৃদয় তোমাতে সম্পূর্ণ ন্যস্ত হইয়াছে, তোমাকে এখন ঐ নামেই সম্বোধন করিব।"

এই বাক্য উচ্চারণ করিয়া শৃঙ্গভুজকে তথায় রাখিয়া সে সত্বর তাহার পিতা অগ্নিশিখের নিকট গমন করিয়া তাহাকে বলিল, "পিতঃ, শৃঙ্গভুজ নামক এক রাজপুত্র হেথায় আগমন করিয়াছেন। রূপে কুলে, শীলে, বয়সে এবং গুণে ইহার তুল্য আর কেহ নাই। নিশ্চয়ই ইনি মনুষ্য নহেন, কোনও দেবাংশে ভূতলে অবতীর্ণ হইয়াছেন। উঁহাকে পতিরূপে প্রাপ্ত না হইলে আমি নিশ্চয়ই প্রাণ ত্যাগ করিব।" সে এই কথা বলিলে তাহার পিতা রাক্ষস তাহাকে বলিল, "পুত্রি, মনুষ্যেরা আমাদিগের উপযুক্ত খাদ্য। তুমি যদি এই রূপই মনঃস্থির করিয়া থাক তবে তাহাই হোক্। তোমার রাজপুত্রকে হেথায় আনয়ন করিয়া আমাকে দর্শন করাও।" এইকথা শ্রবণ করিয়া রূপশিখা শৃঙ্গভুজের নিকট গমনকরতঃ স্বীয় কৃতকর্ম্মের কথা বলিয়া তাহাকে পিতৃ সমীপে আনয়ন করিলে শৃঙ্গভুজ তাহার নিকট আনত হইল। সেই যুবতীর পিতা অগ্নিশিখাও তাহাকে সাদরে অভ্যর্থনা করিয়া বলিল, "রাজকুমার, আমি আমার কন্যা রূপশিখাকে তোমার হস্তে সম্প্রদান করিতেছি। কদাচ আমার আজ্ঞা লঙ্ঘন করিবে না। শৃঙ্গভুজ আনত হইয়া তাঁহাকে বলিল, "আমি কখনও আপনার আদেশ লঙ্ঘন করিব না। (৮৮-৯৮) শৃঙ্গভুজ এই কথা বলিলে অগ্নিশিখা প্রহৃষ্টচিত্তে তাহাকে বলিল, "উত্থান কর, স্নানান্তে স্নানাগার হইতে এইস্থানে আগমন করিবে।" তাহাকে এই কথা বলিয়া স্বীয় দুহিতাকে বলিল, "তোমার ভগিনীগণকে এইস্থানে সত্বর আনয়ন কর।" অগ্নিশিখ এইরূপ আদেশ করিলে শৃঙ্গভুজ ও রূপশিখা উভয়ে আদেশ পালনে প্রতিশ্রুত হইয়া প্রস্থান করিল।

তখন সখী রূপশিখা শৃঙ্গভুজকে বলিল, "আর্য্যপুত্র, আমার একশত রাজকুমারী ভগিনী আছে। একই প্রকার বসন ভূষণে সজ্জিত হইয়া আমাদের সকলের সম্পূর্ণ একই প্রকার রূপ। আমাদের কণ্ঠহারও একই প্রকার।

আমাদের পিতা একই স্থানে আমাদিগকে একত্রিত করিয়া তোমাকে বিভ্রান্ত করিবার নিমিত্ত বলিবেন, "ইহাদের মধ্য হইতে তোমার অভীষ্টাকে বরণ কর।" আমি জানি ইহাই তাঁহার ছলাকলা, নতুবা আমাদের সকলকে হেথায় একত্রিত হইতে বলিলেন কেন? সুতরাং আমরা একত্রিত হইলে আমি আমার কণ্ঠহার কণ্ঠে সংলগ্ন না করিয়া আমার শিরে স্থাপন করিব। এই লক্ষণ দ্বারা তুমি আমাকে চিনিতে পারিয়া বনমালা আমার কণ্ঠে নিক্ষেপ করিবে। আমার পিতা স্বল্পবুদ্ধি এবং বিবেকরহিত। রাক্ষস হইয়া তাঁহার সহজাত শক্তি আমার কি প্রয়োজনে আসিবে? সুতরাং তিনি তোমাকে বঞ্চনা করিবার নিমিত্ত যে কার্য্য করিতে বলিবেন তাহা সম্পাদন করিতে তুমি প্রতিশ্রুত হইবে। কিন্তু তাহা পূর্ব্বাহ্নেই আমাকে বলিবে, কারণ কি পন্থা অবলম্বন করিতে হইবে আমি তাহা বিলক্ষণ জ্ঞাত আছি। (৯৯-১০৯) এই কথা বলিয়া রূপশিখা তাহার ভগিনীদের নিকট গমন করিল এবং শৃঙ্গভুজও তাহার নির্দ্দেশমত কার্য্য করিতে অঙ্গীকার করিয়া স্নানার্থ প্রস্থান করিল। অতঃপর রূপশিখা তাহার ভগিনীদিগের সহিত পিতৃসকাশে আগমন করিল, এবং শৃঙ্গভুজও পরিচারিকা কর্ত্তৃক স্নাত হইয়া প্রত্যাবর্ত্তন করিল। তখন অগ্নিশিখ শৃঙ্গভুজের হস্তে একটি বনমালা অর্পণ করিয়া বলিল, "এই রমণীদিগের মধ্যে তোমার অভীষ্টাকে ইহা প্রদান কর।" সে বনমালা প্রেমভরতঃ রূপশিখার কণ্ঠে নিক্ষেপ করিল। রূপশিখা পূর্ব্বেই সংকেত স্বরূপ তাহার কণ্ঠহার মস্তকে পরিধান করিয়াছিল। তখন অগ্নিশিখ রূপশিখা ও শৃঙ্গভুজকে বলিল, "আগামী কল্য প্রাতঃকালেই তোমাদের শুভ উদ্বাহ কার্য্য সম্পাদন করিব।"

এই কথা বলিয়া প্রেমিক যুগলকে বিদায় প্রদানপূর্ব্বক অন্যান্য কন্যা-দিগকে তাহাদের কক্ষে প্রেরণ করিয়া অগ্নিশিখ সত্বর শৃঙ্গভুজকে পুনরায় আহ্বান করিয়া নগরের বহির্দ্দেশে গমনকরতঃ ঐস্থানে রক্ষিত একশত খারী (প্রায় ৫০০ কিলোগ্রাম) তিলবীজ ভূমিতে বপন কর।" এই কথা শ্রবণ করিয়া শৃঙ্গভুজ উদ্বিগ্ন হইয়া রূপশিখার নিকট ইহা প্রকাশ করিলে সে প্রত্যুত্তর করিল, "আর্য্যপুত্র, তুমি ইহাতে কিছুমাত্রও বিচলিত না হইয়া তথায় অবিলম্বে গমন কর। আমি মায়াবলে অনায়াসে এই কার্য্য সম্পাদন করিব। এই কথা শ্রবণ করিয়া রাজকুমার তথায় গমনকরতঃ রাশি প্রমাণ তিলবীজ দর্শন করিয়া হতাশ চিত্তে ভূমি কর্ষণকরতঃ ঐ বীজ বপন করিতে উদ্যত হইলে বিস্ময়ান্বিত হইয়া প্রত্যক্ষ করিল যে তাহার প্রিয়তমা মায়াবলে যথারীতি ভূমি কর্ষণকরতঃ বীজ বপন করিয়া রাখিয়াছে। (১১০-১২০)

অগ্নিশিখের নিকট গমন করিয়া "ঐ কার্য্য সম্পাদিত হইয়াছে" এই কথা বলিলে বঞ্চক রাক্ষস তাহাকে বলিল, "আমি ঐ তিল রাশি বপন করিতে ইচ্ছা করি না। পুনরায় উহাদিগকে রাশীকৃত কর।" ইহা শ্রবণ করিয়া পুনরায় রূপশিখার নিকট গমন করিয়া তাহাকে এই কথা বলিলে সে মায়াবলে অজস্র পিপীলিকা সৃষ্টি করিয়া তাহাদিগের দ্বারা তিলবীজ সমূহ একত্রিত করিল। ইহা দর্শন করিয়া শৃঙ্গভুজ অগ্নিশিখের নিকট গমন করিয়া তাহাকে বলিল যে বীজসমূহ পুনর্ব্বার রাশীকৃত করা হইয়াছে।

তখন মূর্খ শঠ অগ্নিশিখ তাহাকে বলিল, "এইস্থান হইতে মাত্র দুই যোজনদূরে দক্ষিণদিকে অরণ্য মধ্যে একটি শূন্য শিবমন্দির আছে। তথায় আমার প্রিয়ভ্রাতা ধূমশিখ বাস করে। তথায় সত্বর গমনকরতঃ মন্দিরের সম্মুখে বলিবে, 'ধূমশিখ, তোমাকে সপার্ষদ নিমন্ত্রণ করিবার নিমিত্ত তোমার ভ্রাতা অগ্নিশিখ আমাকে দূত স্বরূপ তোমার নিকট প্রেরণ করিয়াছে। সত্বর আগমন কর, কারণ আগামীকল্য প্রাতঃকালে রূপশিখার উদ্বাহক্রিয়া সম্পাদিত হইবে।' এই বার্ত্তাপ্রদান করিয়া সদ্য এইস্থানে প্রত্যাবর্ত্তন করিবে এবং আগামীকল্য আমার কন্যা রূপশিখাকে বিবাহ করিবে।" (১২১-১২৯) সেই পাপাত্মা শৃঙ্গভুজকে এই কথা বলিলে সে "তাহাই হইবে" এই বাক্য উচ্চারণপূর্ব্বক রূপশিখার নিকট গমন করিয়া তাহার নিকট সমস্ত বৃত্তান্ত নিবেদন করিলে সেই সাধ্বী তাহাকে কিঞ্চিৎ মৃত্তিকা, বারি, কণ্টক এবং স্বীয় দ্রুতগামী অশ্ব প্রদানপূর্ব্বক বলিল, "এই অশ্বে আরোহণপূর্ব্বক সেই দেবায়তনকে প্রণাম করিয়া পিতা যেরূপ নিমন্ত্রণ করিতে বলিয়াছেন ধূমশিখকে তদ্রূপ বলিয়া দ্রুতবেগে এই অশ্বপৃষ্ঠে প্রত্যাবর্ত্তন করিবে। মধ্যে মধ্যে মস্তক ফিরাইয়া চতুর্দ্দিক নিরীক্ষণ করিবে। যদি ধূমশিখকে তোমার পশ্চাৎ পশ্চাৎ আগমন করিতে দর্শন কর তবে তাহার পথে তোমার পশ্চাতে তাহার দিকে মৃত্তিকা নিক্ষেপ করিবে। ইহা সত্ত্বেও যদি ধূমশিখ তোমার পশ্চাদ্ধাবন করিতে থাকে তবে তুমি এই বারি অনুরূপ ভাবে তাহার পথে নিক্ষেপ করিবে। তথাপি সে যদি আসিতে থাকে তবে একইভাবে তাহার পথে এই কণ্টকরাশি নিক্ষেপ করিবে এবং তখনও যদি পশ্চাদ্ধাবন করে তবে তাহার পথে এই অগ্নি নিক্ষেপ করিবে। এইরূপ করিলে তুমি সেই দৈত্যের হস্ত হইতে নিষ্কৃতি পাইবে। যাও, বিন্দুমাত্রও বিচলিত হইও না। অদ্য আমার মায়াবল প্রত্যক্ষ করিবে।" সে এই কথা বলিলে শৃঙ্গভুজ মৃত্তিকাদি গ্রহণপূর্ব্বক "আমি তাহাই করিব" এই বাক্য উচ্চারণপূর্ব্বক রূপশিখার অশ্বপৃষ্ঠে

আরোহণ করিয়া অরণ্যাস্থিত দেবমন্দিরে গমন করিল। তথায় সে বামদিকে পার্ব্বতীর এবং দক্ষিণদিকে গণেশের মূর্ত্তিসহ শিবকে প্রণাম করিয়া এবং অগ্নিশিখের নিমন্ত্রণ বার্ত্তা ধূম্রশিখের নিকট বিবৃত করিয়া সেই স্থান হইতে দ্রুতগতিতে অশ্বপৃষ্ঠে পলায়ন করিল। (১৩০-১৪০) মস্তক ফিরাইয়া ধূম্রশিখকে তাহার পশ্চাতে আগমন করিতে দেখিয়া সে তাহার পথে পশ্চাৎদিকে মৃত্তিকা নিক্ষেপ করিলে তাহা অচিরে একটি বিশাল পর্ব্বতের আকার ধারণ করিল। যখন সে দেখিল যে নিশাচর অতিকষ্টে পর্ব্বতারোহণপূর্ব্বক অগ্রসর হইতেছে তখন একইপ্রকারে জলরাশি পশ্চাৎদিকে নিক্ষেপ করিলে উহা উহার পথে তরঙ্গ সমাকুলা বিপুলকায়া নদীরূপে পরিণত হইল। অতিকষ্টে ঐ নদীও অতিক্রম করিয়া রাক্ষস উহা হইতে নির্গত হইলে রাজকুমার তাহার পশ্চাতে অগ্নি নিক্ষেপ করা মাত্র তরুগুল্মাদি প্রজ্বলিত হইল। খাণ্ডবের ন্যায় ঐ অগ্নিরাশি দুরতিক্রম্য দর্শন করিয়া ধূম্রশিখ ক্লান্ত ও ভীত হইয়া স্বগৃহে প্রত্যাবর্ত্তনের কথা বলিল। সেই সময় রূপশিখার মায়াবলে বিভ্রান্ত হইয়া সে আকাশমার্গের চিন্তা না করিয়া পদদলেই প্রত্যাবর্ত্তন করিয়াছিল।

তখন শৃঙ্গভুজ মনে মনে তাহার প্রিয়তমার যাদুবলের প্রশংসা করিতে করিতে নির্ভয়ে ধূম্রপুরে প্রত্যাবর্ত্তন করিল। (১৪১-১৪৯) হৃষ্টা রূপশিখাকে তাহার অশ্ব প্রত্যর্পণ করিয়া সে অগ্নিশিখের সমীপে উপস্থিত হইয়া তাহাকে বলিল, "আপনাব ভ্রাতা ধূম্রশিখকে নিমন্ত্রণ করিয়া আসিলাম।" সে এই কথা বলিলে অগ্নিশিখ বিভ্রান্ত হইয়া তাহাকে বলিল, "যদি বাস্তবিকই তথায় গমন করিয়া থাক তবে তথাকার কোনও অভিজ্ঞানের কথা আমাকে বল।" কুটিল রাক্ষস শৃঙ্গভুজকে এই কথা বলিলে সে উত্তর করিল, "শ্রবণ করুন, আমি একটি অভিজ্ঞানের কথা বলিতেছি। সেই মন্দিরে শিবের বামপার্শ্বে পার্ব্বতীর এবং দক্ষিণপার্শ্বে গণেশের মূর্ত্তি আছে।" এই কথা শ্রবণ করিয়া অগ্নিশিখ বিস্মিত হইয়া ক্ষণকাল চিন্তা করিল, "কি আশ্চর্য্য, সে কি তথায় গমন করিয়াছিল এবং আমার ভ্রাতা উহাকে ভোজন করিতে সমর্থ হয় নাই? তবে এই ব্যক্তি নিশ্চয়ই মনুষ্য মাত্র নহে, নিশ্চয়ই কোন দেবতা হইবে। আমার দুহিতাকে বিবাহ করুক, উহার উপযুক্ত পতি হইবে।" এইরূপে চিন্তা করিয়া সে সফল প্রার্থীরূপে শৃঙ্গভুজকে রূপশিখার নিকট প্রেরণ করিল। তাহার একবারও বোধগম্য হইল না যে পরিবারের ভিতরেই বিশ্বাসঘাতকের অস্তিত্ব আছে। বিবাহোৎসুক হইয়া শৃঙ্গভুজ তথায় গমনকরতঃ রূপশিখার সহিত পান

ভোজনান্তে কোনপ্রকারে সেই নিশি যাপন করিল। পরদিবস অগ্নিশিখ প্রাতঃকালে অগ্নিসাক্ষী করিয়া যথাবিধি উপচারে রূপশিখার সহিত তাহার বিবাহ কার্য্য সম্পাদন করিল। রাক্ষসদুহিতা এবং রাজকুমারের মধ্যে অতি অল্পই সাদৃশ্য আছে কিন্তু আমাদের প্রাক্তন কর্ম্মের ফল বাস্তবিকই আশ্চর্য্যজনক। রাক্ষসের প্রিয় কন্যাকে প্রাপ্ত হইয়া রাজকুমারের মনে হইল সে রাজহংস, পংক হইতে সুকোমল পংকজ উদ্ধার করিয়াছে। রাক্ষসের মায়াবলে লব্ধ নানাবিধ উত্তম দ্রব্যাদি ভোগ করিয়া সে কেবলমাত্র তাহাতে অনুরক্তা রূপশিখার সহিত তথায় বাস করিতে লাগিল। ( ১৫০-১৬১ )

কতিপয় দিবসান্তে সে গোপনে রূপশিখাকে বলিল, "প্রিয়তমে, চল আমরা মদীয় রাজধানী বর্দ্ধমানপুরে গমন করি। শত্রুদিগের দ্বারা স্বীয় রাজধানী হইতে নির্ব্বাসিত হইয়া থাকা আমাব পক্ষে অসহ্য। আমার ন্যায় ব্যক্তিগণ আত্মসম্মানকে প্রাণতুল্য প্রিয় জ্ঞান করে। আমার নিমিত্ত তুমি তোমার জন্মভূমি ত্যাগ কর, যদিও ইহা অতিশয় দুষ্কর। পিতার নিকট এই কথা নিবেদনকরতঃ সুবর্ণ তীরহস্তে আগমন কর।" শৃঙ্গভুজ এইকথা বলিলে রূপশিখা প্রত্যুত্তর করিল, "তোমার আদেশ আমি অচিরেই পালন করিব। আমি জন্মভূমি অথবা আত্মীয়স্বজনের কথা ভাবি না, তুমিই আমার সব। সুস্ত্রীলোকের পতি ভিন্ন অন্য গতি নাই। কিন্তু পিতাকে আমাদের সংকল্পের কথা জ্ঞাত করা উচিত হইবে না, কারণ তিনি আমাদিগকে যাইতে দিবেন না সুতরাং কোপনস্বভাব পিতার অজ্ঞাতেই আমাদিগকে প্রস্থান করিতে হইবে। পরিচারকদিগের নিকট হইতে আমাদের বার্ত্তা শ্রবণ করিয়া যদি তিনি আমাদের পশ্চাদ্ধাবন করেন তবে আমি আমার বিদ্যাবলে তাহা নিবারিত করিতে সমর্থ হইব, কারণ তিনি অজ্ঞ এবং মূর্খ।" তাহার এই বাক্য শ্রবণ করিয়া সে পরদিবস তাহাকে সঙ্গে করিয়া যাত্রা করিল। রূপশিখা তাহাকে তাহার অর্দ্ধেক রাজত্ব প্রদান করিল এবং একটি পেটিকা অমূল্য রত্নাদি দ্বারা পূর্ণ করিয়া হেমশরও তাহার সহিত আনয়ন করিল। "আমরা উদ্যানে বিহার করিতে গমন করিতেছি," পরিচারকদিগকে এই প্রকারে বঞ্চনা করিয়া তাহারা উত্তম শরবেগ নামক অশ্বে আরোহণপূর্ব্বক বর্দ্ধমানের দিকে প্রস্থান করিল। ( ১৬২-১৭১ )

উহারা উভয়ে বেশ কিছুদূর অতিক্রম করিলে অগ্নিশিখ জানিতে পারিয়া ক্রোধবশে নভোমার্গে উহাদের পশ্চাদ্ধাবন করিল। দূর হইতে তাহার বেগজনিত শব্দ শ্রবণ করিয়া রূপশিখা পথিমধ্যে শৃঙ্গভুজকে বলিল,

"আর্যপুত্র, পিতা আমাদিগকে প্রত্যাবর্ত্তন করাইবার নিমিত্ত আগমন করিতেছেন. তুমি নির্ভয়ে এইস্থলে অবস্থানকরতঃ দেখ আমি কিপ্রকারে তাহাকে বঞ্চনা করি। তিনি তোমাকে কিংবা অশ্বকে দেখিতে পাইবেন না, কারণ আমি বিদ্যাবলে উভয়কেই অদৃশ্য করিব।" এই কথা বলিয়া সে অশ্ব হইতে অবতরণপূর্ব্বক পুরুষ মূর্তি ধারণ করিল এবং কাষ্ঠাহরণার্থে আগত জনৈক কাঠুরিয়াকে বলিল, "একটি বিরাটকায় রাক্ষস হেথায় আগমন করিতেছে। তুমি শান্ত হইয়া থাকিও।" অতঃপর রূপশিখা কুঠার দ্বারা কাষ্ঠ ছেদন করিতে নিরত রহিল এবং শৃঙ্গভুজ সহাস্যে তাহাকে নিরীক্ষণ করিতে লাগিল। সেই মূঢ় রাক্ষস তথায় আগমনকরতঃ কাঠুরিয়ারূপিনী কন্যাকে দর্শন করিয়া আকাশ হইতে অবতরণপূর্ব্বক কোনও স্ত্রী এবং পুরুষ সেই স্থান দিয়া গমন করিয়াছে কিনা তাহাকে জিজ্ঞাসা করিল। তাহার পুরুষরূপী দুহিতা তখন অতি কষ্টের ভান করিয়া ক্লান্তস্বরে উত্তর করিল, "আমরা দুইজন কাঠুরিয়া বহুক্ষণ যাবৎ মৃত রাক্ষসাধিপতি অগ্নিশিখের দাহনার্থে প্রচুর কাষ্ঠ ছেদন করিয়া পরিশ্রান্ত হওয়াতে আমাদের ক্লান্ত চক্ষে কেহই দৃষ্ট হয় নাই।" মূর্খ রাক্ষস এই কথা শ্রবণ করিয়া চিন্তা করিতে লাগিল, "আমি কি মৃত ? ঐ দুহিতা দ্বারা আমার আর কি প্রয়োজন থাকিতে পারে ? গৃহে প্রত্যাবর্ত্তনপূর্ব্বক পরিজনদিগকে জিজ্ঞাসা করিব আমি মৃত কি জীবিত।" এইরূপ চিন্তা করিয়া অগ্নিশিখ সত্বর তাহার গৃহাভিমুখে প্রস্থান করিল, তাহার দুহিতা পতিসহ হাস্য করিতে করিতে পূর্ব্বের ন্যায় অগ্রসর হইতে থাকিল।

হাস্যাকুল পরিজনদিগকে স্বয়ং জীবিত আছে কিনা জিজ্ঞাসা করিলে তাহারা তাহাকে জীবিত বলিয়া আশ্বস্ত করিল এবং সে পুনরায় হৃষ্টচিত্তে প্রত্যাবর্ত্তন করিল। ( ১৭২-১৯৪ ) দূর হইতে ঘোর শব্দ শ্রবণে পুনরায় পিতা আগমন করিতেছেন জ্ঞাত হইয়া রূপশিখা অশ্ব হইতে অবতরণপূর্ব্বক পূর্ব্ববৎ মায়াবলে পতিকে লুক্কায়িত রাখিয়া সেইপথে গমনরত একজন পত্রবাহকের হস্ত হইতে পত্রাদি গ্রহণকরতঃ পুনরায় পুরুষরূপ ধারণ করিল।

রাক্ষস পূর্ব্বের ন্যায় তথায় সমাগত হইয়া পুরুষবেশী কন্যাকে, "এই পথ দিয়া একটি পুরুষ ও একটি নারীকে গমন করিতে দেখিয়াছ কি ?" এই কথা জিজ্ঞাসা করিলে দীর্ঘ নিঃশ্বাস পরিত্যাগপূর্ব্বক সে উত্তর করিল, "অদ্য রণে অগ্নিশিখ মরণাপন্নভাবে আহত হওয়ায় তাহার দেহে কিঞ্চিন্মাত্র

জীবন অবশিষ্ট আছে এবং সে স্বীয় রাজ্য স্বাধীন ভ্রাতা ধর্ম্মশিখকে প্রদান করিবার নিমিত্ত রাজধানীতে তাহাকে আহ্বান করিয়া আমাকে পত্রবাহকরূপে প্রেরণ করিয়াছে। এই নিমিত্ত আমার মন ব্যস্ত থাকায় আমি কাহারও দর্শন লাভ করি নাই।" এই কথা শ্রবণ করিয়া অগ্নিশিখ বলিল, "কি আশ্চর্য্য, আমি কি শত্রুগণ কর্ত্তৃক মরণাপন্নভাবে আহত হইয়াছি?" সে এই ব্যাপারে প্রকৃত সংবাদ আহরণার্থ উদ্‌ভ্রান্ত চিত্তে পুনরায় স্বগৃহে প্রত্যাবর্ত্তন করিল, তাহার একবারও মনে হইল না যে নিজেকে জিজ্ঞাসা করে, "কে মরণাপন্নভাবে আহত হইয়াছে? এইত আমি সুস্থদেহে নিরাপদে আছি।" বিধাতা মূর্খদিগকে তমোভাবাপন্ন করিয়া এইপ্রকারেই নির্ম্মিত করেন। গৃহে আগমনকরতঃ সংবাদটি ভিত্তিহীন জ্ঞাত হইয়া পরিজনদিগের নিকট বঞ্চনাবশতঃ পুনরায় উপহাসাস্পদ হওয়াতে শ্রান্ত হইয়া কন্যার কথা বিস্মৃত হইল। রূপশিখা তাহাকে প্রতারণা করিয়া পুনরায় পূর্ব্বের ন্যায় পতি সকাশে আগমন করিল। সাধ্বী স্ত্রী পতির মঙ্গল ব্যতীত আর কিছুই বাঞ্ছা করে না। তদনন্তর শৃঙ্গভুজ পত্নীসহ সেই আশ্চর্য্য অশ্বে আরোহণপূর্ব্বক পুনরায় দ্রুতবেগে বর্দ্ধমান নগরের দিকে অগ্রসর হইল। (১৮৫-১৯৫) পিতা বীরভুজ সস্ত্রীক তাহার আগমনবার্ত্তা শ্রবণে অত্যন্ত প্রীত হইয়া তাহার সহিত সাক্ষাৎ করিতে গমন করিল। নৃপতি তাহাকে কৃষ্ণের সত্যভামার ন্যায় ভার্য্যা কর্ত্তৃক শোভিত দেখিয়া মনে করিল সে যেন পুনরায় নূতন করিয়া রাজ্যসম্পদ প্রাপ্ত হইয়াছে। অশ্ব হইতে অবতরণপূর্ব্বক সস্ত্রীক পুত্র তাহার পাদ সংলগ্ন হইলে নৃপতি আনন্দাশ্রুপূর্ণ লোচনে তাহাকে উত্থিত করিয়া আলিঙ্গন করিল এবং মঙ্গল কার্য্যাদি সমাপনান্তে স্বীয় হতাশভাব অপনোদনপূর্ব্বক তাহাকে সোৎসবে রাজপ্রাসাদে আনয়ন করিল। "পুত্র কোথায় ছিল?" এই কথা জিজ্ঞাসা করিলে শৃঙ্গভুজ আমূল সমস্ত বৃত্তান্ত নিবেদন করিল। নির্ব্বাসভুজ প্রমুখ অন্যান্য ভ্রাতাদিগকে পিতৃসমীপে আহ্বানকরতঃ তাহাদিগকে সে হেমশর প্রদান করিল। অতঃপর রাজা বীরভুজ সমস্ত শ্রবণ ও দর্শন করিয়া উহাদিগের উপর অসন্তুষ্ট হইয়া শৃঙ্গভুজকেই একমাত্র প্রকৃত পুত্র বলিয়া মনে করিতে লাগিল।

তখন প্রাজ্ঞ নরপতি সম্যক্ বিবেচনা করিয়া এই সিদ্ধান্ত করিল— নামে কেবলমাত্র ভ্রাতা, কিন্তু প্রকৃতপক্ষে শত্রু ভ্রাতৃগণ কর্ত্তৃক নিরপরাধ হওয়া সত্ত্বেও বিদ্বেষবশতঃ নির্ব্বাসিত হইয়াছিল, আমার প্রিয়তমা পত্নীও তদ্রূপ নিরপরাধ সত্ত্বেও উহাদের মাতৃগণ তাহার উপর মিথ্যা দোষারোপ

করিয়াছিল, সম্প্রতি আমার এইরূপ সন্দেহ হইতেছে। আর বিলম্ব করিয়া কি হইবে ? অদ্যই সত্বর ইহার সত্যতা নিরূপণ করিব।" (১৯৬-২০৫) রাজকার্য্যে দিবস অতিবাহিত করিয়া রজনীতে ভূপতি তাহার অন্য পত্নী অয়োসলেখার কক্ষে প্রবেশ করিলে সে অতিশয় হর্ষান্বিতা হইল। নৃপতি তাহাকে প্রচুর মদ্যপান করাইল এবং সম্ভোগান্তে রাজ্ঞী রাজা সজাগ থাকিতেই সুপ্তাবস্থায় গদ্ গদ্ স্বরে বলিল, "যদি আমরা গুণবরার প্রতি মিথ্যা দোষারোপ না করিতাম তবে রাজা কি কদাচ আমার সন্দর্শনে হেথায় আগমন করিত ?" দুষ্টা রাজ্ঞীর সুপ্তাবস্থায় উচ্চারিত এই বাক্য শ্রবণ করিয়া নৃপতি কৃতনিশ্চয় হইল এবং উত্থানপূর্ব্বক বহির্গমন করিল। স্বকক্ষে প্রত্যাবর্ত্তনপূর্ব্বক রাজা দাসীদিগকে আহ্বানকরতঃ তাহাদিগকে বলিল, "সত্বর গুণবরাকে ভূগৃহ হইতে মুক্ত করিয়া তাহাকে স্নাত করাইয়া এইস্থানে আনয়ন কর। জ্যোতিষী অমঙ্গল অপনোদনার্থে তাহার ভূগৃহ বাস মুক্তির যে দিনক্ষণ নিরূপণ করিয়াছিল তাহা আগত হইয়াছে।" এই বাক্য শ্রবণ করিয়া "তাহাই হইবে" বলিয়া তাহারা গুণবরাকে স্নানান্তে সুসজ্জিত করিয়া নৃপতির সমীপে সত্বর আনয়ন করিলে বিরহার্ণব অতিক্রম করিয়া সেই দম্পতী পরস্পর অতৃপ্ত আলিঙ্গনাবদ্ধ হইয়া সেই রজনী যাপন করিল। তখন নৃপতি সহর্ষে রাজ্ঞীকে শৃঙ্গভুজের বৃত্তান্ত এবং পুত্রকে তাহার মাতার ভূগৃহ বাস এবং তথা হইতে নিষ্ক্রমণের বৃত্তান্ত বর্ণনা করিল। ইতোমধ্যে অয়সোলেখা জাগ্রত হইয়া নৃপতি প্রস্থান করিয়াছে দৃষ্টে বাক্যচ্ছলে তাহাকে জব্দ করিয়াছে সন্দেহ করিয়া চরম বিষাদ প্রাপ্ত হইল। (২০৬-২১৫) প্রাতঃকালে নৃপতি বীরভুজ ও তাহার পত্নী রূপশিখাকে গুণবরার সমীপে আনয়ন করিল। শৃঙ্গভুজ ভূগৃহ হইতে নির্গতা তাহার জননীকে দর্শন করিয়া সাতিশয় হৃষ্ট হইল এবং নববধূর সহিত পিতামাতার চরণ বন্দনা করিল। ভ্রমণান্তে আগত পুত্র এবং উপযুক্তউপায়েপ্রাপ্তা পুত্রবধূকে আলিঙ্গন করিয়া সে সুখ হইতে সুখান্তর অনুভব করিতে লাগিল। পিতার আদেশে শৃঙ্গভুজ মাতার নিকট স্বীয় এবং রূপশিখার কৃত কর্ম্মাদি সবিস্তারে বর্ণনা করিলে গুণবরা সানন্দে বলিল, "বৎস, এই রূপশিখা তোমার জন্য কি না করিয়াছে ? এই বিচিত্র চরিত্রা বীরা রমণী তোমার নিমিত্ত স্বজীবন, স্বজন এবং স্বদেশ এই ত্রিবস্তু পরিত্যাগ করিয়াছে। এই নারী নিশ্চয়ই তোমার নিমিত্ত বিধিনির্দ্দিষ্টা কোনও দেবী হইবে। সে নিখিল সাধ্বী পতিব্রতা রমণীদিগের মস্তকোপরি পাদন্যস্ত করিয়াছে।" রাজ্ঞী এই কথা বলিলে

নৃপতি এবং মস্তক বিনত করিয়া রূপশিখা. সেই বাক্য অভিনন্দিত করিল। তন্মুহূর্ত্তে অন্তঃপুররক্ষক বহুপূর্ব্বে অয়সোলেখা কর্ত্তৃক বিড়ম্বিত সুরক্ষিত তীর্থদর্শন সমাপনান্তে প্রত্যাবৃত্ত হইয়া প্রতীহার কর্ত্তৃক ঘোষিত হইয়া নৃপতির চরণে প্রহৃষ্ট চিত্তে প্রণাম করিল। সম্প্রতি নৃপতি বীরভুজ সমস্ত বৃত্তান্তই জ্ঞাত হওয়ায় সুরক্ষিতকে বহুবিধ সম্মানে ভূষিত করিল। অন্যান্য রাজ্ঞীদিগকে সুরক্ষিত কর্ত্তৃক আহ্বান করাইয়া ভূপতি তাহাকে বলিল, "যাও, ইহাদিগকে ভূগৃহে নিক্ষেপ কর।" (২১৬-২২৬) ভীতা নারীদিগকে ভূগৃহে নিক্ষেপ করা হইলে সেই বার্ত্তা শ্রবণ করিয়া গুণবরা নৃপতির পাদলগ্না হইয়া করুণাপরবশ কহিল, "দেব, উহাদিগকে অধিক সময় ভূগৃহে রাখিবেন না। আমি ঐ ভীতা নারীদিগের অবস্থা আর সহ্য করিতে পারিতেছি না। উহাদের প্রতি কৃপা প্রদর্শন করুন।" নৃপতিকে এই প্রকারে অনুরোধ করিয়া সে উহাদের কারাবাস নিবারণ করিল। প্রকৃত মহৎ যাহারা তাহারা শত্রুদিগের প্রতি অনুকম্পা প্রদর্শন করিয়াই প্রতিশোধ গ্রহণ করেন। নৃপতি এই প্রকারে ঐ রাজ্ঞীদিগকে বিদায় করিলে তাহারা বোধহয় মৃত্যুকেও আলিঙ্গন করিতে প্রস্তুত ছিল। গুণবরার মহদাশয়তার কথা চিন্তা করিয়া নৃপতির মনে হইল যে সে পূর্ব্বজন্মের সুকৃতির ফলেই এইপ্রকার পত্নী লাভ করিয়াছে। অতঃপর ভূপতি নির্ব্বাসভুজাদি অন্য পুত্রদিগকে কৌশলে নির্ব্বাসিত করিতে মনঃস্থ করিয়া তাহাদিগকে আহ্বানকরতঃ মিথ্যাভাষণ করিল, "এইরূপ শ্রুত হইয়াছি তোরা দুর্বৃত্তেরা জনৈক পথিক ব্রাহ্মণকে হত্যা করিয়াছিস্। সুতরাং একের পর এক সমস্ত তীর্থক্ষেত্র ভ্রমণ করিবি, এইস্থানে থাকিতে পারিবি না।" পুত্রগণ এই কথা শ্রবণ করিয়া নৃপতিকে শত চেষ্টা করিয়াও বুঝাইতে সমর্থ হইল না যে ইহা সত্য নহে। নৃপতি হঠকর্ম্মে প্রবৃত্ত হইল কে তাহাকে বারণ করিতে পারে? তখন ভ্রাতাদিগকে প্রস্থানোদ্যত দৃষ্টে শৃঙ্গভুজ অনুকম্পাজনিত সাশ্রুলোচনে পিতার নিকট নিবেদন করিল, "তাত, অনুগ্রহ করিয়া উহাদিগের এই একটি অপরাধ মার্জ্জনা করুন।" এই কথা বলিয়া সে নৃপতির চরণ যুগলে পতিত হইল (২২৭-২৩৬) পুত্রকে রাজ্যভার বহনে সমর্থ এবং বিষ্ণু অবতারের ন্যায় বাল্যকালেই যশঃ এবং অনুকম্পায় ভূষিত দেখিয়া স্বীয়প্রকৃত মনোভাব গোপনপূর্ব্বক তাহাদিগের প্রতি ক্রুদ্ধ হওয়া সত্ত্বেও শৃঙ্গভুজের অভীপ্সিত কার্য্য করিল এবং সেই ভ্রাতৃগণ কনিষ্ঠ ভ্রাতাকে তাহাদের জীবন-রক্ষক বলিয়া স্বীকার করিল। প্রজাবৃন্দ শৃঙ্গভুজের মহত্ত্বে চমৎকৃত হইয়া তাহার প্রতি সাতিশয় অনুরক্ত হইল।

পরদিবস জ্যেষ্ঠ ভ্রাতৃগণ বর্ত্তমান থাকাসত্ত্বেও সর্ব্বগুণে তাহাদের সর্ব্বশ্রেষ্ঠ হওয়ায় পিতা নৃপতি বীরভুজ শৃঙ্গভুজকে যৌবরাজ্যে অভিষিক্ত করিল। অভিষেকান্তে পিতার অনুমতি গ্রহণপূর্ব্বক শৃঙ্গভুজ নিখিল সৈনাবাহিনীসহ পৃথিবী জয় করিতে বহির্গত হইল। স্বীয় ভুজবলে অসংখ্য নৃপতিদিগের বিত্তাদি গ্রহণপূর্ব্বক নিখিলভুবনে স্বীয় যশঃ পরিব্যাপ্ত করিয়া সে প্রত্যাগত হইল। এইপ্রকারে বশ্যমান ভ্রাতাদিগের সহিত ভূভার বহন-করতঃ উদ্বেগহীন অবস্থায় শান্তিভোগী পিতামাতার হৃদয়ে আনন্দ উৎপাদন করিয়া সফলকাম শৃঙ্গভুজ ব্রাহ্মণদিগকে দান বিতরণ করিয়া সাফল্যের প্রতিমূর্ত্তি স্বরূপা রূপশিখার সহিত সুখে স্বচ্ছন্দে বাস করিতে লাগিল।

শ্বশ্রূ ও পুত্রবধূ গুণররা এবং রূপশিখার ন্যায় সাধ্বী রমণীগণ এই প্রকারে স্বামীর প্রতি অনুরক্তা থাকিয়া তাহার সেবা করে।

হরিশিখের মুখ হইতে রত্নপ্রভাসহ নরবাহনদত্ত এইকাহিনী শ্রবণ করিয়া অতিশয় আনন্দিত হইয়া বলিল, "সাধু! সাধু!" অতঃপর দিবসের আহ্নিক কার্য্যাদি সমাপনান্তে ভার্য্যাসহ পিতা বৎসেশ্বরের সম্মুখে আহার সম্পাদনান্তে অপরাহ্ন সঙ্গীত ও ক্রীড়ায় অতিবাহিত করিয়া প্রিয়তমার সহিত সে স্বীয় কক্ষে রজনী যাপন করিল; (২৩৭-২৪৭)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের রত্নপ্রভা লম্বকের পঞ্চম তরঙ্গ সমাপ্ত।
শ্লোক সংখ্যা—২৪৭
ক্রমিক সংখ্যা—৬৬৮৬

## ষষ্ঠ তরঙ্গ

অতঃপর পরদিবস প্রাতে নরবাহনদত্ত যখন রত্নপ্রভার কক্ষে অবস্থান করিতেছিল, গোমুখ প্রমুখ অন্যান্য সকলে তাহার নিকট আগমন করিল। কিন্তু আসবপানজনিত অলসতায় মরুভূতি পুষ্প ও অনুলেপনে সজ্জিত হইয়া মন্থর গতিতে অগ্রসর হইতেছিল দেখিয়া গোমুখ তাহার সচিবসুলভ আচরণের নবসংস্করণ অবলোকনকরতঃ মরুভূতির তোৎলাবাকা ও স্খলিত গতির অনুকরণ করিয়া তাহাকে পরিহাস করিয়া বলিল "যৌগন্ধরায়ণের পুত্র হইয়াও তুমি নীতিজ্ঞান বিসর্জন দিয়া প্রাতঃকালেই মদ্যপান করিয়া প্রভুর নিকট আগমন করিয়াছে?" মত্ত মরুভূতি এই বাক্য শ্রবণ করিয়া সক্রোধে বলিল "কুমার কিংবা অন্য কোন গুরুজন আমাকে এই কথা বলিতে পারেন, ইত্যকপুত্র, তুই আমাকে শিক্ষা দেবার কে?" সে এই কথা বলিলে গোমুখ সহাস্যে কহিল "দুর্বিনীত ভৃত্যকে কি রাজপুত্র স্বমুখে ভৎর্সনা করিবে? কি কর্ত্তব্য তাহা পার্শ্বচরদিগকেই মনে করাইয়া দিতে হয়। আমি যে ইত্যকপুত্র সে বিষয়ে সন্দেহ নাই, কিন্তু তুইত মন্ত্রী ঋষভ, তোর শ্লথগতিই তাহা প্রমাণ করে, দোষের মধ্যে তুই শৃঙ্গহীন মাত্র; গোমুখ তাহাকে এইরূপ বলিলে মরুভূতি প্রত্যুত্তর করিল "তোর মধ্যেও বৃষভত্ব রহিয়াছে, তথাপি জাতিসংকর হওয়াতে এখন পর্য্যন্তও তুই পোষ মানিস্ নাই।" এই কথা শ্রবণ করিয়া সকলেই হাস্য করিয়া উঠিলে গোমুখ বলিল, "এই মরুভূতি বাস্তবিকই একটি রত্ন! শতচেষ্টাতেও যাহা ভেদ করা যায় না তাহার ভিতরে সূত্র (গুণ) কিপ্রকারে প্রবেশ করিবে? কিন্তু পুরুষরত্ন অন্য প্রকারের বস্তু, কারণ তাহা অনয়াসেই ভেদ করা যায়। উদাহরণস্বরূপ বালুসেতুর কাহিনী বর্ণনা করিতেছি। মনোযোগপূর্ব্বক শ্রবণ কর। (১-১২)

### তপোদত্তের কাহিনী

প্রতিষ্ঠান নগরীতে তপোদত্ত নামক জনৈক ব্রাহ্মণ বাস করিত। পিতার বহুচেষ্টাতে সে বাল্যকালে বিদ্যাশিক্ষা করে নাই। অনন্তর সকলে যখন তাহাকে ভৎর্সনা করিতে লাগিল তখন তাহার অনুশোচনা উপস্থিত হইল এবং বিদ্যালাভার্থ তপস্যা করিবার নিমিত্ত গঙ্গাতটে উপস্থিত হইল। সে

যখন উগ্রতপশ্চর্য্যায় নিরত ছিল শক্র তদ্দৃষ্টে বিস্মিত হইয়া তাহাকে বারণ করিবার নিমিত্ত ব্রাহ্মণের ছদ্মবেশে তথায় আগমন করিলেন। তাহার নিকটস্থ হইয়া তিনি তট হইতে বালুকা সংগ্রহ করিয়া অনবরত ঊর্ম্মিমুখর গঙ্গায় নিক্ষেপ করিতে লাগিলেন। এতদ্দৃষ্টে তপোদত্ত নীরবতা ভঙ্গ করিয়া কুতূহলবশতঃ তাহাকে প্রশ্ন করিল "দ্বিজ, তুমি অনবরত এইরূপ করিতেছ কেন?" দ্বিজরূপী ইন্দ্র বারংবার অনুরুদ্ধ হইয়া তাহাকে বলিলেন, "মনুষ্য ও জন্তুগণ যাহাতে পারাপার করিতে সমর্থ হয় তন্নিমিত্ত আমি গঙ্গার উপর একটি সেতু নির্ম্মাণ করিতেছি"। তখন তপোদত্ত তাহাকে বলিল, "মূর্খ, যে বালুরাশি ভবিষ্যতে নদীর স্রোতে অপসৃত হইবে তদ্দ্বারা কি সেতু নির্ম্মাণ করা সম্ভব?" দ্বিজ বেশী ইন্দ্র এই কথা শ্রবণ করিয়া বলিলেন, "এই সত্য যদি তোমার জ্ঞাত থাকে তবে তুমি অধ্যয়ন অথবা শ্রবণ ব্যতীত বিদ্যালাভার্থ কেন ব্রতোপবাসাদি এবং তপশ্চর্য্যা করিতেছ? বিদ্যা যদি অধ্যয়ন ব্যতীত লাভ করা যায় তবে শশকেরও শৃঙ্গ থাকিতে পারে, আকাশকেও চিত্রিত করা যায়, এবং অক্ষর ব্যতীতও লেখন সম্ভবপর। এই প্রকারেই যদি বিদ্যা অর্জন করা যাইত তবে পৃথিবীতে কেহ আর পঠনপাঠন করিত না।" দ্বিজবেশী ইন্দ্র তপোদত্তকে এই কথা বলিলে চিন্তা করিয়া তাহার বোধগম্য হইল যে তাহার কথা অতীব সত্য এবং তপশ্চর্য্যা পরিত্যাগ-করতঃ সে স্বগৃহে প্রত্যাবর্ত্তন করিল।

"সুতরাং দেখিতে পাইতেছ সুধীব্যক্তি ন্যায়সঙ্গত কথা মান্য করে কিন্তু দুর্ম্মতি মরুভূতিকে ন্যায়বাক্য বলিলে সে ক্রুদ্ধ হয়।" গোমুখ এই কথা বলিলে হরিশিখ সভামধ্যে বলিল, "দেব, ইহা অতীব সত্য যে মেধাবান ব্যক্তি ন্যায্য কথায় কর্ণপাত করে। যথা—(১৩-২৫)

### বিরূপশর্ম্মার কাহিনী

পুরাকালে বারাণসীতে বিরূপশর্ম্মানামক উত্তম দ্বিজ বাস করিত। সে কুরূপ ও দরিদ্র ছিল। স্বীয় কুরূপ ও দারিদ্র্যে ক্লিস্ট হইয়া সে সুরূপ ও বিত্ত লাভার্থ তপোবনে গমনপূর্ব্বক কঠোর তপশ্চর্য্যা করিতে লাগিল। তখন দেবরাজ বিকৃত জরাজীর্ণ শৃগালরূপে তাহার সম্মুখে উপস্থিত হইলেন। সেই মক্ষিকাবৃত দুর্লক্ষণ শৃগালকে দর্শন করিয়া বিরূপশর্ম্মা ধীরে ধীরে চিন্তা করিতে লাগিল, "পূর্ব্বজন্মের দুষ্কৃতি নিবন্ধন পৃথিবীতে এইরূপ প্রাণীর জন্ম হয়। বিধাতা যে আমাকে এই প্রকার রূপ প্রদান করেন নাই, ইহা কম কথা নহে। এইরূপ বোধগম্য হওয়ায় বিরূপশর্ম্মা তপশ্চর্য্যা পরিত্যাগপূর্ব্বক স্বগৃহে গমন করিল।

"দেব, ইহা পরম সত্য যে বুদ্ধিমান ব্যক্তিকে অল্পায়াসেই শিক্ষিত করা যায়, কিন্তু বিচারবুদ্ধিরহিত ব্যক্তিকে বহু চেষ্টাতেও শিক্ষিত করা যায় না।" হরিশিখ এই কথা বলিলে গোমুখও তাহা অনুমোদন করিল কিন্তু আসবপানে মত্ত মরুভূতি পরিহাস উপলব্ধি না করিয়া ক্রুদ্ধ হইয়া বলিল "গোমুখের বাক্যে শক্তি আছে, কিন্তু তোর মত বাচাল, কলহপ্রিয়, ক্লীবব্যক্তির বাহুতে শক্তি নাই।" মরুভূতি দ্বন্দ্বযুদ্ধে উন্মুখ হইয়া এই কথা বলিলে, নরবাহনদত্ত তাহাকে স্বয়ং শান্ত করিয়া সহস্যাননে তাহাকে বিদায় প্রদান করিল এবং বাল্যবন্ধুপ্রিয় নৃপতি আহ্নিকাদি সমাপনান্তে সেই দিবস পরম স্বচ্ছন্দে অতিবাহিত করিল। পরদিবস সমস্ত মন্ত্রীরা উপস্থিত হইলে মরুভূতিও লজ্জানত শিরে তথায় আগমন করিল। প্রিয়তমা রত্নপ্রভা তখন রাজকুমারকে বলিল "আবাল্য-প্রীতিনিগড়ে নিবদ্ধ এইপ্রকার শুদ্ধচেতা মিত্রবর্গলাভ করিয়া আপনি ভাগ্যবান হইয়াছেন, এবং উহারাও আপনার মত স্নেহশীল প্রভু লাভ করিয়া সুখী হইয়াছে। নিঃসন্দেহে পূর্ব্বজন্মের সুকৃতি বলে আপনারা পরস্পরকে প্রাপ্ত হইয়াছেন।" এই কথা শ্রবণ করিয়া নরবাহনদত্তের নর্ম্মসুহৃদ বসন্তকের পুত্র তপন্তক বলিল "ইহা অকাট্য সত্য যে, পূর্ব্বজন্মের সুকৃতির ফলে আমরা প্রভুকে লাভ করিয়াছি, কারণ পূর্ব্ব-জন্মের কর্ম্মের উপরই সমস্ত নির্ভর করে। উদাহরণ স্বরূপ নিম্নোক্ত কাহিনী শ্রবণ করুন—( ২৬-৪১ )

### বিলাসশীল এবং ভিষক তরুণচন্দ্রের কাহিনী

শিবপুরী বিলাসপুরে সার্থকনামা বিলাসশীল নরপতি বাস করিত। তাহার কমলপ্রভা নাম্নী প্রাণসমা প্রিয়া পত্নী ছিল এবং সে বিলাসব্যসনে বহুক্ষণ তাহার সহিত কালক্ষেপ করিত। কালক্রমে রূপচোর জরা তাহাকে আক্রমণ করিলে সে অতিশয় বিষাদাকুল হইল। সে মনে মনে চিন্তা করিতে লাগিল "শীতক্লিষ্ট দলিত নলিনীর ন্যায় আমার এই শ্বেত-কেশাবৃত ম্লান আনন রাজ্ঞীকে কি প্রকারে দেখাইব? হায়! হায়! মৃত্যুই আমার বরং ভাল।" এইরূপ চিন্তান্বিত হইয়া রাজসভায় তরুণচন্দ্র নামক ভিষককে আহ্বান করিয়া সসম্মানে তাহাকে বলিল, "ভদ্র, তুমি বুদ্ধিমান এবং আমার প্রতি অনুরক্ত। আমি তোমাকে জিজ্ঞাসা করিতেছি এমন কোন উপায় আছে কি যাহা দ্বারা বার্দ্ধক্য রোধ করা যায়?" এই কথা শ্রবণ করিয়া এককলা বিশিষ্ট সার্থকনামা তরুণচন্দ্র

ষোলকলা বিশিষ্ট পূর্ণচন্দ্র হইবার মানসে চিন্তা করিতে লাগিল "এই মূর্খ নরপতির নিকট হইতে লাভবান হইতে ইচ্ছা করি এবং কি প্রকারে তাহা করা যাইবে আমাকে বাহির করিতেই হইবে।" এইরূপ চিন্তা করিয়া সেই বৈদ্য নৃপতিকে বলিল, "দেব, আপনি যদি মদ্‌প্রদত্ত এই ঔষধ সেবন করিয়া অষ্টমাসাবধি ভূগৃহে অবস্থান করিতে পারেন তবে আমি আপনার জরা মোচন করিব।" নৃপতি এই কথা শ্রবণ করিয়া অনুরূপ ভূগৃহ নির্মাণ করাইল। বিষয়লোলুপ মূর্খেরা এই প্রকার বিচারশক্তিহীনই হইয়া থাকে। (৪২-৫১) কিন্তু তাহার মন্ত্রিগণ তাহার নিকট এই প্রকার যুক্তি উত্থাপন করিল, "যুগপ্রভাবে, হে দেব, পুরাকালে সত্ত্ববান ব্যক্তিরা তপস্যা ও আত্মসংযম প্রভাবে রসায়ণ প্রস্তুত করিয়াছিলেন কিন্তু এইরূপ শ্রুত হওয়া যায় যে উপযুক্ত দ্রব্যের অভাবে অধুনাতন ভেষজসমূহ বিপরীত ফল প্রসব করে। ইহা শাস্ত্রসম্মতও বটে। দুর্ব্বৃত্তেরা মূর্খদিগকে প্রতারণা করিবার নিমিত্ত এই প্রকার করিয়া থাকে। দেব, যে বয়স প্রস্থান করিয়াছে তাহা কি আর প্রত্যাবর্ত্তন করে?" প্রগাঢ় ভোগতৃষ্ণায় হৃদয় আবৃত থাকাতে এই সমস্ত বাক্য তথায় প্রবেশ করিল না। নৃপতিজনোপযুক্ত পরিচারকবর্গকে সঙ্গে না লইয়াই বৈদ্যের উপদেশ মত রাজা একাকী ভূগৃহে প্রবেশ করিল। বৈদ্যের একটি ভৃত্যকে সঙ্গে হইয়া সে ঔষধাদি গ্রহণকরতঃ তাহার চিকিৎসাধীন হইয়া রহিল। রাজা সেই তমোময় ভূগৃহেই রহিয়া গেল, মনে হইল উহা যেন তাহার হৃদয় হইতে বহির্গত অজ্ঞতার আতিশয্য। ষণ্মাস ঐ অন্ধকার গৃহে অবস্থান করিতে করিতে নৃপতির জরা আরও বৃদ্ধিপ্রাপ্ত হইয়াছে দর্শন করিয়া ঐ শঠবৈদ্য "তোমাকে রাজা" করা হইবে, এই আশ্বাস প্রদান করিয়া নৃপতির সদৃশাকৃতি এক যুবককে আনয়ন করিল। তখন বৈদ্য দূর হইতে ঐ ভূগৃহ পর্য্যন্ত একটি সুরঙ্গ খনন করিয়া নিদ্রিত রাজাকে হত্যাকরতঃ তাহার মৃতদেহ সুরঙ্গ যোগে আনয়ন করিয়া একটি অন্ধকূপে নিক্ষেপ করিল। এই কার্য্য রজনীযোগে সম্পাদিত হইয়াছিল। সুরঙ্গ পথেই যুবকটিকে ভূগৃহে লইয়া গিয়া সুরঙ্গটি পুনরায় বন্ধ করিয়া দিল। মূর্খ ব্যক্তিকে প্রাপ্ত হইলে কোন্ দুর্বৃত্ত প্রতিরোধহীন হইলে দুঃসাহসিক কার্য্য না করিয়া থাকে? পরদিবস ভিষক প্রজাবর্গকে বলিল "ষণ্মাস মাত্র সময়ের মধ্যেই আমি নৃপতিকে পুনরায় যুবকে পরিণত করিয়াছি। মাসদ্বয়ান্তে উহার আকৃতির পুনরায় পরিবর্ত্তন হইবে। সম্প্রতি কিঞ্চিৎ দূরে অবস্থান-

পূর্ব্বক তোমরা নৃপতিকে দর্শন প্রদান কর।" এই কথা বলিয়া উহাদিগকে ভূগৃহের দ্বারদেশে আনয়নকরতঃ যুবককে দর্শন করাইল এবং তাহাদের কি নাম, কি কার্য্যে তাহারা নিযুক্ত, ইত্যাদি সমস্ত কথাও তাহাকে বলিল। এই কৌশল অবলম্বন করিয়া ভূগৃহস্থিত যুবককে দুই মাস ধরিয়া প্রত্যহ সমস্ত প্রজাদিগের এবং রাজান্তঃপুর-বাসিনীদিগের নাম শিক্ষা দিল। ( ৫২-৬৭ )

অতঃপর উপযুক্ত সময় আগত হইলে সে ঐ ভোগপুষ্ট যুবককে ভূগৃহ হইতে বহির্দ্দেশে আনয়নপূর্ব্বক বলিল "নৃপতি আবার যুবক হইয়াছেন," তখন উৎফুল্ল প্রজারা তাহাকে চতুর্দ্দিকে বেষ্টন করিয়া বলাবলি করিতে লাগিল "এই যে আমাদের রাজা, ঔষধের গুণে নিরাময় হইয়াছেন," রাজত্ব প্রাপ্ত হইয়া ঐ যুবক স্নানান্তে মন্ত্রীদিগের সাহায্যে রাজকার্য্যাদি সম্পাদন করিয়া সুখে বাস করিতে লাগিল। তখন হইতে সে রাজ-কার্য্যাদি সম্পাদনান্তে অন্তঃপুরবাসিনীদিগের সহিত বিহারকরতঃ "অজর" নাম ধারণ করিয়া সুখে রাজত্ব করিতে লাগিল। বৈদ্যকে সন্দেহ না করিয়া এবং প্রকৃত তথ্য অনুমান করিতে অসমর্থ হইয়া প্রজাবর্গ ঐ যুবককে ভেষজ গুণে পরিবর্ত্তিত তাহাদের নৃপতি বলিয়া মনে করিত। সহৃদয় ব্যবহারে প্রজাদিগের এবং কমলপ্রভার হৃদয় জয় করিয়া ঐ তরুণ যুবক সুহৃদবর্গের সহিত রাজৈশ্বর্য্য ভোগ করিতে লাগিল। ভেষজ-চন্দ্র এবং পদ্মদর্শন নামক মিত্রদ্বয়কে আহ্বানকরতঃ তাহাদিগকে হস্তী, অশ্ব এবং গ্রামাদি উপহার প্রদান করিয়া স্বীয় তুল্য সম্মান প্রদান করিল, বৈদ্য তরুণচন্দ্র তাহার উন্নতির মূল বলিয়া তাহাকে সম্মানিত করিল কিন্তু সে সত্যভ্রষ্ট এবং ধর্ম্মচ্যুত হওয়াতে তাহার উপর আস্থা স্থাপন করিত না।

একদা ঐ ভিষক স্বেচ্ছায় নৃপতিকে বলিল "আমাকে গ্রাহ্য না করিয়া তুমি স্বাধীনভাবে চলাফেরা কর কেন? তুমি কি বিস্মৃত হইয়াছ যে আমিই তোমাকে রাজা করিয়াছি?" নৃপতি অজর এই কথা শ্রবণ করিয়া বৈদ্যকে বলিল "তুমি নিতান্ত অর্ব্বাচীন। কোন্ ব্যক্তি কাহার নিমিত্ত কি কার্য্য করে কিংবা কোন্ বস্তু প্রদান করে? হে বন্ধো, আমাদের পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্ম ইহা নিয়ন্ত্রিত করে। ( ৬৮-৭৮ ) আমি তপস্যার ফলে যে উন্নতপদ প্রাপ্ত হইয়াছি তাহার জন্য তোমার গর্ব্ব করিবার কোন কারণ নাই। আমি তোমাকে শীঘ্রই ইহার চাক্ষুষ প্রমাণ প্রদান করিব।" এই কথা শ্রবণ করিয়া বৈদ্য শঙ্কিত চিত্তে চিন্তা করিতে

লাগিল "এই ব্যক্তি দৃঢ়চেতা প্রাজ্ঞের ন্যায় কথা বলিতেছে, ইহাকে ভীতি প্রদর্শন করা যাইবে না। অস্থিরতাই যে প্রভুর চরিত্রের গোপন রহস্য তাহাকে বরং ভীতিপ্রদর্শন করা যাইতে পারে, কিন্তু ইহার সহিত সেই প্রকার আচরণ সম্ভবপর হইবে না, সুতরাং ইহার নিকট আমাকে আত্মসমর্পণ করিতে হইবে। ইতোমধ্যে দেখা যাক্ আমাকে কি চাক্ষুষ প্রমাণ প্রদান করে।" এই কথা চিন্তা করিয়া "তাহাই করিব", মনঃস্থকরতঃ সে তুষ্ণীভাব অবলম্বন করিল।

পরদিবস সমিত্র নৃপতি অজর তরুণচন্দ্র এবং অন্যান্যদিগের সহিত ভ্রমণার্থ নির্গত হইয়া বিচরণ করিতে করিতে নদীতীরে আগমন করিয়া স্রোতোবেগে আনীত পঞ্চসুবর্ণকমল দেখিতে পাইল। ভৃত্যাদিগের দ্বারা ঐ কমল সমূহ আনীত হইলে সে উহাদিগকে গ্রহণ করিয়া নিরীক্ষণ করিতে লাগিল এবং নিকটে দণ্ডায়মান বৈদ্য তরুণচন্দ্রকে বলিল, "তুমি আমার সুদক্ষ মিত্র, নদীতটে বিপরীতমুখে গমনকরতঃ এই কমলগুলি কোথায় জন্মিয়াছে দেখিয়া আইস। এই অদ্ভুত পদ্মগুলির সম্বন্ধে আমার প্রবল কৌতূহল হইতেছে, "নৃপতি কর্ত্তৃক এই প্রকারে আদিষ্ট হইয়া নিরুপায় বৈদ্য "তাহাই করিব", এই কথা বলিয়া নৃপাদিষ্ট পথে গমন করিল, ভূপতি রাজধানীতে প্রত্যাবর্ত্তন করিল কিন্তু ভিষক অগ্রসর হইতে হইতে কালক্রমে নদীতটে অবস্থিত একটি শিবমন্দিরে আগমন করিল। (৭৯-৮৯) মন্দিরের সম্মুখে সেই নদীতীর্থতটে একটি বিশালকায় বটবৃক্ষ দেখিতে পাইল। সেই বৃক্ষে একটি নরকংকাল দোদুল্যমানছিল। পথশ্রমে ক্লান্ত হইয়া স্নানান্তে দেবপূজা সমাপন করিয়া সে যখন বিশ্রাম করিতেছিল তখন মেঘ হইতে বৃষ্টি পতিত হইতে আরম্ভ করিল। বট শাখায় দোলায়িত সেই নরকংকালের উপর বৃষ্টিধারা পতিত হইলে উহা হইতে বিন্দু বিন্দু জল নদীতটস্থ তীর্থে পতিত হইতেছিল এবং বৈদ্য লক্ষ্য করিল যে সেই বারি বিন্দু হইতে তৎক্ষণাৎ স্বর্ণকমল উদ্ভূত হইতেছে। ভিষক তখন স্বগতোক্তি করিল "কি আশ্চর্য্য, এই বিজন বনে কাহাকে জিজ্ঞাসা করিব? বিধাতার আশ্চর্য্য সৃষ্টি সমূহের বিষয় কে অবগত আছে? আমি এই স্বর্ণকমলের উৎসস্থান অবলোকন করিলাম। নরকংকালটিকে এই পূতসলিলে নিক্ষেপ করিয়া সমুচিত কর্ম্ম সম্পাদন করা যাউক। ইহার পৃষ্ঠদেশ হইতে স্বর্ণকমলরাজি নির্গত হইবে। "এইরূপ চিন্তা করিয়া সে বৃক্ষাগ্র হইতে কঙ্কালটি নিক্ষেপ করিল এবং এবং তথায় একদিবস যাপন করিয়া

বৈদ্য কার্য্য সমাপনান্তে স্বীয় দেশাভিমুখে যাত্রা করিল। পথশ্রমে কৃশ এবং ধূলিধূসরিত হইয়া সে কতিপয় দিবসান্তে বিলাসপুরে ভূপতি অজরের সমীপে আগমন করিল। দৌবারিক কর্তৃক ঘোষিত হইয়া সে অভ্যন্তরে প্রবেশপূর্ব্বক রাজচরণে আনত হইলে নৃপতি তাহাকে কুশল প্রশ্ন করিল। অতঃপর যখন সে স্বীয় বৃত্তান্ত বর্ণনা করিতে উদ্যত হইল তখন নৃপতি সেই কক্ষ হইতে অন্যান্য ব্যক্তিবর্গকে বহিষ্কৃত করিয়া স্বয়ং বলিল "সখে, তুমি সুবর্ণ পদ্মের উৎপত্তি স্থান সেই অতিপবিত্র শিবমন্দির দর্শন করিয়াছ। (৯০-১০০) তথায় বটতরুতে লম্বমান যে কঙ্কাল নিরীক্ষণ করিয়াছ, জানিবে তাহা আমার পূর্ব্বজন্মের দেহ, পুরাকালে আমি পদদ্বয় দ্বারা তথায় লম্বমান হইয়া তপস্যা করিতে করিতে শরীর শুষ্ক হইলে উহা পরিত্যাগ করিয়াছিলাম। আমার তপস্যার পুণ্যফলে আমার কঙ্কাল হইতে পতিত বৃষ্টি ধারা হইতে সুবর্ণকমলের সৃষ্টি হয়। তুমি ঐ কঙ্কাল পূত তীর্থবারিতে নিক্ষেপ করিয়া উত্তম কার্য্যই করিয়াছ, কারণ পূর্ব্বজন্মে তুমি আমার সুহৃৎ ছিলে। আমি আমার সেই তপশ্চর্য্যার সাহায্যে জাতিস্মর হইয়া জন্ম গ্রহণপূর্ব্বক প্রজ্ঞা এবং রাজত্ব প্রাপ্ত হইয়াছি। কৌশলে আমি তোমাকে ইহার প্রমাণ দিলাম এবং তুমিও অভিজ্ঞান স্বরূপ কি প্রকারে কঙ্কাল নিক্ষেপ করিয়াছিলে তাহা বর্ণনা করিয়াছ। আমার পূর্ব্বজন্মের মিত্র ছিলে বলিয়া তুমি সমুচিত কার্য্যই করিয়াছ। এই ভেষজচন্দ্র এবং পদ্মদর্শনও পূর্ব্বজন্মে আমার সুহৃদ্ ছিল। সুতরাং তুমি আমার নিকট গর্ব্ব করিয়া বলিওনা যে তুমি আমাকে রাজত্ব প্রদান করিয়াছ। তুমি দুঃখিত হইওনা, কারণ প্রাক্তন কর্ম্মের সহায়তা ব্যতীত কেহ কাহাকে কোন বস্তু প্রদান করিতে সমর্থ হয়না মানব তাহার পূর্ব্বজন্মের কর্ম্মবৃক্ষের ফল আজন্ম ভক্ষণ করে।" নৃপতির এই বাক্য বৈদ্যের যথাযথ বলিয়াই মনে হইল এবং সে অতঃপর অসন্তুষ্টি পরিত্যাগপূর্ব্বক সুখী হইয়া রাজার সেবা করিতে লাগিল। উদারহৃদয় জাতিস্মর নৃপতি অজর ভিষককে যথোপযুক্ত বিত্ত প্রদান করিয়া সম্মানিত করিল। ভার্য্যা ও মিত্রগণের সহিত পূর্ব্বজন্মের সুকৃতির ফল স্বরূপ কৌশলে রাজ্য লাভ করিয়া নিষ্কণ্টক হইয়া সে উহা সুখে স্বচ্ছন্দে ভোগ করিতে লাগিল।

এই প্রকারে পৃথিবীতে সৌভাগ্য এবং দুর্ভাগ্য পূর্ব্বজন্মের কর্ম্ম-ফলস্বরূপ মানবেরা অর্জ্জন করে। এই নিমিত্ত আমি মনে করি পূর্ব্ব-

জন্মেও আপনাকে আমরা প্রভুরূপে প্রাপ্ত হইয়াছিলাম। নতুবা অন্যান্য ব্যক্তির অস্তিত্ব সত্ত্বেও আপনি আমাদের উপরই কেন এই প্রকার কৃপালু হইয়াছেন? প্রিয়তমার সহিত নরবাহনদত্ত তপন্তকের মুখ হইতে নির্গত এই অদ্ভুত সুখপ্রদ কাহিনী শ্রবণ করিয়া স্নান করিবার নিমিত্ত গাত্রোত্থান করিল। স্নানান্তে মাতৃনয়নে মুহুর্মুহুঃ সুধাবর্ষণ করিতে করিতে সে পিতা বৎসরাজের সমীপে আগমন করিয়া ভোজনান্তে পিতা মাতা, ভার্য্যা ও মন্ত্রীবর্গের সহিত পানাদি সুখে সেই দিবস এবং রজনী অতিবাহিত করিল। (১০১-১১৬)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের রত্নপ্রভা লম্বকের ষষ্ঠ তরঙ্গ সমাপ্ত।
শ্লোক সংখ্যা—১১৬
ক্রমিক সংখ্যা—৬৮০২

## সপ্তম তরঙ্গ

পরদিবস নরবাহনদত্ত যখন রত্নপ্রভার গৃহে মন্ত্রীদিগের সহিত নানাবিষয়ে আলাপরত ছিল তখন সে দৈবাৎ একটি শব্দ শ্রবণ করিল, মনে হইল যেন প্রাসাদ প্রাঙ্গণে কেহ ক্রন্দন করিতেছে। "উহা কি?" কেহ জিজ্ঞাসা করিলে চেটিকাগণ আগমন করিয়া বলিল, "দেব, কঞ্চুকী ধর্ম্মগিরি এখানে ক্রন্দন করিতেছে, তাহার মূর্খ বন্ধু এই মাত্র এই স্থানে আগমন করিয়া বলিল যে ধর্ম্মগিরির তীর্থদর্শনে গত ভ্রাতা বিদেশে প্রাণত্যাগ করিয়াছে। রাজপ্রাসাদে অবস্থান করিতেছে বিস্মৃত হইয়া সে শোকাবেগে উদ্বেলিত চিত্তে ক্রন্দন করিতেছে দৃষ্টে পরিচারকেরা এইমাত্র উহাকে স্বগৃহে লইয়া গিয়াছে।" ইহা শ্রবণ করিয়া রাজকুমার দুঃখিত হইল এবং রত্নপ্রভা বিষন্নচিত্তে বলিল "হায়! হায়! প্রিয়জনের মৃত্যু দুঃসহ। বিধাতা কেন মনুষ্যদিগকে অজর এবং অমর করেন নাই।" মরুভূতি রাজ্ঞীর বাণী শ্রবণ করিয়া বলিল, "দেবি, মনুষ্যেরা এই প্রকার সৌভাগ্য কি করিয়া লাভ করিবে? এই প্রসঙ্গে আমি যে কাহিনী বলিব শ্রবণ করুন (১-৮)।

### নৃপতি চিরায়ুঃ এবং তাহার মন্ত্রী নাগার্জ্জুনের কাহিনী

চিরায়ুঃ নগরে পুরাকালে চিরায়ুঃ নামক নরপতি বাস করিত। সে বাস্তবিকই দীর্ঘায়ু এবং সৌভাগ্যশালী ছিল। তাহার বোধিসত্ত্বাংশে জাত নাগার্জ্জুন নামক দয়াবান্ উদারচেতা এবং গুণবান্ মন্ত্রী ছিল। সে ঔষধির প্রয়োগ জানিত এবং রসায়ন দ্বারা নিজেকে ও ভূপতিকে অজর এবং দীর্ঘায়ুঃ করিয়াছিল। একদিন মন্ত্রীর সকল পুত্রদিগের মধ্যে প্রিয়তম শিশুপুত্রের মৃত্যু হইলে সে শোকাকুলিত হইয়া মনুষ্যদিগকে অমর করিবার নিমিত্ত স্বীয় তপোবলে দ্রব্যাদি হইতে অমৃত প্রস্তুত করিতে উদ্যত হইল। যখন সে একটি ভেষজ প্রয়োগ করিবার নিমিত্ত শুভক্ষণের অপেক্ষা করিতেছিল তখন ইন্দ্র সমস্ত অবগত হইয়া দেবতাদিগের সহিত পরামর্শান্তে অশ্বিনীকুমারদ্বয়কে বলিলেন, "পৃথিবীতে গমনপূর্ব্বক নাগার্জ্জুনকে আমার এই বার্ত্তা প্রদান কর।" মন্ত্রী হইয়াও তুমি কেন বিপ্লবাত্মক অমৃত প্রস্তুত করিতে উদ্যত হইয়াছে? প্রজাপতি মনুষ্যদিগকে মৃত্যুর অধীন করিয়াছেন, তুমি অমৃত প্রস্তুত করিয়া বিধাতাকেও হেয়

করিতে ইচ্ছুক হইয়াছ ? ইহাই যদি হয় তবে মনুষ্যে এবং দেবতায় কি প্রভেদ থাকিবে ? জগতের সমস্ত নিয়মই ভঙ্গ হইবে। যজ্ঞাদি লোপ পাইবে এবং যাহাদের নিমিত্ত যজ্ঞ করা হয় তাহাদেরও অস্তিত্ব থাকিবে না। সুতরাং আমার উপদেশ গ্রহণ করিয়া অমৃত প্রস্তুত হইতে বিরত হও। নতুবা দেবতাগণ ক্রুদ্ধ হইয়া তোমাকে অভিশপ্ত করিবেন। তুমি তোমার যে পুত্রের নিমিত্ত শোক করিতেছ সে এখন স্বর্গলোকে গমন করিয়াছে।" এই বার্ত্তাসহ ইন্দ্র অশ্বিনীকুমারদ্বয়কে প্রেরণ করিলেন। তাহারা নাগার্জ্জুনের গৃহে উপস্থিত হইলে সে উহাদিগকে দর্শন করিয়া হৃষ্টচিত্তে অর্ঘ্যাদি দ্বারা সম্বর্দ্ধিত করিল এবং তাহারা নাগার্জ্জুনকে ইন্দ্রের বার্ত্তা প্রদান করিয়া বলিল যে তাহার পুত্র দেবতাদিগের সহিত স্বর্গলোকে বাস করিতেছে। তখন নাগার্জ্জুন হতাশ হইয়া ভাবিতে লাগিল, "দেবতারা দূরে থাকুন, কিন্তু আমি যদি দেবরাজের আজ্ঞাপালন না করি তবে অশ্বিনীকুমার দ্বয় আমাকে অভিশাপ প্রদান করিবে। সুতরাং অমৃত প্রস্তুত করা হইবে না। আমার মনোরথ সিদ্ধ হইল না। আমার পূর্ব্ব জন্মের সুকৃতির ফলে আমার পুত্র আনন্দনিকেতনে গমন করিয়াছে।" (৯-২৪) এইরূপ চিন্তা করিয়া নাগার্জ্জুন অশ্বিনীকুমারদ্বয়কে বলিল, "আমি ইন্দ্রের আদেশ পালন করিয়া অমৃত প্রস্তুত হইতে বিরত থাকিব। তোমরা উভয়ে আগমন না করিলে আমি পঞ্চদিবসে অমৃত প্রস্তুত করিয়া পৃথিবীকে জরামৃত্যু হইতে মুক্ত করিতাম!" নাগার্জ্জুন এই কথা বলিলে তাহাদের উপদেশানুসারে তাহাদেরই চক্ষুর সম্মুখে সে প্রায় সমাপ্ত অমৃত ধরণীতে প্রোথিত করিল। তাহার নিকট হইতে বিদায় গ্রহণপূর্ব্বক অশ্বিনীকুমারদ্বয় স্বর্গলোকে গমন করিয়া তাহাদের কার্য্যসিদ্ধির কথা বিজ্ঞাপিত করিলে দেবরাজ অতিশয় আনন্দিত হইলেন!

ইতোমধ্যে নাগার্জ্জুনের প্রভু নৃপতি চিরায়ুঃ স্বীয় পুত্র জীবহরকে যৌবরাজ্যে অভিষিক্ত করিলে সে যখন মাতা রাজ্ঞী ধনপারাকে প্রফুল্লচিত্তে প্রণাম করিতে উদ্যত হইল তখন তাহাকে দর্শন মাত্রই সে বলিল, "বৎস, তুমি যৌবরাজ্যে অভিষিক্ত হইয়া অকারণে কেন হরষিত হইয়াছ ? কারণ যুবরাজ হইলেই রাজৈশ্বর্য্যলাভ হয় না, এমন কি তপশ্চর্য্যা দ্বারাও উহা প্রাপ্ত হওয়া যায় না। তোমার পিতার অনেক পুত্র অভিষিক্ত হইয়াও কেহ সিংহাসন লাভ করিতে সমর্থ হয় নাই। তাহারা সকলেই বিফল মনোরথ হইয়া বিড়ম্বিত হইয়াছে, কারণ নাগার্জ্জুন নৃপতিকে যে রসায়ন প্রদান করিয়াছে তাহা সেবন করিয়া রাজা এখন অষ্টশত বর্ষ বয়ঃক্রম লাভ করিয়াছেন। কে জানে আরও

কত শতাব্দী তিনি অতিক্রম করিবেন, যদিও স্বল্পায়ু পুত্রদিগকে তিনি যৌবরাজ্যে অভিষিক্ত করিতেছেন। (২৫-৩৪) মাতার বাক্য শ্রবণে পুত্র নিরাশ হইলে সে আবার তাহাকে বলিতে লাগিল, "যদি রাজসিংহাসন প্রাপ্ত হইতে ইচ্ছুক হইয়া থাক তবে এই উপায় অবলম্বন কর। মন্ত্রী নাগার্জুন প্রত্যহ আহ্নিকান্তে ভোজনকালে দান করিবার সময় এইরূপ ঘোষণা করে, "কে প্রার্থী আছে? কে কি দ্রব্য প্রাপ্ত হইতে ইচ্ছা কর? আমি কাহাকে কি প্রদান করিব?" সেই মুহূর্ত্তে তুমি তাহার নিকট উপস্থিত হইয়া বলিবে, "আমি তোমার মস্তক প্রার্থনা করি।" সত্যসন্ধ মন্ত্রী স্বীয় মস্তক ছেদন করাইবেন এবং তাহার মৃত্যুতে ব্যথিত হইয়া নৃপতিও প্রাণত্যাগ করিলে অথবা অরণ্যে প্রস্থান করিলে তুমি রাজ্য প্রাপ্ত হইবে। ইহা ব্যতীত অন্য কোনও উপায় নাই।" মাতার এই বাক্য শ্রবণ করিয়া রাজপুত্র আহ্লাদিত হইয়া ঐরূপ করিতে স্বীকৃত হইয়া তাহার উপদেশ কার্য্যে পরিণত করিতে কৃত সংকল্প হইল। রাজ্যলোভ স্বজনস্নেহকেও অতিক্রম করে। পরদিবস রাজপুত্র জীবহর নাগার্জুনের ভোজন কালে তাহার গৃহে আগত হইল। মন্ত্রী যখন বলিল, "কাহার কোন্ দ্রব্যের প্রয়োজন আছে? আমাকে কি কাজ করিতে হইবে?" রাজপুত্র তথায় প্রবেশ করিয়া নাগার্জুনের মস্তক প্রাপ্ত হইতে অভিলাষ করিল। মন্ত্রী বলিল, "বৎস, ইহা অত্যন্ত অদ্ভুত, অস্থি, মাংস ও কেশ সম্বলিত আমার এই মস্তক দ্বারা তোমার কোন্ প্রয়োজন সিদ্ধ হইবে? অবশ্য যদি তোমার কোন প্রয়োজনে আইসে তবে আমার শিরচ্ছেদন করিয়া উহা গ্রহণ কর।" এই কথা বলিয়া সে তাহার মস্তক উহার দিকে অগ্রসর করিয়া দিল। (৩৫-৪৪) কিন্তু রসায়ন সেবনে তাহার মস্তক এতই সদৃঢ় হইয়াছিল যে বহুখড়্গ ভগ্ন করিয়াও বহু সময় আঘাত করিয়াও রাজপুত্র উহা ছিন্ন করিতে সমর্থ হইল না। ইতোমধ্যে নৃপতি এই বার্ত্তা শ্রবণ করিয়া তথায় আগমন করিয়া নাগার্জুনকে শিরঃ প্রদান করিতে বারণ করিলে সে তাহাকে বলিল, "আমি জাতিস্মর। এ পর্য্যন্ত .নবনবতিবার পূর্ব্বজন্মে আমি আমার মস্তক প্রদান করিয়াছি। এইবার একশতবার আমার শিরঃ প্রদান করা হইবে। আপনি ইহার বিরুদ্ধে কোনও কথা বলিবেন না। কোন প্রার্থীই আমার নিকট হইতে ব্যর্থ মনোরথ হইয়া প্রস্থান করে না। প্রভো! এখন আমি আপনার পুত্রকে আমার শিরঃ প্রদান করিব। আপনার মুখ নিরীক্ষণ করিবার নিমিত্তই এতক্ষণ বিলম্ব করিতেছিলাম।" এই কথা বলিয়া সে নৃপতিকে আলিঙ্গনকরতঃ পেটিকা হইতে কিঞ্চিৎ চূর্ণ গ্রহণ করিয়া রাজকুমারের খড়্গে

লেপন করিলে মৃণাল হইতে পদ্ম যেরূপ অনায়াসে ছেদন করা যায়, রাজপুত্র ও তদ্রূপ এক আঘাতেই মন্ত্রী নাগার্জ্জুনের মস্তক ছিন্ন করিল। তখন মহাক্রন্দনরোল উত্থিত হইলে রাজা যখন স্বীয় প্রাণ উৎসর্গ করিতে উদ্যত হইল তখন গগন হইতে আকাশবাণী হইল, "রাজন্, যাহা করিবার নহে সেরূপ কার্য্য করিও না। তোমার বন্ধু নাগার্জ্জুনের নিমিত্ত শোক করিও না, কারণ উহার আর পুনর্জ্জন্ম হইবে না। উনি বুদ্ধত্ব প্রাপ্ত হইয়াছেন।" এই বাণী শ্রবণান্তর ভূপতি আত্মহত্যার সংকল্প পরিত্যাগ করিয়া প্রচুর দানাদি কার্য্য সম্পাদনকরতঃ সিংহাসন পরিত্যাগ করিয়া অরণ্যে গমন করিল। তথায় তপশ্চর্য্যাদ্বারা সে পরমাগতি লাভ করিল। তাহার পুত্র জীবহর সিংহাসন লাভ করিয়া স্বীয় রাজ্যে অল্পকালের মধ্যেই কলহের সূত্রপাত করিয়া নাগার্জ্জুনের পুত্রদিগের দ্বারা নিহত হইল। তাহারা তাহাদের পিতা নাগার্জ্জুনের বধের কথা স্মরণে রাখিয়াছিল। পুত্রের শোকে মাতার হৃদয়ও বিদীর্ণ হইল। অন্যায্যপথ অবলম্বন করিলে কি কাহারও মঙ্গল হয়? মুখ্য সচিবেরা নৃপতি চিরায়ুঃর অন্য পত্নীজাত শতায়ুঃ নামক পুত্রকে সিংহাসনে স্থাপিত করিল।

এই প্রকারে দেবতারা নাগার্জ্জুন মৃত্যু নিবারণকল্পে যাহা করিতে উদ্যত হইয়াছিল তাহা করিতে দিলেন না। নাগার্জ্জুনকে স্বীয় মৃত্যুবরণ করিতে হইল। অতএব ইহা সত্য যে এই প্রাণিময় জগৎকে বিধাতা অনিত্য এবং দুর্ব্বার শোকগ্রস্ত করিয়াছেন। শত চেষ্টাতেও বিধাতার যাহা অভিপ্রেত নহে কেহ তাহা করিতে সমর্থ হইবে না।" এই কথা বলিয়া মরুভূতি নীরব হইলে নরবাহনদত্ত সচিবদিগের সহিত গাত্রোত্থানপূর্ব্বক দিবসের কর্ত্তব্য কর্ম্মাদি সম্পাদন করিল। (৪৫-৬১)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের রত্নপ্রভা লম্বকের সপ্তম তরঙ্গ সমাপ্ত।
শ্লোক সংখ্যা—৬১
ক্রমিক সংখ্যা—৬৮৬৩

## অষ্টম তরঙ্গ

পরদিবস প্রাতঃকালে মিত্রবর্গ এবং পিতার সমভিব্যাহারে নরবাহনদত্ত হস্তিযূথ পরিবৃত হইয়া মৃগয়ার্থ অরণ্যে গমন করিল। কিন্তু গমন করিবার পূর্ব্বে প্রিয়তমা রত্নপ্রভাকে তাহার নিমিত্ত উদ্বিগ্ন দেখিয়া তাহাকে আশ্বাস প্রদান করিয়া বলিল যে সে শীঘ্রই প্রত্যাবর্ত্তন করিবে।

মৃগয়াভূমি তখন তাহার প্রীতিউৎপাদক লতাপরিশোভিত কানন বলিয়া প্রতিভাত হইল। গজমস্তক বিদারণকারী সম্প্রতি মৃত্যুনিদ্রায় সুপ্ত সিংহদিগের নখচ্যুত মুক্তারাজি বীজের ন্যায় তথায় যেন বপন করা হইয়াছিল। চন্দ্রমৌলিতীর দ্বারা নিহত ব্যাঘ্রদিগের দংষ্ট্রাসমূহ মনে হইল যেন পুষ্পকোরক, নিহত হরিণদিগের রক্তস্রাব হইতে যেন পল্লব নির্গত হইতেছিল; বায়সপক্ষযুক্ত তীরাহত বন্য শূকরসমূহ স্তবকের ন্যায় প্রতীয়মান হইল; মৃত শরভদেহ সমূহ পতিত ফলের ন্যায় এবং সগুঞ্জনে পতিত শররাশি ভ্রমরের ন্যায় বোধ হইতে লাগিল। রাজকুমার ক্রমশঃ ক্লান্ত হইয়া মৃগয়া হইতে বিরত হইল এবং অশ্বপৃষ্ঠে গোমুখের সহিত বনান্তরে গমন করিল। গোমুখও অশ্বারূঢ় ছিল। তথায় সে গুলিকাদ্বারা ক্রীড়ারত হইলে জনৈকা তাপসী সেইদিকে আগমন করিলে গুলিকা হস্তচ্যুত হইয়া তাপসীর মস্তকে পতিত হইল। তপস্বিনী তখন কিঞ্চিৎ হাস্য করিয়া বলিল, এখনই যদি তোমার মত্ততা এইরূপ হইয়া থাকে তবে কর্পূরিকাকে ভার্য্যারূপে লাভ করিলে যে তোমার কি হইবে তাহা বলিতে পারি না।" (১-১০) এই কথা শ্রবণ করিয়া নরবাহনদত্ত অশ্ব হইতে অবতরণপূর্ব্বক তাপসীর পদে লুণ্ঠিত হইয়া তাহাকে বলিল, "আমি আপনাকে দেখিতে পাই নাই, দৈবাৎ আমার গুলিকা আপনার মস্তকে পতিত হইয়াছিল। ভগবতি, শান্ত হউন। আমার অপরাধ মার্জ্জনা করুন।" তপস্বিনী এই কথা শ্রবণ করিয়া বলিলেন, "বৎস, আমি তোমার প্রতি ক্রুদ্ধা হই নাই।" জিতক্রোধা তাপসী তাহাকে আশ্বস্ত করিয়া আশীর্ব্বাদ করিলেন। সেই সত্যব্রতা বুদ্ধিমতী তপস্বিনী তাহার প্রতি প্রসন্না হইয়াছেন মনে করিয়া নরবাহনদত্ত সবিনয়ে তাহাকে জিজ্ঞাসা করিল, ভগবতি, আপনি যে কর্পূরিকার কথা বলিলেন, সে কে? আপনি যদি আমার প্রতি প্রসন্না হইয়া থাকেন, তবে অনুগ্রহপূর্ব্বক

বলুন, কারণ আমি অতিশয় ঔৎসুক্য বোধ করিতেছি।" সে প্রণত হইয়া তাপসীকে এই কথা বলিলে তিনি তাহাকে কহিলেন, "সমুদ্রের অপর তীরে কর্পূরসম্ভব নামক নগরী আছে। তথায় দ্বিতীয় লক্ষ্মীস্বরূপা কর্পূরিকা নাম্নী কন্যার সার্থকনামা পিতা নৃপতি কর্পূরক বাস করে। সমুদ্র মন্থনের পর প্রথমা লক্ষ্মীদেবী অপহৃতা হইয়াছিলেন বলিয়া অম্বুধি নিরাপত্তার নিমিত্তই যেন কর্পূরিকাকে তথায় রাখিয়াছিল। কর্পূরিকা পুরুষদিগকে ঘৃণা করে, বিবাহ করিতে অনিচ্ছুক, কিন্তু তোমার সহিত সাক্ষাৎ হইলে তাহার বিবাহেচ্ছা হইলেও হইতে পারে। বৎস, তুমি তথায় গমনপূর্ব্বক ঐ সুন্দরীকে লাভ কর, কিন্তু তথায় গমন করিতে তোমাকে অরণ্যে বহু ক্লেশভোগ করিতে হইবে। তাহাতে তুমি নিরুৎসাহ হইও না, সমস্তই সুসাধিত হইবে।" এই কথা বলিয়া তাপসী আকাশপথে উড্ডীন হইয়া প্রস্থান করিলেন। (১১-২১) তখন নরবাহনদত্ত মদনাদিষ্ট তাহার বাণীতে আকৃষ্ট হইয়া তাহার পার্শ্বস্থ গোমুখকে বলিল, "চল, আমরা কর্পূরসম্ভবা নগরীতে কর্পূরিকাকে দেখিয়া আসি। তাহাকে দর্শন না করিয়া আমি এক মুহূর্ত্তও থাকিতে পারিতেছি না।" এই কথা শ্রবণ করিয়া গোমুখ তাহাকে বলিল, "দেব, এই দুষ্কর কর্ম হইতে বিরত হউন। সমুদ্র এবং সেই নগরী হইতে আপনি কতদূরে অবস্থিত, এবং সেই কুমারীর নিমিত্ত এই যাত্রা উচিত হইবে কিনা বিচার করুন। কেবলমাত্র তাহার নাম শ্রবণ করিয়া দিব্য ভার্য্যাগণকে পরিত্যাগকরতঃ সেই সন্দেহসমাকুলা এবং যাহার মনোরথ অজ্ঞাত, এইরূপ মানুষীমাত্রের একাকী পশ্চাদগমন করা কি সমীচীন হইবে?" বৎসরাজপুত্রকে এই কথা বলিলে সে গোমুখকে বলিল, "ঐ তাপসীর বাক্য মিথ্যা হইতে পারে না। ঐ রাজকন্যার অন্বেষণ নিমিত্ত আমি নিশ্চয়ই গমন করিব।" এই কথা বলিয়া সে সেই মুহূর্ত্তেই অশ্বপৃষ্ঠে যাত্রা করিল। গোমুখ নীরবে তাহার পশ্চাৎ গমন করিল। ভৃত্যের উপদেশ অগ্রাহ্য করিলে ভৃত্যের একমাত্র উপায় প্রভুর অনুসরণ করা। ইতোমধ্যে শিকার শেষে বৎসরাজ স্বনগরীতে প্রত্যাবৃত্ত হইয়া মনে করিল যে পুত্র তাহার সশস্ত্র অনুচরদিগের সহিত প্রত্যাগমন করিবে। রাজকুমারের সশস্ত্র অনুচরবৃন্দ মরুভূতি ইত্যাদির সহিত প্রত্যাবৃত্ত হইলে সে মনে করিল যে পুত্র পিতার অনুচরদিগের সহিত আগমন করিবে। যখন তাহারাও প্রত্যাবৃত্ত হইল তখন বৎসরাজ এবং অনুচরেরা তাহাকে অনাগত দেখিয়া সকলে রত্নপ্রভার গৃহে গমন করিলে তাহার অনাগমন-

বার্ত্তা শ্রবণকরতঃ রত্নপ্রভা প্রথমে শোকাকুলা হইল, কিন্তু অবশেষে স্বীয় মায়াবিদ্যাবলে স্বামীর বার্ত্তা জ্ঞাত হইয়া তাহার বিষণ্ণ শ্বশুরকে বলিল, (২২-৩২) "অরণ্যে জনৈকা তপস্বিনীর নিকট হইতে কর্পূরিকার কথা শ্রবণ করিয়া তাহাকে লাভ করিবার নিমিত্ত আমার পতি কর্পূরসম্ভবা নগরীতে গমন করিয়াছেন। তিনি শীঘ্রই তাহার কাম্যবস্তু লাভ করিয়া গোমুখের সহিত এইস্থানে প্রত্যাবর্ত্তন করিবেন। আমার মায়াবিদ্যা আমাকে এইরূপই বলিতেছে। সুতরাং আপনি চিন্তা পরিত্যাগ করুন।" স্বামীর পথক্লেশ অপনোদনার্থ সে অন্য একটি মন্ত্র তাহার পশ্চাতে প্রেরণ করিল, কারণ উত্তম পত্নীগণ পতির সুখবিধানের নিমিত্ত ঈর্ষান্বিত হয় না।

ইতোমধ্যে গোমুখের সাহচর্যে নরবাহনদত্ত দীর্ঘ পথ অতিক্রম করিলে একটি নারী তাহার সম্মুখে উপস্থিত হইয়া বলিল, "আমি রত্নপ্রভা কর্তৃক প্রেরিতা মায়াবতী নাম্নী বিদ্যা। আমি অলক্ষ্যে থাকিয়া তোমাকে রক্ষা করিব। সুতরাং অধুনা নির্ভয়ে অগ্রসর হও।" সে তাহার দিকে দৃষ্টি নিবন্ধ করিলে মায়াবতী এই কথা বলিয়া অন্তর্হিত হইল। প্রিয়তমা রত্নপ্রভার প্রতি সপ্রশংস হইয়া তাহার প্রসাদে ক্ষুৎপিপাসা রহিত হইয়া নরবাহনদত্ত গোমুখের সহিত পথ চলিতে চলিতে সায়াহ্নে স্বচ্ছ সরোবর সমন্বিত একটি অরণ্যে সমাগত হইয়া সে ও গোমুখ স্নানান্তে সুস্বাদু ফল ও বারি গ্রহণ করিল। রজনীতে অশ্বদ্বয়কে তৃণাদি প্রদানান্তে একটি বিশাল তরুতলে বন্ধন করিয়া মন্ত্রীসহ সে নিদ্রিত হইবার মানসে ঐ বৃক্ষে আরোহণ করিল। (৩৩-৪২) একটি বিপুল তরুশাখায় বিশ্রাম করিতে থাকিলে সে ভীত অশ্বদিগের হ্রেষারবে জাগ্রত হইয়া দেখিল যে একটি সিংহ তরুমূলে আগত হইয়াছে। এতদ্দৃষ্টে অশ্বদিগের নিমিত্ত বৃক্ষ হইতে অবতরণেচ্ছু হইলে গোমুখ তাহাকে বলিল, "হায়! হায়! তুমি স্বীয় নিরাপত্তা উপেক্ষা করিয়া অবিবেচকের কার্য্য করিতেছ, কারণ নৃপতিদিগের আত্মরক্ষণ ও বিচারশক্তি সংরক্ষণই প্রধান কর্ত্তব্য। নখদন্ত সম্পন্ন এই বন্য পশুদিগের সহিত কি প্রকারে প্রতিদ্বন্দ্বিতা করিবে? ইহা যাহাতে না করিতে হয়, তন্নিমিত্তই আমরা সম্প্রতি বৃক্ষে আরোহণ করিয়াছি।" গোমুখের এই বাক্যে বৃক্ষারোহণ হইতে বিরত হইয়া সিংহটি যখন অশ্বকে হত্যা করিতে উদ্যত হইল, তখন সে বৃক্ষ হইতে একটি খড়্গ নিক্ষেপ করিয়া সিংহের দেহে বিদ্ধ করিতে সক্ষম হইল। খড়্গ দ্বারা আহত হওয়া সত্ত্বেও সিংহ ঐ অশ্বটিকে হত্যা করিয়া অন্য অশ্বটিকেও বধ করিল। তখন বৎসরাজপুত্র গোমুখের খড়্গ গ্রহণপূর্ব্বক উহা

নিক্ষেপকরতঃ সিংহটিকে মধ্যদেশে দুইভাগে বিভক্ত করিল। বৃক্ষ হইতে অবতরণপূর্ব্বক সিংহের দেহ হইতে স্বীয় কৃপাণ মুক্ত করিয়া বৃক্ষারোহণ-পূর্ব্বক পুনরায় নিদ্রাস্থলে আগমন করিয়া সেই রজনী ঐ বৃক্ষোপরিই অতিবাহিত করিল। প্রাতঃকালে নরবাহনদত্ত বৃক্ষ হইতে অবতরণপূর্ব্বক গোমুখের সহিত কর্পূরিকার উদ্দেশ্যে যাত্রা করিল। তখন গোমুখ সিংহ কর্ত্তৃক অশ্ব হত হওয়ায় নরবাহনদত্তকে পদব্রজে গমন করিতে দেখিয়া পথে তাহার চিত্তবিনোদনার্থ বলিল, "একটি প্রাসঙ্গিক কাহিনী বর্ণনা করিতেছি, শ্রবণ কর—

পরিত্যাগসেন, তাহার দুষ্টাভার্য্যা এবং দুই পুত্রের কাহিনী

এই পৃথিবীতে অলকা হইতেও রমণীয়া ইরাবতী নাম্নী এক নগরী আছে (৪৩-৫৩) তথায় পরিত্যাগসেন নামক এক নরপতি বাস করিত। তাহার প্রাণাপেক্ষাও প্রিয়তমা দুই রাজ্ঞী ছিল! একজন ছিল তাহারই মন্ত্রীর কন্যা অধিকসংগমা এবং অপরজন ছিল রাজবংশজা কাব্যালঙ্কারা। এই রাজ্ঞীদ্বয়ের সহিত দর্ভাসনে শয়নকরতঃ অনাহারে থাকিয়া পুত্রার্থে দুর্গাদেবীর আরাধনা করিলে ভক্তবৎসলা দেবী ভবানী তাহাকে স্বপ্নে দর্শন প্রদান করিয়া দুইটি দিব্যফল প্রদানকরতঃ তাহাকে আদেশ করিলেন, "রাজন্, উত্থিত হও। তোমার দুই পত্নীকে আহারার্থে এই দুইটি ফল প্রদান কর। তোমার দুইটি বীর পুত্র জন্মগ্রহণ করিবে।" এই কথা বলিয়া গৌরী দেবী অন্তর্হিতা হইলে প্রাতঃকালে রাজা গাত্রোত্থান করিয়া হস্তে দুইটি ফল দর্শন করিয়া আনন্দিত হইল। স্বপ্ন বৃত্তান্ত পত্নীদিগকে বলিলে তাহারাও আনন্দিতা হইল এবং স্নানান্তে পার্ব্বতীর অর্চ্চনা করিয়া উপবাস ভঙ্গকরতঃ পারণ করিল। রজনীতে প্রথমে সে পত্নী অধিকসংগমার সহিত সাক্ষাৎ করিয়া তাহাকে একটি ফল প্রদান করিলে সে তৎক্ষণাৎ তাহা ভক্ষণ করিল। স্বীয় মুখ্যমন্ত্রী তাহার দুহিতার সম্মানার্থ সেই রজনী তথায় অতিবাহিত করিয়া দ্বিতীয়া রাজ্ঞীর জন্য নির্দ্দিষ্ট দ্বিতীয় ফলটি শয্যাশিরে স্থাপন করিল। নৃপতি নিদ্রিত হইলে রাজ্ঞী অধিকসংগমা অনুরূপ দ্বিতীয় পুত্রলাভার্থ শিরোপান্ত হইতে দ্বিতীয় ফলটি গ্রহণ করিয়া উহা ভক্ষণ করিল। নারীরা স্বভাবতঃই সপত্নীবিদ্বেষী। প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া রাজা যখন ফলটি অন্বেষণ করিতেছিল তখন সে বলিল, "আমি দ্বিতীয় ফলটিও ভক্ষণ করিয়াছি।" রাজা নিরাশ হইয়া প্রস্থান করিল এবং দিবসান্তে রাত্রিকালে

দ্বিতীয়া রাজ্ঞীর কক্ষে প্রবেশ করিলে রাজ্ঞী যখন অন্য ফলটি প্রার্থনা করিল তখন নরপতি বলিল, 'আমি যখন নিদ্রিত ছিলাম তখন তোমার সপত্নী সেটি ভক্ষণ করিয়াছে।" তখন পুত্র জন্মদায়ক ফললাভে অসমর্থ হইয়া রাজ্ঞী কাব্যালংকারা অতীব দুঃখিতচিত্তে তুষ্ণীভাব অবলম্বন করিল। (৫৪-৬৯)

কালক্রমে কতিপয় দিবসান্তে রাজ্ঞী অধিকসংগমা গর্ভবতী হইয়া যথাকালে যমজপুত্র প্রসব করিল। পুত্রসন্তানের জন্মে মনোরথ সিদ্ধ হওয়ায় নৃপতি পরিত্যাগসেন মহোৎসবের ব্যবস্থা করিল। অপরূপ সুন্দর জ্যেষ্ঠ পুত্রের নীলপদ্মের ন্যায় নয়ন ছিল বলিয়া তাহার নামকরণ হইল ইন্দীবর এবং নিজের ইচ্ছার বিরুদ্ধে মাতা দ্বিতীয় ফলটি ভক্ষণ করিয়াছিল বলিয়া কনিষ্ঠ পুত্রের নাম দেওয়া হইল অনিচ্ছাসেন। নৃপতির দ্বিতীয়া ভার্য্যা কাব্যালংকারা এই সমস্ত ব্যাপার দর্শনে ক্রুদ্ধা হইয়া চিন্তা করিতে লাগিল, "হায়! হায়! আমি সপত্নী কর্তৃক সন্তান লাভে বঞ্চিতা হইয়াছি সুতরাং আমাকে প্রতিশোধ গ্রহণ করিতেই হইবে। আমি কৌশলে উহার পুত্রদ্বয়কে হত্যা করিব।" এই প্রকার চিন্তা করিয়া সে উপায় উদ্ভাবন করিতে মনঃস্থ করিল। রাজকুমারদ্বয় যতই বর্দ্ধিত হইতে লাগিল, উহার অন্তরের বৈরীবৃক্ষও ততই বৃদ্ধি প্রাপ্ত হইতে লাগিল।

অতঃপর কালক্রমে রাজপুত্রদ্বয় যৌবনপ্রাপ্ত হইয়া তাহাদের ভুজবল বর্দ্ধিত হইলে বিজয়লাভেচ্ছায় পিতাকে বলিল, "আমরা যৌবনপ্রাপ্ত হইয়া শস্ত্র বিদ্যায় পারদর্শী হইয়াছি! ভুজবলের ফললাভ না করিয়া কি প্রকারে থাকিব? যে ক্ষত্রিয় বিজয়েচ্ছা করে না তাহার যৌবন ও ভুজবলকে ধিক্! অতএব, পিতঃ, আমাদিগকে দিগ্বিজয় করিবার অনুমতি প্রদান করুন।" (৭০-৮৩) নৃপতি পরিত্যাগসেন পুত্রদিগের এই অনুরোধে সন্তুষ্ট হইয়া সম্মতি প্রদানকরতঃ তাহাদিগের দিগ্বিজয় যাত্রার ব্যবস্থা করিয়া তাহাদিগকে বলিল, "যদি কখনও বিপদে পতিত হও তখন সংকটতারিণী দুর্গাদেবীকে স্মরণ করিও, কারণ তিনিই তোমাদিগকে আমায় প্রদান করিয়াছেন।" মাতা সাফল্যের নিমিত্ত মঙ্গলাচরণ কার্য্যাদি সম্পাদন করিলে নৃপতি সৈন্যবাহিনী এবং সামন্ত রাজগণের সহিত পুত্রদ্বয়কে দিগ্বিজয়ে প্রেরণ করিল। তাহাদের সহিত প্রথমসংগম নামক তাহার প্রাজ্ঞ মুখ্য মন্ত্রী এবং পুত্রদ্বয়ের মাতামহকেও নৃপতি প্রেরণ করিল। অতঃপর দুই বীর রাজকুমার ভ্রাতৃদ্বয় প্রথমে প্রাচ্যদেশে গমনপূর্ব্বক সৈন্যদিগের সাহায্যে উহা

জয় করিয়া অপ্রতিহত বীরদ্বয় বহু নৃপতির সমভিব্যাহারে দক্ষিণ দেশ জয় করিতে অগ্রসর হইল। তাহাদের পিতামাতা আনন্দের সহিত এই বার্ত্তা শ্রবণ করিল কিন্তু তাহাদের বিমাতা গুপ্তঅসন্তুষ্টিপ্রসূত বিদ্বেষ বহ্নিতে জ্বলিতে লাগিল। রাশি রাশি অর্থ দ্বারা সন্ধিবিগ্রহ সচিবকে বশীভূত করিয়া তাহার দ্বারা নৃপতির নামে শিবিরস্থ সামন্ত রাজগণের নিকট কাব্যালংকারা গোপনে এক পত্রবাহকের হস্তে নিম্নোক্তরূপ লিপি প্রেরণ করিল, "আমার পুত্রদ্বয় ভুজবলে পৃথিবী জয় করিয়া আমাকে বধকরতঃ আমার রাজ্য অধিকার করিতে কৃতসংকল্প হইয়াছে। যদি তোমরা রাজভক্ত হইয়া থাক তবে কিঞ্চিন্মাত্রও দ্বিধা না করিয়া আমার দুই পুত্রকে হত্যা করিবে। (৮৪-৮৯) সেই পত্রবাহক গোপনে রাজকুমারদ্বয়ের শিবিরে গমনপূর্ব্বক ঐ পত্র সামন্তরাজদিগকে প্রদান করিলে তাহারা উহা পঠনান্তর চিন্তা করিল, "রাজনীতি অতিশয় কর্কশ। কিন্তু প্রভুর আজ্ঞা অবহেলা করা অকর্ত্তব্য।" সকলে মিলিত হইয়া রাত্রিকালে এইরূপ পরামর্শ করিয়া যদিও তাহারা রাজপুত্রদের গুণমুগ্ধ হইয়াছিল তথাপি উপয়ান্তর না দেখিয়া তাহাদিগকে বধ করিতে মনঃস্থ করিল। রাজপুত্রদিগের মাতামহ মন্ত্রী, যিনি তাহাদের সহিত অবস্থান করিতেছিলেন, সমস্ত নৃপতিদিগের মধ্যে তাহার একজন সুহৃদের নিকট হইতে এই বার্ত্তা শ্রবণ করিয়া রাজপুত্রদিগকে সমস্ত বৃত্তান্ত ব্যক্ত করিলেন এবং দ্রুত অশ্বারোহণে তাহাদিগকে শিবির হইতে বহুদূরে নিরাপদ স্থানে গোপনে অপসারিত করিলেন।

মন্ত্রী কর্তৃক রজনীতে নীত হইয়া তাহার সহিত পর্যটন করিতে করিতে প্রকৃত পথ জ্ঞাত না থাকায় তাহারা বিন্ধ্যারণ্যে প্রবেশ করিল। নিশান্তে যখন তাহারা ধীরে ধীরে অগ্রসর হইতেছিল তখন মধ্যাহ্নে অতিশয় তৃষ্ণার্ত্ত হইয়া তাহাদের ঘোটক মৃত হইল এবং তাহাদের মাতামহ ক্ষুৎপিপাসায় শুষ্ক তালু হওয়াতে তাহাদের উভয়ের চক্ষুর সম্মুখেই প্রাণত্যাগ করিলেন। তাহারাও অতিশয় শ্রান্ত হইয়া পড়িয়াছিল। তখন শোকাকুল ভ্রাতৃদ্বয় অতি দুঃখে বলিল, "আমরা নির্দ্দোষী হওয়া সত্ত্বেও দুষ্টা বিমাতার মনস্তুষ্টির নিমিত্ত পিতা আমাদিগের এইরূপ অবস্থা করিয়াছেন কেন? এইরূপ অনুশোচনা করিতে করিতে পিতা বহুপূর্বে তাহাদের রক্ষয়িত্রী যে দেবীর কথা বলিয়াছিল, সেই অম্বিকাদেবীকে তাহারা স্মরণ করিল। সেই সদয়া দেবীর কথা চিন্তা করা মাত্রই তন্মুহূর্ত্তে তাহাদের ক্ষুধা, তৃষ্ণা এবং ক্লান্তি অপসৃত হইল এবং তাহারা বল ফিরিয়া পাইল। (৯০-১০২) দেবীর

প্রতি ভক্তিতে আশ্বস্ত হইয়া তাহারা পথশ্রমে কিছুমাত্রও ক্লান্ত না হইয়া বিন্ধ্যারণ্যবাসিনী দেবী সন্দর্শনে আগত হইয়া অনাহারে দেবীর প্রসাদ লাভার্থ তপশ্চর্য্যা করিতে লাগিল। ইতোমধ্যে সামন্তরাজগণ রাজপুত্র-দিগের অনিষ্ট সাধনের নিমিত্ত শিবিরে একত্রিত হইয়া সর্ব্বত্র অন্বেষণ করিয়াও তাহাদিগের সাক্ষাৎলাভে অসমর্থ হইয়া বলিতে লাগিল, "রাজপুত্রেরা মাতামহের সহিত কোথাও পলায়ন করিয়াছে" এবং সমস্ত বিষয় প্রকাশ হইবে আশংকা করিয়া সভয়ে নৃপতি পরিত্যাগসেনের নিকট গমন করিল। তাহাকে লিপিকা দেখাইয়া সমস্ত বৃত্তান্ত নিবেদন করিলে সে তৎশ্রবণে অস্থিরচিত্তে সকোপে তাহাদিগকে বলিল. "এই লিপি মৎকর্ত্তৃক প্রেরিত হয় নাই। ইহা কোনও বঞ্চকের কার্য্য। তোমরা অতিশয় মূর্খ। তোমাদের একবারও মনে হইল না যে প্রচণ্ড তপশ্চর্য্যার দ্বারা যে পুত্রদিগকে আমি লাভ করিয়াছি তাহাদিগকে বধ করা আমার পক্ষে সম্ভবপর নয়? তোমাদের কথা বলিতে গেলে তাহারা হত হইয়াছে, কিন্তু নিজেদের সুকৃতির বলে তাহারা রক্ষাপ্রাপ্ত হইয়াছে এবং তাহাদের মাতামহ রাজনীতির পরাকাষ্ঠা প্রদর্শন করাইয়াছেন।" সামন্ত নৃপতিদিগকে এই কথা বলিয়া সেই কূটপত্রের লেখক সচিব পলায়ন করা সত্ত্বেও রাজশক্তিবলে তাহাকে ধৃতকরতঃ 'সমস্ত বিষয়টি পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করিয়া সে তাহার যথোচিত শাস্তি বিধান করিল। (১০৩-১১২) পুত্রঘাতিনী, দুষ্কর্মকারিণী, দুষ্টাপত্নী কাব্যালঙ্কারাকে ভূগৃহে নিক্ষেপ করা হইল। অতিমাত্রায় হিংসা দ্বারা চালিত হইয়া ফলাফল চিন্তা না করিয়া সাহসিকতার সহিত যে দুষ্কর্ম কৃত হয় তাহা কেন ধ্বংস আনয়ন করিবে না? যে সামন্ত রাজগণ তাহার পুত্রদ্বয়ের সহিত গমন করিয়াছিল এবং পরে প্রত্যাবৃত্ত হইয়াছিল, তাহাদের পদচ্যুত করিয়া সেই পদে অন্য সামন্তরাজ নিযুক্ত করিয়াছিল! রাজপুত্রদ্বয়ের মাতার সহিত শোকাকুল চিত্তে ধর্ম্মাচরণকরতঃ রাজা দুর্গাদেবীর ধ্যান করিতে করিতে পুত্রদিগের সংবাদ সংগ্রহের প্রয়াসে তৎপর রহিল।

ইতোমধ্যে ইন্দীবরসেন এবং তাহার কনিষ্ঠ ভ্রাতার তপস্যায় বিন্ধ্যবাসিনী দেবী তুষ্ট হইয়া স্বপ্নে ইন্দীবর সেনকে খড়্গ প্রদানপূর্ব্বক আবির্ভূত হইয়া তাহাকে আদেশ করিলেন, "এই খড়্গের শক্তিবলে তুমি দুর্জ্জয় শত্রুদিগকে পরাজিত করিয়া যথেচ্ছ সিদ্ধিলাভকরতঃ উভয়ে মনোমত সাফল্য অর্জ্জন করিবে।" এই কথা বলিয়া দেবী অন্তর্হিতা হইলে ইন্দীবরসেন জাগ্রত হইয়া হস্তে খড়্গ দেখিতে পাইল। কনিষ্ঠ ভ্রাতাকে খড়্গ প্রদর্শনান্তর স্বপ্নবৃত্তান্ত বর্ণনা করিয়া তাহাকে আশ্বাস প্রদান করিল এবং বন্যফলমূল

দ্বারা সে ও তাহার ভ্রাতা উপবাস ভঙ্গ করিয়া পারণ করিল। অতঃপর দেবীর অর্চ্চনা করিয়া তাহার প্রসাদে শ্রান্তি অপনোদনকরতঃ খড়্গহস্তে সে ভ্রাতার সহিত অগ্রসর হইতে লাগিল। (১১৩-১২২) বহুদূর অতিক্রম করিয়া সে হেমময়গৃহপূর্ণ মেরুশিখর সদৃশ এক বিশাল শ্রেষ্ঠ নগরী দেখিতে পাইল। তথায় রাজপথের দ্বারদেশে এক ঘোরাকৃতি রাক্ষস দ্বারপালের সাক্ষাৎ লাভ করিয়া তাহার নিকট নগরের এবং নগরাধিপের নাম জানিতে চাহিলে সেই রাক্ষস তাহাকে বলিল, "এই নগরের নাম শৈলপুর এবং রাক্ষসাধিপতি শত্রু মর্দ্দন যমদংষ্ট্র ইহার নৃপতি" রাক্ষসের কথা শ্রবণ করিয়া ইন্দীবরসেন যমদংষ্ট্রকে বধ করিবার নিমিত্ত প্রবেশোদ্যত হইলে দ্বারস্থ রাক্ষস তাহার পথ রুদ্ধ করিল এবং ইন্দীবরসেন খড়্গের এক আঘাতে শিরশ্ছেদনপূর্ব্বক তাহাকে হত্যা করিল। তাহাকে বধ করিয়া বীরবর রাজপ্রাসাদে প্রবেশ করিয়া দেখিতে পাইল যে বিশালদংষ্ট্রাযুক্ত ঘোরাকৃতি নিশাচর যমদংষ্ট্র সিংহাসনে আসীন হইয়া বিরাজ করিতেছে। তাহার বামপার্শ্বে একটি বরাঙ্গনা এবং দক্ষিণপার্শ্বে একটি পরমাসুন্দরী কন্যা দণ্ডায়মান ছিল। তাহার সাক্ষাৎ লাভ করিয়া ইন্দীবরসেন অম্বিকাদেবী প্রদত্ত খড়্গহস্তে তাহাকে দ্বন্দ্ব যুদ্ধে আহ্বান করিলে সেই রাক্ষস অসি নিষ্কাষণকরতঃ তাহাকে বাধা প্রদান করিতে অগ্রসর হইল। যুদ্ধে ইন্দীবরসেন রাক্ষসের শিরঃ পুনঃ পুনঃ ছেদন করিলেও উহা পুনরায় গজাইতে লাগিল। রাক্ষসের মায়াবল দর্শন করিয়া এবং প্রথমদর্শনেই তাহার প্রতি অনুরক্তা রাক্ষসের পার্শ্বস্থিতা কুমারীর সংকেতানুসারে রাক্ষসের মস্তক ছিন্ন করিয়া ক্ষিপ্রহস্তে খড়্গের এক আঘাতে ঐ ছিন্নশিরঃ দ্বিধা বিভক্ত করিল। এইপ্রকারে রাক্ষসের মায়াবল প্রতি মায়াবলে প্রতিহত হইলে তাহার মস্তক আর জন্মাইল না এবং রাক্ষস পঞ্চত্ব প্রাপ্ত হইল। (১২৩-১৩৪)

সে নিহত হইলে ঐ সুন্দরী নারী এবং রাজকুমারী হর্ষান্বিতা হইলে রাজপুত্র এবং তাহার ভ্রাতা উপবিষ্ট হইয়া উহাদিগকে নিম্নোক্ত প্রশ্ন করিল। "এই নগরে এই রাক্ষস একটিমাত্র রক্ষকের সহিত বাস করিত কেন? তোমাদের দুই জনের কি পরিচয় এবং তোমরা কেন উহার মৃত্যুতে আনন্দিত হইয়াছ?" এই কথা শ্রবণ করিয়া উহাদের মধ্যে কুমারী কন্যা প্রত্যুত্তর করিল, "এই শৈলপুরে বীরভুজ নামক নরপতি বাস করিত এবং ইনি তাহার পত্নী মদনদংষ্ট্রা। এই রাক্ষস আগমনকরতঃ মায়াবলে তাহাকে ভক্ষণ করিয়া তাহার অনুচরদিগকে ভোজন করিয়াছিল, কিন্তু মদনদংষ্ট্রা সুরূপা হওয়ায় কেবলমাত্র তাহাকে ভক্ষণ না করিয়া পত্নীত্বে বরণ করিয়াছিল। এই শহর সুদৃশ্য হওয়া সত্ত্বেও সে বীতশ্রদ্ধ হইয়া হেমময় গৃহরাজি নিৰ্ম্মাণকরতঃ অনুচরদিগকে বিদায়

প্রদানপূর্ব্বক মদনদংষ্ট্রার সহিত হেথায় বিহার করিতেছিল। আমি এই রাক্ষসের অবিবাহিতা কনিষ্ঠা ভগিনী, দৃষ্টিমাত্রেই আপনার প্রতি অনুরক্তা হইয়াছি। এই নিমিত্ত উহার মৃত্যুতে ইনি এবং আমিও উৎফুল্ল হইয়াছি। সুতরাং, আর্য্যপুত্র, এখনই আমাকে এইস্থানে বিবাহ করুন, প্রেমাবেশে আমি আপনার নিকট আত্মসমর্পণ করিতেছি।"

খড়্গদংষ্ট্রা এই কথা বলিলে ইন্দীবরসেন তাহাকে তখনই সেই স্থানে গান্ধর্ব্ব মতে বিবাহ করিল এবং বিবাহিত হইয়া ভ্রাতার সহিত সেই নগরেই অবস্থান করিতে লাগিল। দুর্গাদেবী প্রদত্ত খড়্গের প্রসাদে ইচ্ছামাত্রই সমস্ত দ্রব্য তাহার নিকট আসিত। অতঃপর একদা পরশমণি স্বরূপ খড়্গের প্রভাবে চিন্তামাত্র একটি ব্যোমযান নির্ম্মাণ করিয়া কনিষ্ঠ ভ্রাতা বীরবর অনিচ্ছাসেনকে তদোপরি স্থাপনকরতঃ পিতামাতাকে স্বীয় বার্ত্তা প্রদানার্থ তাহাকে প্রেরণ করিল। (১৩৫-১৪৬) অনিচ্ছাসেনও বায়ুপথে সেইখানে ত্বরিৎগতিতে ইরাবতী নগরীতে পিতৃসকাশে আগমন করিল। চন্দ্রমা সন্দর্শনে তাপক্লিস্ট চকোরের মত তাহাকে দর্শন করিয়া তাহার তীব্র সন্তপ্ত পিতামাতা আনন্দিত হইল এবং সে অগ্রসর হইয়া তাহাদের পদতলে লুণ্ঠিত হইলে তাহারা তাহাকে আলিঙ্গন করিল। তাহারা প্রশ্ন করিলে সে ভ্রাতার সুসংবাদ প্রদান করিয়া তাহাদের শংকা দূর করিল এবং তাহার ও তাহার ভ্রাতার আদিতে দুঃখবহ এবং অন্তে সুখবহ সমুদয় বৃত্তান্ত তাহাদিগের নিকট বিবৃত করিল। দুষ্টা বিমাতা বিদ্বেষবশে তাহার ধ্বংসের নিমিত্ত যে কৌশল উদ্ভাবন করিয়াছিল তাহার কথা সেই স্থানেই জ্ঞাত হইল। প্রজাবর্গ কর্ত্তৃক সম্মানিত হইয়া প্রহৃস্ট পিতামাতার সাহচর্য্যে অনিচ্ছাসেন তথায় শান্তিতে কালাতিপাত করিতে লাগিল। কতিপয় দিবসান্তে দুঃস্বপ্ন দর্শন করিয়া শংকিতচিত্তে ভ্রাতার পুনদর্শনের নিমিত্ত উদ্গ্রীব হইয়া পিতাকে বলিল, "ভ্রাতা ইন্দীবরসেন সকাশে 'তোমরা তাহার নিমিত্ত সাগ্রহে অপেক্ষা করিতেছ' এই কথা বলিয়া তাহাকে লইয়া পুনরায় হেথায় আগমন করিব। পিতঃ, আমাকে প্রস্থান করিতে অনুমতি প্রদান করুন।" এই কথা শ্রবণ করিয়া পুত্রকে দর্শন করিবার নিমিত্ত পিতা ও মাতা অনুমতি প্রদান করিলে অনিচ্ছাসেন তৎক্ষণাৎ যানারোহণপূর্ব্বক ব্যোমপথে শৈলপুর নগরে আগমন করিয়া ভ্রাতার প্রাসাদে প্রবেশ করিয়া দেখিল যে তাহার জ্যেষ্ঠ ভ্রাতা রোরুদ্যমানা খড়্গদংষ্ট্রা ও মদনদংষ্ট্রার সম্মুখে জ্ঞানশূন্য হইয়া অবস্থান করিতেছে। ব্যাকুল হইয়া সে জিজ্ঞাসা করিল,

"ইহার তাৎপর্য্য কি ?" অন্য রমণী তাহাকে দোষী করিলেও খড়্গদংষ্ট্রা ভূতলে নয়ন নত করিয়া বলিল, "তুমি প্রস্থান করিবার পর আমি একদিন স্নান করিতে গমন করিলে তোমার ভ্রাতা এই মদনদংষ্ট্রার সহিত ষড়যন্ত্র করিলে আমি স্নানান্তে প্রত্যাগমন করি এবং উহাদের দুইজনকে একত্রে দর্শন করিয়া তাহাকে ভর্ৎসনা করিয়াছিলাম। (১৪৭-১৬০) সে আমাকে অনুনয় বিনয় করিলে আমি অতিশয় অনমনীয় ঈর্ষ্যাক্রান্তা হইয়া মনে মনে চিন্তা করিয়াছিলাম, "হায়! হায়! আমাকে অবজ্ঞা করিয়া সে অন্যের ভজনা করিতেছে। আমার বিশ্বাস খড়্গের যাদুবলে বলীয়ান হইয়াই তাহার এই ঔদ্ধত্য হইয়াছে। সুতরাং আমি তাহার এই অস্ত্র গোপন করিব।" এইরূপ চিন্তা করিয়া সে যখন নিদ্রিত ছিল তখন আমি মূর্খের ন্যায় তাহার খড়্গ অগ্নিতে নিক্ষেপ করিয়াছিলাম। ইহাতে খড়্গ কলঙ্কিত হওয়ায় উহার এই দশা হইয়াছে। মদনদংষ্ট্রা কর্ত্তৃক ভর্ৎসিতা হইয়া আমি শোকাকুলা হইয়াছি। আমরা উভয়ে যখন দুঃখে ম্রিয়মান অবস্থায় মৃত্যু সংকল্প করিয়াছি তখন তুমি হেথায় আগমন করিয়াছ। আমি আমার বংশোচিত নির্দ্দয় কার্য্য করিয়াছি। সুতরাং এই খড়্গ দ্বারা আমাকে হত্যা কর।" ভ্রাতৃজায়া কর্ত্তৃক এই প্রকারে অনুরুদ্ধ হইয়া অনুতপ্তা ভ্রাতৃজায়াকে বধ করা অনুচিত হইবে মনে করিয়া সে স্বীয় শিরশ্ছেদনে উদ্যত হইলে তৎক্ষণাৎ আকাশ হইতে অশরীরী বাণী শ্রুত হইল, "রাজকুমার, এবম্বিধ আচরণ করিও না। তোমার ভ্রাতা মৃত হয় নাই। খড়্গটির যথানুরূপ যত্ন না করাতে দুর্গাদেবী ক্রুদ্ধা হইয়া উহাকে অজ্ঞান করিয়া রাখিয়াছেন। খড়্গদংষ্ট্রাকেও দোষ দিও না, কারণ তোমরা সকলে অভিশপ্ত হইয়া পৃথিবীতে জন্মগ্রহণ করাতেই এই অনর্থপাত ঘটিয়াছে। উহারা উভয়েই পূর্ব্বজন্মে তোমার ভ্রাতার ভার্য্যা ছিল। দুর্গাদেবীর ভজনা করিলেই তোমার মনোরথ সিদ্ধ হইবে।" সুতরাং অনিচ্ছাসেন আত্ম-হত্যার ইচ্ছা পরিত্যাগপূর্ব্বক বহ্নি কলঙ্কিত খড়্গ গ্রহণ করিয়া যানারোহণে বিন্ধ্যবাসিনী দেবী দুর্গার পাদপূজার নিমিত্ত প্রস্থান করিল। (১৬১-১৭২) তথায় অনাহারে স্বীয় মস্তক প্রদান করিয়া দেবীর উপাসনা করিতে উদ্যত হইলে সে দৈববাণী শ্রবণ করিল, "বৎস, এই দুঃসাহসিক কার্য্য হইতে বিরত থাক। তোমার ভ্রাতা জীবিত হইবে এবং খড়্গও কলঙ্কমুক্ত হইবে। আমি তোমার ভক্তিতে সন্তুষ্ট হইয়াছি।" দেবীর ঐ বাণী শ্রবণ করিয়া সে তন্মুহূর্ত্তেই দেখিতে পাইল যে তাহার হস্তস্থিত খড়্গ পূর্ব্বের ঔজ্জ্বল্য প্রাপ্ত হইয়াছে এবং দেবীকে প্রদক্ষিণকরতঃ তাহারই

মনোরথের ন্যায় দ্রুতগামী রথে আরোহণ করিয়া উৎসুকচিত্তে অনিচ্ছাসেন শৈলপুরে প্রত্যাবর্ত্তন করিল। সে দেখিতে পাইল যে অকস্মাৎ সংজ্ঞালাভ করিয়া তাহার অগ্রজ তৎক্ষণাৎ উত্থিত হইয়াছে। তখন সে তাহার চরণে পতিত হইলে তাহার অগ্রজ তাহার কণ্ঠালিঙ্গন করিল এবং ইন্দীবরসেনের পত্নীদ্বয় অনিচ্ছাসেনের চরণে পতিত হইয়া বলিল, "আমাদের স্বামীর প্রাণ তুমি রক্ষা করিয়াছ।" (এইস্থানে ১৭৯ শ্লোকের শেষার্দ্ধ এবং ১৮০ শ্লোকের প্রথমার্দ্ধ লুপ্ত।) ভ্রাতা ইন্দীবরসেন কর্ত্তৃক পৃষ্ট হইয়া সে তাহাকে সমস্ত বৃত্তান্ত জ্ঞাপন করিলে ইন্দীবরসেন তাহা শ্রবণ করিয়া খড়্গদংষ্ট্রার প্রতি ক্রুদ্ধ হইল না কিন্তু ভ্রাতার প্রতি প্রীত হইল।

সে ভ্রাতার মুখ হইতে শ্রবণ করিল যে পিতামাতা তাহাকে দর্শন করিবার নিমিত্ত উৎসুক হইয়াছেন, এবং কি প্রকারে বিমাতার শঠতায় তাহাদের নৈকট্য হইতে বঞ্চিত হইয়াছে তাহাও শ্রবণ করিল। (১৭৩-১৮১) অতঃপর ভ্রাতৃপ্রদত্ত খড়্গ গ্রহণ করিয়া উহার যাদুবলে ইচ্ছামাত্র একটি বৃহৎযান তাহার নিকট উপস্থিত হইলে দুইপত্নী, কনিষ্ঠভ্রাতা এবং স্বীয় স্বর্ণময় প্রাসাদ সমূহ সঙ্গে করিয়া ইন্দীবরসেন স্বনগরী ইরাবতীতে প্রত্যাগমন করিল। তথায় প্রজাপুঞ্জ বিস্মিত হইয়া তাহাকে আকাশ হইতে অবতরণ করিতে দেখিল এবং সে প্রাসাদে প্রবেশ করিয়া অনুচরবর্গসহ নৃপতি সকাশে গমন করিল। সেই অবস্থায় পিতা ও মাতাকে দর্শন করিয়া সে অশ্রুধারা বিগলিত নয়নে তাহাদের চরণে পতিত হইলে পুত্রের সাক্ষাৎমাত্রই তাহাকে ও তাহার কনিষ্ঠ ভ্রাতাকে আলিঙ্গন করিলে মনে হইল যেন অমৃতধারায় স্নাত হইয়া তাহারা বিগতশোক হইল। তাহাদের স্নুষাদ্বয়, ইন্দীবরসেনের দিব্যাকৃতি দুই পত্নী, তাহাদের চরণে পতিত হইলে তাহারা প্রহৃষ্টচিত্তে তাহাদিগকে সম্বর্ধিত করিল। আলাপ প্রসঙ্গে দৈববাণী কর্ত্তৃক বর্ণিত তাহারা উভয়ে পূর্ব্বজন্মে ইন্দীবরসেনের পত্নী ছিল শ্রবণ করিয়া পরমপ্রীতি লাভ করিল। পুত্রের আকাশ ভ্রমণের এবং সুবর্ণ প্রাসাদাদি আনয়নের ক্ষমতা দৃষ্টে তাহারা বিস্ময়ান্বিত হইল। প্রজাপুঞ্জের আনন্দবর্ধনকরতঃ ইন্দীবরসেন, ভার্য্যাদ্বয় এবং অনুচরবর্গের সহিত পিতামাতার সহিত বাস করিতে লাগিল। একদা সে পিতা নৃপতি পরিত্যাগসেনের অনুমতি গ্রহণপূর্ব্বক কনিষ্ঠ ভ্রাতার সহিত পুনরায় দিগ্বিজয়ে বহির্গত হইয়া মহাভুজ বীর ইন্দীবরসেন খড়্গের প্রভাবে নিখিল পৃথিবীজয় করিয়া পরাজিত নৃপতিদিগের নিকট হইতে বহু সুবর্ণ, হস্তী, অশ্ব এবং রত্নাদি গ্রহণ করিয়া গৃহে

প্রত্যাবর্ত্তন করিল। সৈন্য কর্ত্তৃক ভূপৃষ্ঠে উত্থিত ধূলির ন্যায় শঙ্কিত ভূপতিবৃন্দ কর্ত্তৃক অনুসৃত হইয়া সে রাজধানীতে প্রত্যাবর্ত্তন করিয়া প্রাসাদে প্রবেশ করিলে তাহার পিতা অগ্রসর হইয়া তাহার সহিত সাক্ষাৎ করিল এবং সে ও তাহার ভ্রাতা প্রত্যাবৃত্ত হইয়া তাহাদের মাতা অধিক সংগমার আনন্দোৎপাদন করিল। ভূপতিবৃন্দকে সম্মান প্রদর্শনকরতঃ ইন্দীবরসেন সেই দিবস পত্নীদ্বয় ও অনুচরবর্গের সহিত আনন্দে যাপন করিল। ( ১৮২-১৯৫ ) পরদিবস নৃপতিদিগের করস্বরূপ সমগ্র পৃথিবী পিতৃহস্তে প্রদান করিয়া সে সহসা পূর্ব্বজন্মের কথা স্মরণ করিল। তখন সে সুপ্তোত্থিতের ন্যায় পিতাকে বলিল, "তাত, শ্রবণ কর, পূর্ব্বজন্মের কথা আমার স্মরণপথে উদিত হইয়াছে। হিমালয়ের সানুদেশে মুক্তাপুর নামক নগর আছে। তথায় বিদ্যাধরপতি মুক্তাসেন বাস করে। রাজ্ঞী কম্বুবতী কালক্রমে তাহার পরম সদ্গুণান্বিত পদ্মসেন ও রূপসেন নামক দুই ধার্ম্মিক পুত্র প্রসব করিয়াছিল। আদিত্যপ্রভা নাম্নী এক বিদ্যাধরাধিপকন্যা স্বেচ্ছায় অনুরাগবশতঃ পদ্মসেনকে বিবাহ করিয়াছিল। এই বার্ত্তা শ্রবণ করিয়া চন্দ্রবতী নামিকা এক বিদ্যাধরতনয়া কামার্ত্তা হইয়া আগমনকরতঃ পদ্মসেনকে পতিত্বে বরণ করিলে দুই পত্নী হওয়ায় সপত্নীর উপর ঈর্ষ্যান্বিতা আদিত্যপ্রভা পদ্মসেনকে অনবরত বিরক্ত করিত। পদ্মসেন পুনঃপুনঃ পিতা মুক্তাসেনকে বলিত, "তাত, আমি ঈর্ষ্যান্ধ ভার্য্যার কলহ সহ্য করিতে পারি না। আমাকে অনুমতি করুন, আমি তপোবনে গমনপূর্ব্বক অশান্তি হইতে মুক্তিলাভ করি।" বারংবার অনুরুদ্ধ হওয়াতে তাহার পিতাও তাহার পত্নীদ্বয়কে অভিশপ্ত করিল, "তপোবনে গমন করিয়া কি হইবে? বরং মর জগতে গমন কর। তথায় তোমার এই কলহরতা পত্নী আদিত্যপ্রভা রাক্ষসযোনিতে জন্মগ্রহণ করিয়া পুনরায় তোমার ভার্য্যা হইবে এবং এই পতিতে অনুরক্তা ধর্ম্মশীলা দ্বিতীয়া চন্দ্রবতী জনৈক নৃপতির পত্নী হইয়া অবশেষে এক রাক্ষসের উপপত্নী হইবে এবং তোমাকেই পরে পতিরূপে লাভ করিবে। এই রূপসেন, যাহাকে জ্যেষ্ঠ ভ্রাতার উপর অনুরক্ত দেখি, সেও মর্ত্ত্যলোকে তোমার ভ্রাতা হইবে।" এই কথা বলিয়া সে বিরত হইল এবং কি প্রকারে তাহারা শাপমুক্ত হইবে তাহা বলিল, "রাজপুত্র হইয়া পৃথিবী জয়করতঃ পিতাকে প্রদান করিলে পূর্ব্বজন্মের কথা তোমার স্মরণ পথে উদিত হইবে এবং তুমি শাপমুক্ত হইবে।" পিতা পদ্মসেনকে এই কথা বলিলে সে অন্যান্যদিগের সহিত মর্ত্ত্যলোকে জন্মগ্রহণ করিল।

আমিই সেই পদ্মসেন, তোমার পুত্র ইন্দীবরসেন হইয়া আমার কর্ত্তব্য কার্য্য সমাপ্ত করিয়াছি। অন্য বিদ্যাধরকুমার রূপসেন আমার অনুজ অনিচ্ছাসেন হইয়া জন্মগ্রহণ করিয়াছে। আমার পত্নীদ্বয়, আদিত্যপ্রভা ও চন্দ্রবতী পৃথিবীতে খড়্গদংষ্ট্রা ও মদনদংষ্ট্রা নাম গ্রহণপূর্ব্বক জন্মলাভ করিয়াছে। সম্প্রতি আমাদের শাপমোচন হইয়াছে। সুতরাং, তাত, এখন আমরা আমাদের বিদ্যাধর আলয়ে গমন করিব।" এই কথা বলিয়া সে তাহার ভ্রাতা এবং পত্নীদ্বয়, যাহারা এখন পূর্ব্বজন্মের কথা স্মরণ করিয়াছে, মানুষীদেহ পরিত্যাগপূর্ব্বক বিদ্যাধরাকৃতি গ্রহণ করিল। পিতৃপদে প্রণতা হইয়া পত্নীদ্বয়কে অংকে গ্রহণপূর্ব্বক ভ্রাতার সহিত সে নিজপুরী মুক্তাপুরে ব্যোমপথে গমন করিল। তথায় প্রাজ্ঞ রাজকুমার পিতা মুক্তাসেন কর্ত্তৃক সানন্দে অভ্যর্থিত হইয়া মাতৃনয়নে আনন্দ উৎপাদন করিয়া ভ্রাতা রূপসেনের সাহচর্য্যে বিগতদ্বেষা আদিত্যপ্রভা এবং চন্দ্রবতীর সহিত সুখে বাস করিতে লাগিল। ( ২০৯-২১৯ )

মন্ত্রী গোমুখ পথিমধ্যে নরবাহনদত্তকে এই রমণীয় আখ্যান বর্ণনা করিয়া পুনরায় তাহাকে বলিল, "মহৎ ব্যক্তিগণ মহৎ কষ্ট সহ্য করিয়া এই প্রকার মহাযশঃ অর্জন করে, অন্য ব্যক্তিগণ অল্পক্লেশ সহ্য করিয়া স্বল্প যশোলাভ করে। আপনি রত্নপ্রভার বিদ্যায় সুরক্ষিত হইয়া কর্পূরিকাকে অনায়াসে লাভ করিবেন।"

সুবক্তা গোমুখের মুখ হইতে এই কথা শ্রবণ করিয়া নরবাহনদত্ত পথশ্রম বিস্মৃত হইয়া তাহার সহিত অগ্রসর হইতে লাগিল। পর্য্যটন করিতে করিতে স্বায়ংকালে পূর্ণবিকশিত পদ্ম সমন্বিত অমৃতোপম অগাধ শীতল বারিপূর্ণ এক সরোবরের নিকট আগমন করিল। ইহার তীরদেশ, দাড়িম্ব পনস এবং আম্রবৃক্ষ মণ্ডিত ছিল এবং রাজহংসেরা কলগুঞ্জন করিতেছিল। তথায় স্নানান্তে পর্ব্বত-সুতার প্রিয়তমকে ভক্তিভরে অর্চ্চনা করিয়া সুরভি মধুর স্বাদযুক্ত নানাপ্রকার হৃদয়ানন্দকারী ফলসমূহ ভক্ষণ করিয়া বৎসরাজসুত তাহার মিত্রের সহিত মৃদু কিশলয়াস্তীর্ণ শয্যায় শয়ন করিয়া সরসীতীরে রজনী যাপন করিল। ( ২২০-২২৫ )

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের রত্নপ্রভা লম্বকের অষ্টম তরঙ্গ সমাপ্ত।

শ্লোকসংখ্যা—২২৫
ক্রমিক সংখ্যা—৭০৮৮

## নবম তরঙ্গ

পরদিবস প্রাতঃকালে সরোবরতীর হইতে গাত্রোত্থানপূর্ব্বক যাত্রা করিয়া নরবাহনদত্ত তাহার মন্ত্রী গোমুখকে বলিল, "সখে, আমার মনে পড়িতেছে গত নিশান্তে শুক্লাম্বর পরিহিতা জনৈকা দিব্যরূপা রাজকুমারী স্বপ্নে আমার নিকট উপস্থিত হইয়া বলিল, "বৎস, নিশ্চিন্ত হও। তুমি শীঘ্রই সমুদ্র-তীরস্থ অরণ্যে একটি বিশাল অদ্ভুত পুরী অবলোকন করিবে। তথায় কিয়ৎ-কাল বিশ্রামান্তে তুমি সহজেই কর্পূরসম্ভব নগরী প্রাপ্ত হইয়া রাজনন্দিনী কর্পূরিকাকে লাভ করিবে। এই কথা বলিয়া সে অন্তর্ধান করিলে আমি জাগ্রত হইলাম। গোমুখ তখন হৃষ্ট চিত্তে তাহাকে বলিল, "দেব, তুমি দেবতা দিগের অনুগৃহীত, তোমার নিকট কি কিছুই দুষ্কর হইতে পারে? তুমি নিশ্চয়ই অক্লেশে সাফল্য লাভ করিবে।" গোমুখ এই কথা বলিলে নরবাহনদত্ত তাহার সহিত পথে দ্রুত অগ্রসর হইতে লাগিল এবং কালক্রমে সমুদ্রতীরে এক বিরাট নগরীতে উপনীত হইল। উহাতে গিরিশিখরের ন্যায় অট্টালিকা, বীথি, গোপুর এবং মেরুসদৃশ সুবর্ণ প্রাসাদ শোভা পাইতেছিল— মনে হইল যেন উহা দ্বিতীয় ভূমণ্ডল। বিপণি মার্গে সেই নগরীতে প্রবেশ করিয়া তাহারা দেখিতে পাইল যে তত্রস্থ সমস্ত ব্যক্তি, বণিক, নারী এবং পৌরজন সচল দারুময়যন্ত্র কিন্তু বাক্যহীন হওয়াতে নিৰ্জীব বলিয়া প্রতীয়মান হইতেছিল। ইহাতে তাহার হৃদয়ে বিস্ময়ের উদ্রেক হইল। ক্রমে ক্রমে গোমুখের সহিত রাজপুরীর সন্নিকটে উপস্থিত হইয়া সে দেখিল যে তত্রস্থ অশ্ব, হস্তী, ইত্যাদি-ও দারুময়। তখন মন্ত্রীর সহিত স্বর্ণশীর্ষ রাজপ্রাসাদে প্রবেশ করিয়া সবিস্ময়ে দেখিল যে কাষ্ঠময় প্রতিহার ও বারবিলাসিনী পরিবৃত এক ভব্যপুরুষ রত্নসিংহাসনে আসীন হইয়া ঐ জড়সমূহের স্পন্দন উৎপাদন করিতেছে, আত্মা যে রূপ ইন্দ্রিয়বর্গকে চালিত করে। (১-১৫) তথায় ঐ পুরুষই কেবলমাত্র প্রাণময় ছিল। সেই ব্যক্তি বীর নরবাহনদত্তের উত্তম আকৃতি দর্শন করিয়া উত্থিত হইয়া তাহাকে স্বাগত সম্ভাষণ জ্ঞাপন করিল এবং তাহাকে স্বীয় আসনে উপবিষ্ট করাইয়া স্বয়ং তাহার সম্মুখে উপবেশন-পূর্ব্বক তাহাকে শুধাইল, "তোমরা কে এবং তুমি এই জনহীনপুরীতে একজন মাত্র সঙ্গী লইয়া কেন আগমন করিয়াছ?" তখন নরবাহনদত্ত তাহার বৃত্তান্ত আদি হইতে বর্ণনা করিয়া তাহার সম্মুখে নত সেই বীরকে

জিজ্ঞাসা করিল, "ভদ্র, আপনি কে এবং আপনার এই বিস্ময়কর পুরীই বা কি বস্তু, আমাকে বলুন। এই কথা শ্রবণ করিয়া সেই পুরুষ স্বীয় কাহিনী বিবৃত করিতে লাগিল—

প্রাণধর ও রাজ্যধর ভ্রাতৃদ্বয়ের কাহিনী

মেখলার ন্যায় পৃথিবীবধূকে বেষ্টনকারিণী উত্তমগুণভূষিতা কাঞ্চী নাম্নী নগরী আছে। তথায় বাহুবল নামক নৃপতি বাস করিত। ভুজবলে সে চঞ্চলা লক্ষ্মীকে স্বীয় কোষাগারে আবদ্ধ রাখিয়াছিল। তথায় আমরা সূত্রধর ভ্রাতৃদ্বয় ময়দানব কর্তৃক আদিতে কাষ্ঠাদি দ্বারা নির্মিত মায়াযন্ত্র প্রস্তুতে কুশলী ছিলাম। আমার জ্যেষ্ঠভ্রাতা প্রাণধর বেশ্যাসক্ত ছিল এবং দেব, আমি রাজ্যধর, তাহার প্রতি সতত অনুরক্ত ছিলাম। আমার ভ্রাতা পিতার এবং স্বকীয় ধনাদি এবং স্বোপার্জ্জিত বিত্তের কিয়দংশ যাহা আমি স্নেহবশতঃ তাহাকে প্রদান করিয়াছিলাম, সমস্তই ব্যয় করিয়াছিল। অতঃপর সে সেই বেশ্যাতে অতিশয় আসক্তিবশতঃ তাহার নিমিত্ত ধন অপহরণার্থ দারুময় যন্ত্র রাজহংসযুগল নির্ম্মাণ করিয়া তাহাদের সহিত রজ্জু সংলগ্ন করিয়াছিল। (১৬-২৫) প্রত্যহ রজনীতে রজ্জু আকর্ষণপূর্ব্বক বাতায়নপথে ঐ হংসযন্ত্র নৃপতি বাহুবলের কোষাগারে প্রেরণ করিলে উহারা চঞ্চুদ্বারা একটি পেটিকায় রত্ন আহরণপূর্ব্বক আমার ভ্রাতার গৃহে প্রত্যাবর্ত্তন করিত। আমার জ্যেষ্ঠভ্রাতা ঐ অপহৃত রত্নসমূহ বিক্রয়লব্ধ অর্থ তাহার রক্ষিতার নিমিত্ত ব্যয় করিত। প্রত্যহ রাত্রে সে এই প্রকারে নৃপতির কোষাগার লুণ্ঠন করিত এবং আমার বারণ সত্ত্বেও এই অন্যায় আচরণ পরিত্যাগ করিল না। বাসনাসক্ত ব্যক্তি কি সৎ ও অসতের ভিতর তারতম্য করিতে সমর্থ হয়? মূষিক না থাকা সত্ত্বেও পর পর অর্গল বদ্ধ কক্ষ হইতে নৃপতির রত্নাদি অপহৃত হইতে থাকিলে, ভাণ্ডারিক ভয়ে ভয়ে কাহারও নিকট কিছু প্রকাশ না করিয়া ব্যাপারটি অনুসন্ধান করিতে লাগিল এবং অবশেষে অতিশয় বিরক্ত হইয়া সমস্ত ঘটনা রাজার নিকট প্রকাশ করিল। তখন ভূপতি তাহাকে এবং অন্য কয়েকজন রক্ষককে সত্য নিরূপণার্থ কোষাগারে স্থাপনপূর্ব্বক রাত্রি জাগরণ করিতে নির্দ্দেশ দিল। ঐ রক্ষকেরা মধ্যরাত্রে কোষাগারের অভ্যন্তরে গমনপূর্ব্বক আমার ভ্রাতার হংসযন্ত্রদ্বয়কে বাতায়ন পথে রজ্জুদ্বারা চালিত হইয়া কক্ষে প্রবেশকরতঃ যন্ত্রবলে রত্নসংগ্রহ করিতে দর্শন করিয়া রজ্জু ছেদন করিল এবং নৃপতিকে দেখাইবার নিমিত্ত প্রাতঃকালে রাজহংস মিথুনকে তাহার নিকট আনয়ন করিল। তখন আমার জ্যেষ্ঠ ভ্রাতা বিহ্বল হইয়া

বলিল, ভ্রাতঃ, আমার যন্ত্র রাজহংসদ্বয় কোষাগার রক্ষীদিগের দ্বারা ধৃত হইয়াছে, কারণ রজ্জু শ্লথ হইয়া যন্ত্রের কীলক স্খলিত হইয়াছে। আমাদিগকে এই মুহূর্ত্তেই এইস্থান পরিত্যাগ করিতে হইবে, কারণ প্রাতঃকালে নৃপতি এই ঘটনা শ্রবণ করিয়া আমাদের উভয়কে চৌর্য্যাপরাধে শাস্তি প্রদান করিবেন। মায়াযন্ত্র নির্ম্মাতারূপে আমরা উভয়েই বিখ্যাত। (২৬-৩৭) আমার নিকট একটি বায়ুচালিত যান আছে, কীলক স্পর্শমাত্রই উহা অষ্টশত যোজন দ্রুতবেগে গমন করিতে সমর্থ। বিদেশ গমন অপ্রীতিকর হইলেও উহার সাহায্যে চল, আমরা অদ্যাই দূর দেশে গমন করি। সদুপদেশ সত্ত্বেও দুষ্কার্য্য কি কাহারও প্রীতিবিধান করিতে পারে? তোমার উপদেশ অমান্য করিয়া দুষ্কর্ম করার এই ফল আমি এবং নিরপরাধ হওয়া সত্ত্বেও তুমি, আমরা উভয়েই এখন জড়িত হইয়া পড়িয়াছি। এইকথা বলিয়া আমার ভ্রাতা প্রাণধর সপরিবারে তৎক্ষণাৎ ঐ যানে আরোহনপূর্ব্বক ব্যোমপথে উড্ডীন হইল। আমাকে অনুরোধ করা হইলেও বহু ব্যক্তি দ্বারা ঐ যান ভারাক্রান্ত হওয়াতে আমি উহাতে আরোহণ করিলাম না। আমার ভ্রাতা আকাশমার্গে কোন দূরে দেশে প্রস্থান করিল।

সার্থকনামা প্রাণধর এই প্রকারে কোনদেশে গমন করিলে প্রাতঃকালে আমাকে একাকী নৃপতির সম্মুখীন হইতে হইবে মনে করিয়া আমি মৎ নির্ম্মিত আর একটি বায়ু চালিত যানে সত্বর তথা হইতে দ্বিশত যোজন দূরে প্রস্থান করিলাম। সেই ব্যোমপথগামী বায়ুযানটি পুনরায় চালিত করিয়া আমি আরও দ্বিশত যোজন অতিক্রম করিলাম। অতঃপর সমুদ্রের উপর আগমন করিয়াছি দৃষ্টে শঙ্কিত হইয়া আমি পদব্রজে ভ্রমণ করিতে করিতে এই জনশূন্য নগরীতে আগমন করিয়াছি। (৩৮-৪৬) কুতূহলবশতঃ নৃপজনোচিত বস্ত্র, ভূষণ শয্যাদি সম্বলিত এই রাজপ্রাসাদে প্রবেশকরতঃ সায়ংকালে উদ্যানসরসীতে স্নানান্তে ফলাহারপূর্ব্বক রজনীতে রাজ পর্য্যঙ্কে একাকী শায়িত হইয়া চিন্তা করিতে লাগিলাম, "এই জনশূন্যস্থানে কি করিব? আগামীকল্য অন্য কোথাও গমন করিব, কারণ এখন ত নৃপতি বাহুবলের নিকট হইতে কোনও বিপদের সম্ভাবনা নাই।" এইরূপ চিন্তা করিয়া আমি নিদ্রিত হইলে রজনীর শেষযামে ময়ূরারোহী এক দিব্যবীর আমাকে স্বপ্নে বলিলেন, "ভদ্র, তুমি এইস্থানেই অবস্থান করিবে, অন্য কোথাও গমন করিও না। ভোজন সময়ে তুমি প্রাসাদের মধ্যচত্বরে গমন করিয়া তথায় অপেক্ষা করিবে।" এইকথা বলিয়া তিনি অন্তর্ধান করিলে আমি জাগ্রত হইয়া চিন্তা করিতে লাগিলাম। 'এই দিব্যস্থান নিশ্চয়ই দেব

কার্ত্তিকেয় কর্তৃক নির্ম্মিত হইয়াছে। আমি আমার পূর্ব্বজন্মের সুকৃতির ফলে স্বপ্নে তাহার দর্শন লাভ করিয়াছি। এইনগরে সুখে বাস করিতে সমর্থ হইব বলিয়াই আমার হেথায় আগমন হইয়াছে।" এই আশা হৃদয়ে পোষণ করিয়া আহ্নিকান্তে প্রাসাদের মধ্যচত্বরে অপেক্ষা করিতে থাকিলে ভোজন কালে স্বর্ণপাত্র সমূহ আমার সম্মুখে স্থাপিত হইল এবং আকাশ হইতে উহাদের উপরে ঘৃত, দুগ্ধ, শালিতণ্ডুলান্ন এবং অন্যান্য খাদ্য দ্রব্যাদি ও যে যে আহার্য্য ইচ্ছা করিলাম চিন্তা মাত্রই সে সমস্ত পতিত হইল। এই সমস্ত আহার্য্য গ্রহণ করিয়া দেবতার কৃপায় আমি শান্তি লাভ করিলাম। সুতরাং আমি এই স্থানেই রহিয়া গেলাম এবং প্রতিদিবস চিন্তা করিবামাত্রই আমার নিকট রাজভোগ আসিতে লাগিল। ( ৪৭-৫৭ ) কিন্তু ভার্য্যা অথবা পরিজনবর্গ চিন্তামাত্রই আগমন করে না, তন্নিমিত্ত কাষ্ঠ দ্বারা আমি এই সমস্ত নরনারী নির্ম্মাণ করিয়াছি। সূত্রধর হওয়া সত্ত্বেও এইস্থানে আগমন পূর্ব্বক ভাগ্যবলে আমি একাকী রাজোচিত ঐশ্বর্য্য ভোগ করিতেছি। আমার নাম রাজ্যধর।

এই দেবনির্ম্মিত নগরীতে একটি দিন অবস্থান করুন। আমি যথাশক্তি আপনাদের পরিচর্য্যা করিব।" এইকথা বলিয়া রাজ্যধর নরবাহনদত্ত এবং গোমুখকে নগরীর উদ্যানে লইয়া গেলে তথায় তাহারা বাপী বারিতে স্নান করিয়া কমল দ্বারা শিবের পূজা করিল। অতঃপর তাহারা প্রাসাদের মধ্যচত্বরে ভোজন স্থলে নীত হইয়া সে এবং তাহার মন্ত্রী তাহাদের সম্মুখে স্থাপিত সুখাদ্য সম্ভোগ করিল। রাজ্যধর তাহাদের সম্মুখে দণ্ডায়মান থাকিয়া ইচ্ছামাত্রই ঐ ভোজ্যাদি প্রাপ্ত হইয়াছিল। কোনও অদৃশ্য হস্ত দ্বারা আহার ভূমি সম্মার্জিত হইলে উহারা তাম্বূল এবং আসব গ্রহণ করিয়া তথায় পরমসুখে অবস্থান করিতে লাগিল। রাজ্যধরের ভোজন সমাপ্ত হইলে চিন্তামণি স্বরূপ নগরী অবলোকনে আশ্চর্য্যান্বিত হইয়া সে রজনীতে উত্তম পর্য্যঙ্কে শয়ন করিল। কর্পূরিকার নিমিত্ত ঔৎসুক্যবশতঃ সে বিনিদ্র থাকিলে পর্য্যঙ্কে শায়িত রাজ্যধর তাহার কাহিনী শ্রবণ করিতে আগ্রহান্বিত হইয়া তাহাকে বলিল, "ভদ্র, আপনি নিদ্রিত হইতেছেন না কেন? আপনার ঈপ্সিতা প্রিয়াকে নিশ্চয়ই প্রাপ্ত হইবেন। লক্ষ্মীদেবীর ন্যায় সুন্দরী নারী স্বেচ্ছায় সাহসী বীর প্রত্যাশা করে। আমি ইহার চাক্ষুষ প্রমাণ প্রাপ্ত হইয়াছি। আপনার নিকট সেই বৃত্তান্ত বর্ণনা করিব, শ্রবণ করুন।—

কাশ্মীরাজ বাহুবলের, যাহার কথা পূর্ব্বে বলিয়াছি, তাহার অর্থলোভ সার্থকনামা এক ধনবান দ্বারপাল ছিল। তাহার মানপরা নাম্নী সুন্দরী ভার্য্যা ছিল। (৫৮-৬৯) অর্থলোভের বৃত্তি ছিল বণিকের, অর্থলোভ হেতু ভৃত্যাদিগকে অবিশ্বাস করিয়া তাহাদিগের পরিবর্ত্তে স্বীয় পত্নীর উপর তাহার কার্যভার অর্পণ করিয়াছিল। যদিও এই কার্য্য তাহার মনঃপূত ছিল না তথাপি স্বামীর বাধ্য হওয়ায় বণিকদিগের সহিত ক্রয় বিক্রয়াদি করিত এবং সুরূপা, মধুর বাক্য ও ব্যবহার দ্বারা সকলের হৃদয় জয় করিয়াছিল। পত্নী কর্ত্তৃক বিক্রীত গজ, অশ্ব, রত্ন ও পরিচ্ছদাদিতে প্রচুর অর্থলাভ হওয়ার সে প্রভূত আনন্দ লাভ করিত। একদা দূর দেশ হইতে সুখধন নামক বণিক বহু অশ্ব ও অন্যান্য দ্রব্যাদি সহ আগমন করিলে এই বার্ত্তা শ্রবণ মাত্র অর্থলোভ তাহার ভার্য্যাকে বলিল," প্রিয়ে, বিদেশ হইতে সুখধন নামক বণিক বিংশ সহস্র অশ্ব ও এবং চীন দেশীয় অসংখ্য মনোরম বস্ত্রাদি আনয়ন করিয়াছে। তাহার নিকট গমন করিয়া পঞ্চ সহস্র অশ্ব এবং দশ সহস্র বস্ত্র ক্রয় কর। আমার যে কয়েক সহস্র অশ্ব আছে এবং এই পঞ্চ সহস্র অশ্ব সহ আমি নৃপতির সহিত সাক্ষাৎ করিয়া বাণিজ্য করিতে ইচ্ছা করি। পাপাত্মা অর্থলোভ কর্ত্তৃক মানপরা এইরূপ আদিষ্ট হইয়া সুখধনের নিকট গমন করিলে সে তাহার রূপে আকৃষ্ট হইয়া তাহাকে সাদরে আপ্যায়ন করিল। অশ্ব ও বস্ত্রের নিমিত্ত মূল্য প্রদান করিতে চাহিলে ঐ বণিক কামার্ত্ত হইয়া উহাকে একান্তে লইয়া গিয়া বলিল, "আমি অর্থের পরিবর্ত্তে তোমাকে একটিও ঘোটক অথবা বস্ত্র প্রদান করিব না। কিন্তু যদি তুমি একটি মাত্র রজনী আমার সহিত যাপন কর তবে আমি তোমাকে পঞ্চশত অশ্ব এবং পঞ্চ সহস্র বস্ত্র প্রদান করিব।" (৭০-৮১) এই কথা বলিয়া সে সুন্দরীকে আরও অধিক প্রদান করিতে স্বীকৃত হইল। মুক্ত, অবাধ বিচরণশীলা নারীর প্রতি কে না প্রেমাসক্ত হয়? সে প্রত্যুত্তর করিল, "আমি আমার পতিকে জিজ্ঞাসা করিব। আমি জানি অতিলোভবশতঃ তিনি আমাকে হেথায় প্রেরণ করিবেন।" এই কথা বলিয়া সে গৃহে গমনপূর্ব্বক বণিক সুখধন গোপনে তাহাকে যাহা বলিয়াছিল সে স্বামীর নিকট তাহা প্রকাশ করিলে সেই পাপাত্মা, লোভী পতি তাহাকে বলিল, "প্রিয়ে, যদি তুমি একটি রাত্রির জন্য পঞ্চশত অশ্ব এবং পঞ্চ সহস্র জোড়া বস্ত্র প্রাপ্ত হও তবে তাহাতে কি দোষ আছে? তুমি এখন তাহার নিকট গমন কর এবং প্রাতঃকালে সত্বর

প্রত্যাবর্ত্তন করিবে।" কাপুরুষ পতির এইবাক্য শ্রবণ করিয়া মানপরা মনে মনে চিন্তা করিল, আত্মসম্মান বিক্রয়কারী এই অপদার্থ পতিকে ধিক্! সতত লোভের কথা চিন্তা করিতে করিতে সে তন্ময় হইয়া গিয়াছে। যে উদার-হৃদয় ব্যক্তি আমাকে শতশত অশ্ব এবং সহস্র সহস্র চীনপট্ট দ্বারা একটি রজনীর নিমিত্ত ক্রয় করিতে ইচ্ছুক হইয়াছে সেই বরং আমার পতি হউক।" এইরূপ চিন্তা করিয়া "আমার কিন্তু কোন দোষ নাই", এই কথা বলিয়া সে সুখধনের গৃহে গমন করিল। ( ৮২-৯০ ) তাহাকে আগমন করিতে দর্শন করিয়া এবং জিজ্ঞাসাপূর্ব্বক সমস্ত বৃত্তান্ত অবগত হইয়া সে বিস্মিত হইল এবং তাহাকে প্রাপ্ত হইয়া নিজেকে ভাগ্যবান মনে করিল। সে তৎক্ষণাৎ তাহার পতি অর্থলোভের নিকট ক্রয়মূল্য স্বরূপ যথাস্বীকৃত অশ্ব এবং বস্ত্র প্রেরণ করিল। সেই রজনী মানপরার সহিত যাপন করিয়া বণিকের মনে হইল তাহার যেন সমস্ত মনস্কামনা পূর্ণ হইয়াছে এবং সে অবশেষে তাহার বিত্তরাজির ফলস্বরূপ মূর্ত্তিমতী সম্পদশ্রী লাভ করিয়াছে। প্রাতঃ-কালে ঐ ক্লীব অর্থলোভ পত্নীকে আনয়ন করিবার নিমিত্ত নির্লজ্জের ন্যায় পরিচারকদিগকে প্রেরণ করিলে মানপরা তাহাদিগকে বলিল, "যে পতি আমাকে অন্যের নিকট বিক্রয় করিয়াছে আমি কি প্রকারে তাহার নিকট প্রত্যা-বর্ত্তন করিব? আমি উহার মত লজ্জাহীনা নই। তোমরা প্রস্থান কর। যে ব্যক্তি আমাকে ক্রয় করিয়াছে সেই আমার স্বামী।" পরিচারকদিগকে এই কথা বলিলে তাহারা অর্থলোভের নিকট গমনপূর্ব্বক অধোমুখে মানপরার বক্তব্য পুনরাবৃত্তি করিল। এই কথা শ্রবণ করিয়া সেই নরাধম বলপূর্ব্বক তাহাকে আনয়ন করিতে ইচ্ছা করিলে হরবল নামক তাহার এক মিত্র তাহাকে বলিল, "তুমি তাহাকে সুখধনের নিকট হইতে আনয়ন করিতে সমর্থ হইবে না, কারণ সুখধন বীর পুরুষ এবং আমি তোমার মধ্যে উহার ন্যায় মনুষত্ব দেখিতে পাইতেছি না। তাহার মহত্ত্বে আকৃষ্ট হইয়া একটি নারী তাহার প্রতি অনুরক্তা হওয়ায় তাহার শৌর্য্য বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে, উপরন্তু সেই বীরপুরুষ অন্যান্য বীর অনুচরদিগের দ্বারা পরিবেষ্টিত। ( ৯১-১০০ ) কিন্তু তুমি তোমার পত্নী কর্ত্তৃক পরিত্যক্ত হইয়াছে কারণ তুমি কৃপণের ন্যায় তাহাকে বিক্রয় করিয়াছিলে। ঘৃণ্য হইয়া তুমি কাপুরুষে পরিণত হইয়াছ এবং ভর্ৎসিত হইয়া তুমি ক্লীবত্ব প্রাপ্ত হইয়াছ। উপরন্তু তুমি দুর্বল, শক্তিশালী মিত্র দ্বারা পরিবেষ্টিত নও। সুতরাং কি প্রকারে তোমার প্রতিদ্বন্দ্বীকে পরাজিত করিবে? তুমি স্ত্রী বিক্রয় করিয়াছ, এই উপহাসস্কর ভুল করিও না।" তাহার বন্ধু এই প্রকার বাক্যে তাহাকে বারণ

করা সত্ত্বেও অর্থলোভ কুপিত হইয়া পরিচারকদিগের সহিত সুখধনের গৃহ আক্রমণ করিলে সুখধন স্বীয় মিত্র এবং পরিচারকবর্গের সহিত বহির্গত হইয়া অর্থলোভের সৈন্যনিচয়কে মুহূর্ত্তে অক্লেশে পরাজিত করিল।

অতঃপর অর্থলোভ পলায়নকরতঃ নৃপতির সম্মুখে উপস্থিত হইয়া স্বীয় দুষ্কৃতি গোপনকরতঃ তাহাকে বলিল, "দেব, সুখধন বলপূর্ব্বক আমার পত্নীকে হরণ করিয়াছে। নৃপতি ক্রুদ্ধ হইয়া সুখধনকে বন্দী করিতে চাহিলে সন্ধান নামক তাহার মন্ত্রী রাজাকে বলিল, "প্রভো, আপনি কোন প্রকারেই তাহাকে বন্দী করিতে সমর্থ হইবেন না, কারণ যখন তাহার সহিত আগত একাদশমিত্র তাহার সৈন্যবল বৃদ্ধি করিবে তখন দেখা যাইবে যে তাহার লক্ষাধিক উত্তম ঘোটক আছে। উপরন্তু, এই ব্যাপারে সত্যাসত্য অনুসন্ধান করা হয় নাই। হয়ত দেখা যাইবে যে বিনা কারণে সে এইরূপ কার্য্য করে নাই, সুতরাং একজন দূত প্রেরণপূর্ব্বক এইব্যক্তি এখানে কি বলিতেছে তাহা নির্দ্ধারণ করা যাউক। (১০১-১১০) এই কথা শ্রবণ করিয়া নৃপতি বাহুবল ঘটনাটির অনুসন্ধান করিবার নিমিত্ত সুখধনের নিকট দূত প্রেরণ করিয়া নৃপতির আদেশে বিষয়টি সম্বন্ধে অনুসন্ধান করিলে মানপরা তাহাকে তাহার বৃত্তান্ত নিবেদন করিল। সেই অপরূপ কাহিনী শ্রবণ করিয়া ভূপতি অতিশয় ঔৎসুক্যবশতঃ মানপরার সৌন্দর্য্য অবলোকন করিতে সুখধনের গৃহে আগমন করিলে সৃষ্টিকর্ত্তার বিমোহন রূপশালিনী মানপরা তাহার সম্মুখে নত হইয়া এবং তাহার পদতলে পতিত হইয়া নৃপতি কর্ত্তৃক পৃষ্ট হইলে অর্থলোভের সাক্ষাতে এবং শ্রবণগোচরে স্বমুখে যাহা যাহা ঘটিয়াছিল তৎ সমুদায় বিবৃত করিল। এই কথা শ্রবণ করিয়া নৃপতির উহা সত্য বলিয়া বোধ হইল। কারণ অর্থলোভ নিরুত্তর ছিল। সম্প্রতি কি করা কর্ত্তব্য, সুন্দরীকে জিজ্ঞাসা করা হইলে সে নিশ্চিত হইয়া বলিল, "দেব, যে ক্লীব এবং লোভী ব্যক্তি কোন প্রকার বিপদে পতিত না হইয়া আমাকে অন্য ব্যক্তির নিকট বিক্রয় করিয়াছে আমি এখন কি প্রকারে তাহার নিকট ফিরিয়া যাইব?" এই কথা শ্রবণ করিয়া নৃপতি "সাধু," "সাধু" বলিলে কাম, ক্রোধ এবং লজ্জায় আকুল হইয়া অর্থলোভ বলিল, "দেব, অন্য কোন প্রকার অতিরিক্ত সাহায্য গ্রহণ না করিয়া আমি এবং এই সুখধন সসৈন্যে যুদ্ধ করিলেই প্রতীয়মান হইবে কে সবল এবং কে দুর্ব্বল।" এই কথা শ্রবণ করিয়া সুখধন বলিল, "সৈন্যের কি প্রয়োজন? দ্বন্দ্ব যুদ্ধ হউক। যে জয়ী হইবে সে মানপরাকে পুরস্কার স্বরূপ লাভ করিবে।" ইহা শ্রবণ করিয়া ভূপতি বলিল, "বেশ, তাহাই হউক।" (১১১-১২১)

তখন মানপরা এবং নৃপতির সমক্ষে উহারা অশ্বারোহণে যুদ্ধক্ষেত্রে প্রবেশ করিল। যুদ্ধ আরম্ভ হইলে বর্শাঘাতে অশ্ব আহত হওয়ায় অর্থলোভ ভূতলে পতিত হইল। এই প্রকারে ঘোটক হত হওয়ায় সে আরও তিনবার পতিত হইলে ধর্ম্মযোদ্ধা সুখধন তাহাকে বধ করিতে বিরত হইল, কিন্তু পঞ্চমবার সুখধনের অশ্ব তাহার উপর পতিত হইয়া তাহাকে আহত করিলে নিস্পন্দ অর্থলোভকে তাহার ভৃত্যেরা যুদ্ধক্ষেত্র হইতে অপসারণ করিল। তখন দর্শকেরা সুখধনকে সাধুবাদ প্রদান করিলে নৃপতি তাহাকে যথাযোগ্য সম্মানিত করিল। মানপরাকে সম্মানসূচক পুরস্কার প্রদান করিয়া এবং অর্থলোভের অধর্ম্ম উপার্জ্জিত বিত্ত হরণ করিয়া নৃপতি তাহার পদে অন্য একজনকে নিযুক্তকরতঃ হৃষ্টচিত্তে স্বীয় প্রাসাদে গমন করিল। অন্যান্যের সংশ্রব হইতে বিমুক্ত হইয়া সদ্ব্যক্তিগণ সুখলাভ করেন। সুখধন নিজের দাবী সম্বন্ধে সবলে কৃতনিশ্চয় হইয়া অনুরক্তা ভার্য্যা মানপরার সহিত সুখে বিহার করিতে লাগিল।

এই প্রকারে পত্নী এবং বিত্ত, বীর্য্যহীনকে পরিত্যাগ করিয়া চতুর্দ্দিক হইতে স্বতঃই বীর্য্যবানের নিকট আগমন করে। সুতরাং চিন্তা পরিত্যাগ-পূর্ব্বক নিদ্রিত হউন, আপনি নিশ্চয়ই রাজপুত্রী কর্পূরিকাকে লাভ করিবেন। নরবাহনদত্ত রাজ্যধরের এই সদুপদেশ শ্রবণ করিয়া গোমুখের সহিত নিদ্রিত হইল। (১২২-১৩২)

প্রাতঃকালে রাজকুমার যখন ভোজনান্তে ক্ষণকাল বিশ্রাম করিতেছিল তখন ধীমান্ গোমুখ রাজ্যধরকে বলিল, "প্রভুর নিমিত্ত এরূপ একটি যন্ত্রবিমান প্রস্তুত কর যাহার সাহায্যে কর্পূরসম্ভব নগরীতে গমনপূর্ব্বক উনি উহার প্রিয়তমাকে লাভ করিতে সমর্থ হইবেন।" এইপ্রকারে অনুরুদ্ধ হইয়া ঐ সূত্রধর পূর্ব্বের ন্যায় একটি বায়ুচালিত যান নির্ম্মাণ করিয়া নরবাহনদত্তকে উপঢৌকন স্বরূপ প্রদান করিল। অতঃপর সেই মনোরথের ন্যায় দ্রুত গমনশীল যন্ত্রবিমানে গোমুখের সহিত ব্যোমপথে তাহারা সাহস দর্শনোন্মুখ বীচিবিক্ষুব্ধ মকরাদিপূর্ণ সমুদ্র লঙ্ঘন করিয়া তাহার তীরস্থিত কর্পূরসম্ভব নগরীতে উপস্থিত হইল। বিমানযান আকাশ হইতে অবতরণ করিলে নরবাহনদত্ত এবং গোমুখ উহা পরিত্যাগ করিয়া সকুতূহলে নগরীতে ইতস্ততঃ বিচরণ করিতে লাগিল। জনগণকে জিজ্ঞাসা করিয়া অভীষ্ট নগরীতেই আগমন করিয়াছে এই বিষয়ে কৃত নিশ্চয় হইয়া সে প্রহৃষ্ট মনে রাজপ্রসাদের নিকট উপস্থিত হইয়া জনৈকা বৃদ্ধার একটি সুরম্য গৃহ অবলোকন করিয়া তথায় প্রবেশকরতঃ বাস

করিবার ইচ্ছা প্রকাশ করিলে বৃদ্ধা তাহাকে সসম্মানে অভ্যর্থনা করিল। কৌশলে সমস্ত অবগত হইবার নিমিত্ত সে অচিরে বৃদ্ধাকে জিজ্ঞাসা করিল, "আর্য্যে, এই নগরীর নৃপতির নাম কি? তাহার কয়টি সন্তান এবং তাহারা দেখিতে কিরূপ? আমরা বিদেশী" বৃদ্ধাকে এই কথা বলিলে তাহার সুন্দরাকৃতি দর্শন করিয়া সে প্রত্যুত্তর করিল, "মহাভাগ, আপনাকে সমস্তই বলিব, শ্রবণ করুন,—এই কর্পূরসম্ভব নগরীতে কর্পূরক নামক নৃপতি বাস করেন। (১৩৩-১৪৩) নিঃসন্তান হওয়ায় তিনি সন্তান লাভার্থ ভার্য্যা বুদ্ধিকারীর সহিত অনাহারে শিবের আরাধনা করেন। তিনরাত্র এইপ্রকারে অনাহারে তপশ্চর্য্যা করিলে মহাদেব স্বপ্নে তাহাকে বলেন, "উত্থিত হও, পুত্রাপেক্ষাও শ্রেষ্ঠা তোমার এক কন্যারত্ন জন্মগ্রহণ করিবে যাহার স্বামী বিদ্যাধরদিগের অধিপতি হইবে।" শিব কর্ত্তৃক এইরূপে আদিষ্ট হইয়া প্রাতঃকালে নিদ্রাভঙ্গান্তে রাজ্ঞী বুদ্ধিকারীর নিকট স্বপ্নবৃত্তান্ত প্রকাশ করিয়া তিনি প্রহৃষ্টচিত্তে রাজ্ঞীর সহিত উপবাসভঙ্গ-করতঃ পারণ করিলেন। অতঃপর রাজ্ঞী, অন্তঃসত্ত্বা হইলে যথাকালে তাহার একটি সর্ব্বাঙ্গ সুন্দরী কন্যা জন্মগ্রহণ করিল। সে রূপলাবণ্যে সূতিকা-গৃহের দীপাবলী এমত নিষ্প্রভ করিল যে মনে হইল তাহারা যেন দীর্ঘনিঃশ্বাস দ্বারা কজ্জল মাত্র উৎপাদন করিতেছে। নৃপতি মহোৎসব-করতঃ স্বীয় নামানুসারে তাহার নাম রাখিলেন কর্পূরিকা। সেই লোকলোচনচন্দ্রিমা রাজপুত্রী কর্পূরিকা সম্প্রতি যৌবনপ্রাপ্তা হইয়াছে এবং তাহার পিতা নৃপতি এখন তাহাকে বিবাহ দিতে ইচ্ছা করে। কিন্তু সেই পুরুষবিদ্বেষিনী উগ্রস্বভাবা কন্যা কিছুতেই সম্মত হইতেছে না। যখন তাহার সখি, আমার কন্যা তাহাকে প্রশ্ন করে, "কন্যা জন্মের একমাত্র ফল বিবাহ করিতে তুমি ইচ্ছুক নও কেন?" তখন সে প্রত্যুত্তর করে, "আমি জাতিস্মর। আমার পূর্ব্বজন্মেই ইহার কারণ ঘটিয়াছিল। আমি বলিতেছি; মনোযোগপূর্ব্বক অনুধাবন কর—

### রাজহংসীরূপে জাত রাজপুত্রী কর্পূরিকার কাহিনী

সমুদ্রতীরে একটি বিশাল চন্দন তরু আছে। (১৪৪-১৫৪) ইহার সমীপে ফুল্লনলিনী শোভিত একটি তড়াগ বিদ্যমান। পূর্ব্বজন্মের কর্ম্মফলে আমি তথায় রাজহংসী হইয়া বাস করিতাম। আমার পতি একটি রাজহংসের সহিত সমুদ্রভয়ে ভীত হইলে সেই চন্দন পাদপে আমি নীড় নির্ম্মাণ করিয়াছিলাম। সেই নীড়ে বাসকালে আমার পুত্রসন্তান

সমূহ জন্মগ্রহণ করিলে বলবান সমুদ্রতরঙ্গ উহাদিগকে হরণ করিল। শোকাপ্লুত হইয়া আমি আহার ত্যাগ করিয়া সমুদ্রতীরস্থ একটি শিবলিঙ্গের নিকট অবস্থান করিতে লাগিলাম। আমার পতি সেই রাজহংস আমার নিকট আগমন করিয়া বলিল, "মৃত সন্তানদিগের নিমিত্ত শোক করিতেছ কেন? আমাদের অন্যান্য সন্তান হইবে। জীবিত থাকিলে সমস্তই প্রাপ্ত হওয়া যায়।" তাহার বাক্য শরের ন্যায় হৃদয়ে বিদ্ধ হইলে আমি ভাবিতে লাগিলাম, "পাপী পুরুষেরা স্বীয় শিশুঅপত্যদিগের প্রতি এইপ্রকার স্নেহহীন এবং তাহাদের ভক্তিমতী স্ত্রীদিগের প্রতি এইরূপ নিষ্করুণ। এইরূপ পতি দ্বারা আমার কি হইবে এবং যে দেহ কেবলমাত্র দুঃখ আনয়ন করে তাহারই বা কি প্রয়োজন? এইরূপ চিন্তা করিয়া শিবলিঙ্গের সম্মুখে নত হইয়া এবং তাহার প্রতি ভক্তি হৃদয়ে ধারণ-পূর্ব্বক আমার রাজহংস পতির সমক্ষে এই প্রার্থনা করিলাম, "পরজন্মে আমি যেন জাতিস্মর রাজকন্যা হইয়া জন্মগ্রহণ করি" এবং অতঃপর সমুদ্রে ঝম্প প্রদান করিলাম। তাহার ফলে এখন যেমন দেখিতে পাইতেছ, এই জন্মে রাজকুমারী হইয়া জন্মগ্রহণ করিয়াছি। পূর্ব্বজন্মের পতির নির্দ্দয় ব্যবহার স্মরণ থাকায় আমি বিবাহ করিতে অনিচ্ছুক। ইহার পর যাহা হইবার তাহা ভাগ্যদেবীর উপর নির্ভর করে।" রাজকুমারী একান্তে আমার দুহিতাকে এই কথা বলিলে সে আমার নিকট আগমনকরতঃ তাহা বলিয়াছে।"

"বৎস, তুমি যাহা জিজ্ঞাসা করিয়াছিলে তাহার উত্তর প্রদান করিয়াছি। (১৫৫-১৬৭) ঐ রাজকুমারী নিশ্চয়ই তোমার ভাবী পত্নী। বহুপূর্ব্বেই দেব শম্ভু বলিয়াছিলেন যে রাজকুমারী বিদ্যাধরদিগের ভাবী রাজচক্রবর্তীর পত্নী হইবে। তোমার তিলক ইত্যাদি শুভচিহ্ন দৃষ্টে আমার ধারণা হইতেছে যে তুমি ঐ উদ্দেশ্যেই বিধাতা কর্ত্তৃক আনীত কোনও মহাপুরুষ হইবে। গাত্রোত্থান কর, দেখা যাউক আমার গৃহে কি খাদ্য দ্রব্যাদি আছে। এই কথা বলিয়া বৃদ্ধা ভোজ্যদ্রব্যাদি আনয়ন করিল এবং নরবাহনদত্ত ও গোমুখ সেই রজনী তথায় যাপন করিল। প্রাতঃকালে গোপনে গোমুখের সহিত পরামর্শ করিয়া বৎসেশ্বরাত্মজ পাশুপত সন্ন্যাসীর বেশ ধারণপূর্ব্বক গোমুখের সহিত রাজদ্বারে আগমনকরতঃ পুনঃ পুনঃ "হায় আমার রাজ-হংসি, হায় আমার রাজহংসি" বলিয়া চিৎকারকরতঃ ইতস্ততঃ বিচরণ করিতে লাগিল এবং জনগণেরা তাহাদের দিকে দৃষ্টিনিবদ্ধ করিয়া রহিল। চেটিকাবৃন্দ তাহাকে এইরূপ করিতে দর্শন করিয়া সবিস্ময়ে রাজপুত্রী

কর্পূরিকাকে বলিল, 'দেবি, রাজদ্বারে আমরা দ্বিতীয় সঙ্গীসহ এক মহাব্রতী যুবককে দেখিলাম, সৌন্দর্য্যে যিনি অদ্বিতীয়। তিনি সতত "হায় আমার রাজহংসি, হায় আমার রাজহংসি" রব করিয়া সকল স্ত্রী চিত্ত বিমোহন করিতেছেন। ( ১৬৮-১৭৬ ) পূর্ব্বজন্মের রাজহংসী রাজপুত্রী এই কথা শ্রবণ করিয়া চেটিকাগণ কর্তৃক তাহাকে সেই বেশেই ঔৎসুক্যবশতঃ স্বসমীপে আনয়ন করিল এবং সে দেখিল যে ঐ মহাব্রতী যেন শিবার্চ্চনায় প্রতিজ্ঞাবদ্ধ অপরূপ সুন্দর নবীন কন্দর্প দেব। রাজপুত্রীর দিকে দৃষ্টিপাত করিলে বিস্ময়োৎফুল্ল নয়নে সকৌতূহলে বলিল, "আপনি নিরন্তর কেন, "হায়! আমার রাজহংসি, হায়! আমার রাজহংসি" বলিয়া রব করিতেছেন?" তখন তাহার সঙ্গী উত্তর করিল, "দেবী, আমি সংক্ষেপে ইহার কারণ বলিতেছি, আপনি শ্রবণ করুন"।

'পূর্ব্বজন্মে জন্মান্তরের কর্ম্মফলে ইনি রাজহংসরূপে জন্মগ্রহণকরতঃ সমুদ্রতীরস্থ একটি বৃহৎ সরসীর নিকট চন্দনপাদপে কুলায় নির্ম্মাণ করিয়া তথায় পত্নীর সহিত বাস করিতেন। দৈবক্রমে সমুদ্রতরঙ্গে কুলায়স্থিত সন্ততি সমূহ অপহৃত হইলে ইহার পত্নী শোকান্বিত হইয়া সমুদ্রে ঝম্প প্রদান করিয়াছিল। তখন ইনি পত্নী বিরহে পক্ষীজন্মে বীতশ্রদ্ধ হইয়া দেহত্যাগ করিবার নিমিত্ত মনে মনে সংকল্প করিলেন, "আমি যেন পরজন্মে জাতিস্মর রাজপুত্ররূপে জন্মগ্রহণ করি এবং এই ধর্ম্মশীলা রাজহংসীও যেন জাতিস্মর হইয়া আমার পত্নী হয়।" অতঃপর শিবের আরাধনা করিয়া শোকতাপানলে দগ্ধ হইয়া সমুদ্রবারিতে দেহ নিক্ষেপ করিয়াছিলেন। শুভে, সম্প্রতি ইনি জাতিস্মর হইয়া কৌশাম্বীর বৎসরাজের তনয় নরবাহনদত্তরূপে জন্মগ্রহণ করিয়াছেন। ( ১৭৭-১৮৭ ) ইহার জন্ম সময়ে সুস্পষ্ট দৈববাণী হইয়াছিল "এই কুমার অখিল বিদ্যাধরদিগের রাজচক্রবর্ত্তী হইবে। কালক্রমে যৌবরাজ্যে অভিষিক্ত হইবার পর ইহার পিতা ইহাকে কোন কারণবশতঃ নারীরূপে জাতা দিব্যরূপা দেবী মদনমঞ্চুকার সহিত পরিণয়সূত্রে আবদ্ধ করেন। অতঃপর হেমপ্রভ নামক বিদ্যাধরাধিপের দুহিতা রত্নপ্রভা স্বয়ং ইহাকে স্বেচ্ছায় পতিত্বে বরণ করেন। তথাপি ইনি বাল্যাবধি তাহার ভৃত্য আমাকে বলিয়াছেন যে রাজহংসীর কথা চিন্তা করিয়া হৃদয়ে শান্তি লাভ করিতে পারিতেছে না। একদিন মৃগয়ার্থ বহির্গত হইলে ইনি এবং আমি দৈবাৎ অরণ্যে এক সিদ্ধা তাপসীর সাক্ষাৎ লাভ করিয়াছিলাম। কথাপ্রসঙ্গে তিনি অনুগ্রহপূর্ব্বক বলিলেন, "বৎস, কর্ম্মফলে স্মরদেব রাজহংস হইয়াছিলেন এবং যখন তিনি সমুদ্রতীরে একটি চন্দনবৃক্ষে বাস করিতেছিলেন তখন অভিশাপগ্রস্তা এক দিব্য

রমণী তাহার প্রিয়তমা ভার্য্যা হইয়াছিল। সমুদ্রবারিতে তাহার অপত্যসমূহ অপহৃত হইলে সে সমুদ্রে আত্মবিসর্জন করিয়াছিল এবং অবশেষে রাজহংসও ঝম্প প্রদান করিয়াছিল। সম্প্রতি শিবের প্রসাদে সেই তুমি বৎসরাজের পুত্ররূপে জন্মগ্রহণ করিয়াছ। বৎস, তুমি জাতিস্মর হওয়াতে তাহা অবগত আছ। সেই রাজহংসী সমুদ্রতীরবর্ত্তী কর্পূরসম্ভব নগরীতে কর্পূরিকা নাম গ্রহণপূর্ব্বক রাজকুমারী হইয়া জন্মগ্রহণ করিয়াছে। (১৮৮-১৯৭) অতএব বৎস, তুমি তথায় গমনপূর্ব্বক তাহাকে পত্নীরূপে লাভ কর।" সিদ্ধা তাপসী এই কথা বলিয়া অন্তরীক্ষে অন্তর্হিতা হইলেন এবং আমার প্রভু এই বার্ত্তা শ্রবণান্তর তৎক্ষণাৎ আমাকে সঙ্গে লইয়া এইস্থানে আগমন করিবার নিমিত্ত যাত্রা করিয়াছিলেন।

আপনার প্রতি প্রেমবশতঃ শত শত বিপদ অতিক্রমকরতঃ স্বীয় জীবন বিপন্ন করিয়া তিনি সমুদ্রতীরে উপনীত হইয়াছিলেন। তথায় হেমপুরে রাজ্যধর নামক এক সূত্রধরের সহিত সাক্ষাৎ হইলে সে আমাদিগকে একটি অদ্ভুত বিমান যন্ত্র প্রদান করিয়াছিল। আমাদের সাহসের মূর্ত্ত প্রতীক-স্বরূপ ঐ ভয়প্রদ যানে আরোহনপূর্ব্বক দুস্তর সাগর লঙ্ঘনান্তে আমরা এই নগরীতে উপনীত হইয়াছি। দেবি, এই নিমিত্ত আমার প্রভু, "হায়! রাজহংসি" বলিয়া ভ্রমণ করিতে করিতে আপনার সকাশে আগমন করিয়াছেন। আপনার অপরূপ মুখচন্দ্রিমা দর্শন করিয়া তিনি প্রফুল্ল হইয়াছেন এবং তাহার অগণিত দুঃখের তমোরাজি অপসৃত হইয়াছে। (১৯৫-২০৪) (এই স্থানে শ্লোকার্দ্ধ লুপ্ত) এখন আপনার নীলকমল মাল্যসদৃশ দৃষ্টিদ্বারা আপনার পূজনীয় অতিথিকে সম্মানিত করুন।" স্বীয় স্মরণাগত বৃত্তান্তের সহিত সামঞ্জস্য থাকায় গোমুখের মিথ্যাভাষণকে তাহার সত্য বলিয়া প্রতীতি হইল এবং প্রেমাসক্ত হৃদয়ে সে চিন্তা করিতে লাগিল, "আমার পতি তবে আমার প্রতি অনুরক্তই ছিলেন। আমার নিরাশ হইবার কোন কারণ ছিল না।" সে বলিল, "আমিই সত্য সত্য সেই রাজহংসী। আমার কি সৌভাগ্য যে আমার নিমিত্ত দুই জন্মভর কষ্ট স্বীকার করিয়াছেন। আমি প্রেমানুরক্তা আপনার দাসী।" এই কথা বলিয়া সে নরবাহনদত্তকে স্নানাদি এবং অন্যান্য উপচারাদি দ্বারা সম্মানিত করিয়া পরিচারিকাদিগের প্রমুখাৎ এই বৃত্তান্ত পিতার নিকট ব্যক্ত করিলে নৃপতি ইহা শ্রবণমাত্র তাহার সমীপে আগমন করিল। কন্যা বিবাহ করিতে ইচ্ছুক হইয়াছে দেখিয়া এবং সমুদয় রাজচক্রবর্ত্তী লক্ষণোপেত নরবাহনদত্তকে বররূপে প্রাপ্ত হইয়া নিজেকে ভাগ্যবান মনে করিল। যথাবিধি তাহার কন্যা কর্পূরিকা নরবাহনদত্তের হস্তে সমর্পিত

হইল এবং প্রত্যেকবার পূতবহ্নি প্রদক্ষিণের সময় নৃপতি তাহাকে তিনকোটি সুবর্ণমুদ্রা এবং তৎপরিমাণ কর্পূররাশি প্রদান করিলে মনে হইল যেন মেরু এবং কৈলাসম্বয় পার্ব্বতীর বিবাহ নিরীক্ষণার্থ আগত হইয়া বিভবশোভা দর্শন করিতেছেন। মনোভিলাষ পূর্ণ হওয়াতে নৃপতি কর্পূরক নরবাহনদত্তকে দশকোটি উত্তমবস্ত্র এবং তিনশত সালংকারা দাসীও প্রদান করিলেন। উদ্বাহান্তে প্রেমের প্রতিমূর্ত্তিস্বরূপ কর্পূরিকার সহিত নরবাহনদত্ত দিবস যাপন করিতে লাগিল। মাধবীবল্লরীর সহিত বসন্তোৎসবের সঙ্গম তুল্য দম্পতির মিলনে কাহার হৃদয় উদ্ভাসিত হইল না? (২০৬-২১৮)

পরদিবস সিদ্ধমনোরথ নরবাহনদত্ত কর্পূরিকাকে বলিল, "চল, আমরা কৌশাম্বী প্রয়াণ করি।" সে প্রত্যুত্তর করিল, "তাহাই যদি করিতে হয় তবে আমরা এখনই তোমার আকাশগামী যানে আরোহণ করিয়া তথায় গমন করি না কেন? যদি উহা ক্ষুদ্রায়তন হয় তবে আমি একটি বৃহত্তর যান সংগ্রহ করিব, কারণ এই স্থানে বিদেশ হইতে আগত প্রাণধর নামক যন্ত্রবিমানযান নির্ম্মাতা সূত্রধর বাস করে। আমি তাহাকে ঐ প্রকার একটি যান নির্ম্মাণ করিতে আদেশ প্রদান করিব!" এই কথা বলিয়া সে প্রতীহারকে বলিল, "যাননির্ম্মাতা প্রাণধরের নিকট গমন করিয়া আমাদের গমনের নিমিত্ত একটি ব্যোমগামীযান নির্ম্মাণ করিতে আদেশ কর।" প্রতীহারকে বিদায় করিয়া কর্পূরিকা চেটী মুখে পিতার নিকট তাহার প্রস্থানেচ্ছার বার্ত্তা প্রেরণ করিল। এই বার্ত্তা শ্রবণান্তর নৃপতি যখন তথায় আগমন করিতে উদ্যত হইল তখন নরবাহনদত্ত চিন্তা করিতে লাগিল, "রাজ্যধর রাজরোষভয়ে পলায়িত যে ভ্রাতার কথা বলিয়াছিল এই প্রাণধর নিশ্চয়ই সেই ব্যক্তি হইবে।" সে যখন এই কথা চিন্তা করিতেছিল তখন নৃপতি অচিরে আগমন করিল এবং যন্ত্রবিৎ প্রাণধরও প্রতীহারের সহিত আগমন করিয়া বলিল, "আমার সদ্য প্রস্তুত একটি বৃহৎ যান আছে। উহা অনায়াসে এই মুহূর্ত্তেই সহস্র সহস্র ব্যক্তি বহন করিতে পারিবে। (২১৯-২২৮) যন্ত্রবিৎ এই কথা বলিলে নরবাহনদত্ত বলিল, "সাধু! সাধু" এবং অতঃপর তাহাকে সাগ্রহে জিজ্ঞাসা করিল, "তুমি কি নানা যন্ত্র প্রয়োগবেত্তা রাজ্যধরের ভ্রাতা?" তখন প্রাণধর তাহাকে প্রণাম করিয়া বলিল, "আমিই তাহার সেই ভ্রাতা। কিন্তু দেব, আপনি আমাদের বৃত্তান্ত কি প্রকারে অবগত হইলেন?" তখন কি প্রকারে রাজ্যধরের সহিত সাক্ষাৎ হইয়াছিল এবং রাজ্যধর তাহাকে যাহা বলিয়াছে তৎসমস্তই নরবাহনদত্ত প্রাণধরকে বলিল। প্রাণধর সানন্দে যন্ত্র-বিমান আনয়ন করিলে শ্বশুরের নিকট হইতে বিদায় গ্রহণ করিয়া, শ্বশুরে

সাদরে বিদায় সম্ভাষণ করিলে গোমুখের সহিত নরবাহনদত্ত যন্ত্রযানে আরোহণ করিল। কিন্তু প্রথমে সে দাস, কর্পূর ও স্বর্ণাদি যানে বোঝাই করিয়াছিল। রাজার অনুমতি গ্রহণ করিয়া সে প্রাণধরকে তাহার সহিত লইল এবং মুখ্য প্রতীহার ও নবপরিণীতা বধূ কর্পূরিকাও তাহার সহিত গমন করিল। শ্বশ্রূমাতা যাত্রারম্ভে মঙ্গলাচরণ করিলেন এবং তাহার উত্তমবস্ত্রসম্ভার হইতে সে ব্রাহ্মণদিগকে বস্ত্র দান করিল। সে প্রাণধরকে বলিল, "আমরা অগ্রে সমুদ্রতীরে রাজ্যধরের নিকট গমন এবং পরে গৃহে গমন করিব।" প্রাণধর যন্ত্রযানটি পরিচালনা করিতেছিল এবং নরবাহনদত্ত সস্ত্রীক স্বীয় সফল মনোরথের ন্যায় দ্রুত আকাশপথে উড্ডীন হইল। মুহূর্ত্ত মধ্যে সমুদ্র লঙ্ঘন করিয়া তাহারা রাজ্যধরের সমুদ্রতীরস্থ আবাসস্থল হেমপুর নগরে আগমন করিল। (২২৯-২৩৯) রাজ্যধর তাহাকে প্রণাম করিল এবং ভ্রাতাকে দর্শন করিয়া আহ্লাদিত হইল। তাহার পরিচারিকা না থাকায় নরবাহনদত্ত তাহাকে কতিপয় পরিচারিকা দান করিয়া সম্মানিত করিলে সে অতিশয় আনন্দিত হইল। জ্যেষ্ঠভ্রাতার প্রস্থানে অশ্রুপূর্ণ নয়নে রাজ্যধর বিদায় গ্রহণ করিলে রাজকুমার সেই বিমানেই কৌশাম্বী গমন করিল। অকস্মাৎ পরিচারিকাবৃন্দ এবং নববধূর সহিত নরবাহনদত্তকে উত্তমযানে আরোহণপূর্ব্বক আকাশ হইতে অবতরণ করিতে দর্শন করিয়া জনসমূহ অতিশয় পুলকিত হইল। পৌরজনের আনন্দ কল্লোলে পুত্রের আগমন বার্ত্তা বিদিত হইয়া পিতা বৎসরাজ সানন্দে রাজ্ঞী, মন্ত্রিবর্গ, পুত্রবধূ এবং অন্যান্য জনগণের সহিত পুত্রের সাক্ষাৎলাভ করিতে গমন করিল। বধূর সহিত পুত্র তাহার চরণে প্রণত হইলে সে তাহাকে সানন্দে অভ্যর্থনা করিল এবং বিমান-যোগে আগমন করাতে সে মনে করিল যে তাহার পুত্র, যে ভবিষ্যতে খেচর বিদ্যাধরদিগের রাজচক্রবর্ত্তী হইবে, তাহাই যেন সূচিত হইল। মাতা বাসবদত্তা পদ্মাবতীর সহিত তাহাকে আলিঙ্গন করিলে তাহার নয়ন হইতে পতিত অশ্রুবিন্দু যেন পুত্রের অদর্শনজনিত দুঃখগ্রন্থি মোচন করিল। (২৪০-২৪৫) পত্নী রত্নপ্রভা ও মদনমঞ্চুকাও তাহার প্রতি অনুরাগবশতঃ ঈর্ষ্যামুক্ত হইয়া তাহার পদালিঙ্গনকরতঃ সঙ্গে সঙ্গে তাহার হৃদয় জয় করিল। যৌগন্ধরায়ণ প্রমুখ তাহার পিতার মন্ত্রিবর্গ এবং মরুভূতি প্রমুখ স্বীয় মন্ত্রিবর্গ তাহাকে প্রণাম করিলে সে তাহাদিগকে যথাযোগ্য পুরস্কৃত করিল। বৎসরাজকে অগ্রে স্থাপন করিয়া নববধূ কর্পূরিকা যথাবিধি সুষ্ঠুভাবে প্রণতা হইলে তাহারা সকলে তাহাকে সানন্দে অভ্যর্থনা করিল। মনে হইল যেন উত্তম অঞ্চল সমন্বিত বস্ত্রস্বরূপ তীর সংযুক্ত

অম্বুধি অতিক্রম করিয়া শত দিব্যাঙ্গনা পরিবৃতা হইয়া অনুজা অমৃতের সহিত লক্ষ্মী দেবী পতি কর্ত্তৃক আনীতা হইয়াছেন। যানে আনীত বহু কোটি সুবর্ণ বস্ত্র এবং কর্পূরের খণ্ড প্রদান করিয়া বৎসরাজ কর্পূরিকার পিতার প্রতীহারকে অভিনন্দিত করিল এবং তাহার পুত্র নরবাহনদত্তের উপকারক যান নির্ম্মাতারূপে পুত্র কর্ত্তৃক নির্দ্দিষ্ট প্রাণধরকেও সম্মানিত করিল। অতঃপর গোমুখকেও সম্মানিত করিয়া নৃপতি সানন্দে তাহাকে জিজ্ঞাসা করিল, "তুমি কি প্রকারে রাজকন্যাকে প্রাপ্ত হইয়াছিলে এবং এই স্থান হইতে গমন করিয়াছিলে?" তখন গোমুখ, বৎসরাজ, তাহার পত্নীগণ এবং মন্ত্রিবর্গকে মৃগয়া গমন হইতে আরম্ভ করিয়া, তাপসীর সহিত সাক্ষাৎ, রাজ্যধর প্রদত্ত যানে সমুদ্র লঙ্ঘন, বিবাহে অনিচ্ছুকা সপরিচারিকা কর্পূরিকা লাভ ও যে পথে গমন করিয়াছিল সেই পথেই প্রাণধরকে লাভ করিয়া তৎপ্রদত্ত যানে প্রত্যাবর্ত্তন ইত্যাদি বৃত্তান্ত একান্তে সবিস্তারে বর্ণনা করিলে তত্রস্থ সকলে আনন্দে ও বিস্ময়ে মস্তক কম্পিত করিয়া বলিল, মৃগয়া, তাপসী, সমুদ্র তীরে যন্ত্রকুশলী সূত্রধর রাজ্যধর, তন্নির্মিত যানে সমুদ্র লংঘন এবং ঐ প্রকার বিমানযন্ত্র নির্ম্মাতা অন্য এক সূত্রধরের পূর্ব্বেই সমুদ্রের অপর তীরে গমন, এই সমস্তের সমন্বয় কিরূপ বিস্ময়-করই না হইয়াছিল! প্রকৃত কথা হইতেছে এই যে ভাগ্যদেবী ভব্যদিগকে শুভ সিদ্ধি প্রাপ্তির উপায় রচনা করিয়া দিয়া থাকেন। অতঃপর সকলে গোমুখের প্রভুভক্তির প্রশংসা করিল। কর্পূরিকাও যাত্রাপথে পতিপরায়ণা পত্নীর ন্যায় বিদ্যাবলে পতিকে রক্ষা করায় সকলের প্রশংসা অর্জ্জন করিল। তখন বিমানযানভ্রমণজনিত ক্লান্তি বিস্মৃত হইয়া বিমানারোহিগণ নরবাহনদত্তের সহিত তাহার পিতা, মাতা, পত্নীবর্গ এবং অন্যান্য আত্মীয় স্বজন সমভিব্যাহারে প্রাসাদে প্রবেশ করিল। তদ্দর্শনার্থ আগত বন্ধু এবং স্বজনগণ প্রদত্ত রাশি রাশি সুবর্ণে তাহার কোষাগার পূর্ণ হইল এবং সে তাহাদিগকে যথোপযুক্ত সম্মানিত করিল। প্রাণধর ও তাহার শ্বশুরের প্রতীহারকেও সে প্রচুর বিত্ত প্রদান করিল। ভোজনান্তে প্রাণধর অচিরে সবিনয়ে তাহার সমীপে নিবেদন করিল, "দেব, নৃপতি কর্পূরক আমাদিগকে আদেশ করিয়াছেন, "পতির প্রাসাদে আমার দুহিতা উপনীত হওয়া মাত্রই তোমরা সত্বর আগমনকরতঃ তাহার পহুঁছানের সংবাদ আমাকে বিজ্ঞাপিত করিবে।" সুতরাং আমাদিগকে এই মুহূর্ত্তেই তথায় গমন করিতে হইবে। (২৪৬-২৬২) নৃপতির নিকট কর্পূরিকার স্বহস্ত লিখিত পত্র আমাদিগকে প্রদান করুন। নতুবা কন্যাসক্ত নৃপতির হৃদয়

শান্ত হইবে না। স্বয়ং কভু বিমানে আরোহণ করেন নাই বলিয়া তাহার ভয় হইয়াছে যে আমরা বিমান হইতে অধোদেশে পতিত হইব। সুতরাং আমাকে লিপিকাটি প্রদান করুন এবং বিমানে গমনেচ্ছু এই মুখ্য প্রতীহার-কেও আমার সহিত গমন করিতে আজ্ঞা করুন। যুবরাজ, আমি সপরিবারে এই স্থানে প্রত্যাবর্ত্তন করিব, কারণ আপনার পদাম্বুজযুগল বিহীন হইয়া আমি তিষ্ঠিতে সমর্থ হইব না।" প্রাণধর এই কথা বলিলে বৎসরাজ-সুত তৎক্ষণাৎ কর্পূরিকাকে উপবিষ্ট করাইয়া নিম্নোক্তরূপ পত্র লিখাইল, "পিতঃ, আমার জন্য চিন্তা করিও না। আমি উত্তম পতির প্রেম ও সুখের অংশীদার হইয়াছি। বরপতিকে প্রাপ্ত হইয়া লক্ষ্মীদেবী কি অম্বুধির চিন্তার কারণ হইয়াছিলেন?" স্বহস্ত লিখিত এই লিপিকা প্রদান করিলে বৎসরাজপুত্র প্রাণধর এবং প্রতীহারকে সসম্মানে বিদায় প্রদান করিল। সকলের হৃদয়ে বিস্ময় উৎপাদনকরতঃ তাহারা যানারোহণে বায়ুপথে সমুদ্র লঙ্ঘনপূর্ব্বক কর্পূরসম্ভব নগরীতে উপনীত হইল। (২৬৩-২৭০) পতির প্রাসাদে আগমনবার্ত্তা সম্বলিত কন্যার পত্র পাঠ করিয়া নৃপতি কর্পূরক সন্তোষ লাভ করিল। পরদিবস প্রাণধর নৃপতির নিকট হইতে বিদায় গ্রহণপূর্ব্বক রাজাধ্বরের সহিত সাক্ষাৎ করিয়া সপরিবারে নরবাহনদত্ত সমীপে আগমন করিল। স্বীয় কার্য্য সাধনান্তে প্রত্যাগমন করিলে নরবাহনদত্ত তাহাকে স্বীয় প্রাসাদের সন্নিকটে প্রচুর জীবনবৃত্তিসহ একটি গৃহ দান করিল এবং স্বয়ং পত্নীদিগের সহিত বিমানে ইতস্ততঃ ভ্রমণ করিয়া ভাবী বিদ্যাধররাজচক্রবর্ত্তীর বিমান ভ্রমণের অনুশীলন করিতে লাগিল।

এইরূপে সুহৃদবর্গ, অনুচরবর্গ এবং পত্নীদিগের আনন্দ উৎপাদন করিয়া এবং রত্নপ্রভা ও মদনমঞ্চুকার অতিরিক্ত তৃতীয়া ভার্য্যারূপে কর্পূরিকাকে প্রাপ্ত হইয়া বৎসরাজপুত্র সুখে দিবস অতিবাহিত করিতে লাগিল। (২৭১-২৭৫)

ইতি মহাকবি শ্রীসোমদেব ভট্ট বিরচিত
কথাসরিৎসাগরের রত্নপ্রভা লম্বকের নবম তরঙ্গ সমাপ্ত।
শ্লোক সংখ্যা—২৭৫
ক্রমিক সংখ্যা—৭৩৬৩
ইতি রত্নপ্রভা নামক সপ্তম লম্বক সমাপ্ত।

## দ্বিতীয় খণ্ডের নির্ঘণ্ট

শ্বদ্ধিপত্র

| পৃষ্ঠা | পঙ্‌ক্তি | মুদ্রণ প্রমাদ | হওয়া উচিত |
|---|---|---|---|
| ৩ | শেষ | মহীষ | মহী |
| ,, | ২৪ | মিকট | নিকট |
| ,, | ৬ | পরজন্মের | পরজন্মেও |
| ,, | শেষ হইতে ৪ | সরোবর স্তীস্থর | সরোবর তীরস্থ |
| ,, | ১২ | মুখের | মুর্খের |
| ২৭ | শেষ হইতে ৩ | গরুর | গরুড় |
| ৪৬ | শেষ | হাগিল | লাগিল |
| ৫৮ | শেষ হইতে ১২ | হইয়া | হইয়া মঠোপরি অধিষ্ঠান করিতে লাগিল। তখন হরস্বামী নিম্নে দণ্ডায়মান হইয়া |
| ৫৫ | ৪ | বিষ্ণদেব | বিষ্ণুদত্ত |
| ৫৬ | শেষ হইতে ৪ | দ্বারা | দ্বারা ঐ করোটিকে আঘাত করিয়া উহা চূর্ণ করিল। মস্তিষ্কবসাদি নির্গত হইয়া তাহার মুখে প্রবেশ করিল, সে যেন ঐ বিতাগ্নি দ্বারা |
| ৫৭ | ১৩ | আগত | আগত সমুদ্রদত্ত নামক |
| ৬৯ | ১৯ | সত্যদেবের | সত্যব্রতের |
| ৭৭ | শেষ হইতে ৪ | ইন্দুমতী | বিন্দুমতী |
| ১০৩ | ৬ | রাজকুমারীর | রাজকুমারের |
| ১০৮ | ১৫ | মায়াসুরের | ময়াসুরের |
| ১১৫ | ১৫ | জন্মতৃহণ | জন্মগ্রহণ |
| ১২৩ | ১৬ | হইয়া | হইলে |
| ১২৯ | শেষ হইতে ১১ | করা | কর। |
| ১৩৩ | ৭ | তাহার | তাহার কথা |
| ১৩৯ | ২ | অদা একটি আমি অশুভ | অদ্য আমি একটি অশুভ |
| ১৪১ | শেষ হইতে ৪ | সেৎসুক | উৎসুক |
| ,, | ২১ | নহষ | নহুষ |
| ১৪২ | ৯ | মাষান্তে | ষট্‌মাসান্তে |
| ১৯৩ | ১০ ও ১৫ | অলংকারবতী | অলংকারপ্রভা |
| ১৯৪ | ৮ | অলংকারবতী | অলংকারপ্রভা |
| ,, | ১০ | মঙ্গলহতীর | মঙ্গলহস্তীর |
| ২০৪ | ১৪ | রত্নাপ্রভ | সোমপ্রভ |
| ২০৫ | ৪ | উজ্জয়িনী | উজ্জয়িনী |
| ২২২ | ৪ | মদনসেনা | মদনমালা |
| ২২৩ | ১ | সপ্তম | চতুর্থ |